# জ্যোতিঃ-প্রভাকর।

জ্যোতিষাদিশাস্ত্রে উপাধি-পরীক্ষোত্তীর্ণ

ডাইরেক্টরী পঞ্জিকার গণক

গভর্ণমেণ্ট সম্মানপ্রাপ্ত

পণ্ডিত-প্রবর, রাজ-জ্যোতিষী

শ্রীযুক্ত কৈলাসচন্দ্র জ্যোতিষার্ণব

কর্ত্তৃক সঙ্কলিত।

[ তৃতীয় সংস্করণ। ]



কলিকাতা;

পাল ব্রাদার্স এণ্ড কোং

২ শিবকৃষ্ণ দাঁ লেন, জোড়াসাঁকো।

সন ১৩৩৩ সাল।

মূল্য ৪॥০ সাড়ে চারি টাকা।

শ্রীশ্রীদুর্গা।

শরণং।

# উৎসর্গপত্র।

যিনি আশৈশব জ্ঞানার্জ্জনে নিরত থাকিয়া অপরা ও পরা বিদ্যার পারগামী হইয়াছেন,

ভারতের সেই

পরম ভক্তিভাজন, সমুজ্জ্বল মণি

**ঋষিকল্প পুজনীয়**

পণ্ডিত-প্রবর মহামহোপাধ্যায়

## শ্রীযুক্ত চন্দ্রকান্ত তর্কালঙ্কার

মহাশয়ের করকমলে

তাঁহার স্বদেশবাসী শিষ্যকল্প

গ্রন্থকারের পরম যত্নে লিখিত এই

"জ্যোতিষ-প্রভাকর"

ভক্তি ও শ্রদ্ধার সহিত

সাদরে অর্পিত

হইল।

শ্রী

Barada Charan Nandy

শ্রীশ্রীগুরবে নমঃ। Jiaheal lod.

# ভূমিকা।

জ্যোতিষ বেদের অঙ্গ। উহা প্রধানতঃ দুইভাগে বিভক্ত, যথা;—গণিত ও ফলিত। তন্মধ্যে ফলিত জ্যোতিষ প্রত্যক্ষ ফলপ্রদ। আমি যখন ফলিত জ্যোতিষ অধ্যয়নে ব্যাপৃত ছিলাম, সেই সময়ে এই শাস্ত্রের বিবিধ কৌশলপূর্ণ নিয়ম সকল অবগত হইয়া উহা সাধারণের মধ্যে প্রকাশের জন্য কৃতসঙ্কল্প হই। কিন্তু নানা প্রতিবন্ধকতা প্রযুক্ত এতকাল আমার সেই চিরপোষিত বাসনা পূর্ণ করিবার কোন অবসর ঘটে নাই। সংপ্রতি বহু পরিশ্রমে উহা সাধারণ্যে প্রচারের জন্য উপস্থিত হইয়াছি। জানি না, ইহা সুধীগণের মনোরঞ্জন করিতে সমর্থ হইবে কি না।

প্রাচীন মহর্ষিগণ ও মহামহোপাধ্যায় জ্যোতির্ব্বিদ্‌বর্গ জাতক সংক্রান্ত যে সকল কথা লিখিয়া গিয়াছেন, আমি এই গ্রন্থে উহার প্রায় কোন অংশই পরিত্যাগ করি নাই। সাধারণের বোধসৌকর্য্যের জন্য তত্তদ্‌গ্রন্থের বচনের বঙ্গানুবাদ ও নানা চক্র অঙ্কিত করিয়া বুঝাইয়া দিয়াছি। ইহাতে জন্মপত্রিকা প্রস্তুত ও গণনা-প্রণালী, আয়ুর্গণনা, গ্রহগণের শয়নাদি দ্বাদশ-ভাবগণনা, ইষ্টদণ্ডশোধন-প্রণালী, যোটকবিচার, সসন্ধি দ্বাদশভাবস্ফুটগণনা ও সাময়িক শুভাশুভ বিচারে যাহা কিছু প্রয়োজন সমস্তই আছে। এতদ্ব্যতীত উদাহরণার্থ এই গ্রন্থে দেশের প্রধান ব্যক্তিবর্গের জন্মপত্রিকা প্রদত্ত হইয়াছে। দিন কত পাশ্চাত্য শিক্ষার মোহে পড়িয়া অনেকেই জ্যোতিষশাস্ত্রে বীতরাগ হইয়াছিলেন; কিন্তু দেশের সৌভাগ্য বলিতে হইবে, তাঁহাদের সুমতি হইয়াছে। তাঁহারা পুনরায় স্বদেশীয় শাস্ত্রের প্রতি শ্রদ্ধাবান্ হইয়াছেন; আশা করি, সেই সমস্ত দেশহিতৈষী মহানুভবগণ অনুগ্রহ করিয়া আমাদিগের এই পুস্তকখানি একবার পাঠ করিয়া দেখিবেন। জ্যোতিষশিক্ষার্থিগণ যাহাতে অনায়াসে ইহার মর্ম্ম হৃদয়ঙ্গম করিতে পারেন, তদ্বিষয়ে বিশেষ পরিশ্রম করা হইয়াছে। এক্ষণে এই "জ্যোতিষ-প্রভাকর" পাঠে শিক্ষার্থিগণের ফলিত-জ্যোতিষের ফল-মীমাংসা-জ্ঞানলাভের সুবিধা হইলে আমি শ্রম সার্থক জ্ঞান করিব।

উপসংহারে বক্তব্য এই যে, জেলা যশোহরের অন্তর্গত নড়াইল মহকুমার অধীন কালনাগ্রামনিবাসী জ্যোতিষশাস্ত্রে পারদর্শী আমার বন্ধু শ্রীযুক্ত কার্ত্তিকচন্দ্র জ্যোতীরত্ন এই গ্রন্থ প্রণয়নকালে আমাকে জ্যোতিঃশাস্ত্র সম্বন্ধীয় অনেক বিষয়ে যথেষ্ট সাহায্য করিয়া আমার কৃতজ্ঞতাভাজন হইয়াছেন।

২৫।২ নং গ্রে ষ্ট্রীট, কলিকাতা।
সন ১৩১৩ সাল, ২১শে আশ্বিন।

নিবেদক—
শ্রীকৈলাসচন্দ্র শর্ম্মা
গ্রন্থকার।

# দ্বিতীয় সংস্করণের বিজ্ঞাপন।

জ্যোতিষ-প্রভাকরের প্রথম সংস্করণ নিঃশেষিত হওয়ায় সুধীবর্গের আগ্রহে দ্বিতীয় সংস্করণ মুদ্রিত হইল। প্রথমবার নানাকারণে ব্যস্ততাপ্রযুক্ত গ্রন্থমধ্যে অনেক বর্ণাশুদ্ধি থাকিয়া গিয়াছিল, এবার বিখ্যাত জ্যোতিষী শ্রীযুক্ত কার্ত্তিকচন্দ্র জ্যোতীরত্ন মহাশয় অনুগ্রহপূর্ব্বক এই গ্রন্থের আদ্যোপান্ত সংশোধন এবং অনেক আবশ্যক বিষয়ের পরিবর্দ্ধন করিয়া দিয়াছেন। এতদ্ব্যতীত যাহাতে জ্যোতিষ-শিক্ষার্থীদিগের বিচার-প্রণালীর সাহায্য হয়, সেজন্য ইহার পরিশিষ্টাংশে লব্ধপ্রতিষ্ঠ ব্যক্তিবর্গের জন্মপত্রিকার সবিশেষ আলোচনাপূর্ব্বক বিচার ফল লিখিয়া দিয়া ধন্যবাদার্হ হইয়াছেন। এবার গ্রন্থের কলেবর বৃদ্ধি হইলেও মূল্য পূর্ব্ববৎ রাখা গেল।

৩০শে আশ্বিন, ১৩২২ সাল,
শুভ বিজয়া-দশমী।

প্রকাশক।

# সূচিপত্র।

## অষ্টম অধ্যায়।

[ যোগখণ্ড ]

## নবম অধ্যায়।

[ অষ্টবর্গ ]



## দশম অধ্যায়।

[ দশা প্রকরণ ]

# সূচিপত্র।

# জ্যোতিষ-প্রভাকর।

## প্রথমোঽধ্যায়ঃ।

অচিন্ত্যাব্যক্তরূপায় নির্গুণায় গুণাত্মনে।
সমস্তজগদাধারমূর্ত্তয়ে ব্রহ্মণে নমঃ॥
নবগ্রহান্নমস্কৃত্য দেবীঞ্চৈব সরস্বতীম্।
প্রণিপত্য গুরুং কিঞ্চিজ্জ্যোতির্গ্রন্থে বদাম্যহম্॥
নত্বা হৃদয়চন্দ্রস্য তাতস্য চরণাম্বুজম্।
ক্রিয়তে জ্যোতিষো গ্রন্থঃ কৈলাসচন্দ্রশর্ম্মণা॥

জ্যোতিশ্চক্রেতু লোকস্য সর্ব্বস্যোক্তং শুভাশুভম্।
জ্যোতির্জ্ঞানন্তু যো বেদ স যাতি পরমাং গতিম্॥ ১॥

একমাত্র জ্যোতিশ্চক্রে সমস্ত জগতের শুভাশুভ ফল নিরূপিত হইয়াছে, অতএব জ্যোতিঃশাস্ত্রে যিনি জ্ঞানলাভ করিবেন, তিনি মুক্তিপদ প্রাপ্ত হইবেন॥ ১॥

ম্লেচ্ছাহি যবনাস্তেষু সম্যক্ শাস্ত্রমিদং স্থিতম্।
ঋষিবত্তেঽপি পূজ্যন্তে কিং পুনর্দ্দৈববিদ্দ্বিজঃ॥ ২॥

জ্যোতির্ব্বিৎ ম্লেচ্ছ ও যবন জাতিরাও যখন ঋষিবৎ পূজনীয়, তখন আর দৈবজ্ঞ ব্রাহ্মণের কথা বলা বাহুল্য মাত্র অর্থাৎ প্রত্যেক গৃহস্থেরই দৈবজ্ঞ ব্রাহ্মণের পূজা করা কর্ত্তব্য॥ ২॥

যস্য নাস্তি খলু জন্মপত্রিকা যা শুভাশুভফলপ্রকাশিনী।
অন্ধবদ্ভবতি তস্য জীবনং দীপহীনমিব মন্দিরং নিশি॥ ৩॥

যে জন্মপত্রিকা হইতে জীবনের সমস্ত শুভাশুভ ফল জানিতে পারা যায়, সেই জন্মপত্রিকা যিনি প্রস্তুত করান নাই, তাঁহার জীবন নিশাকালীন অন্ধকারাচ্ছন্ন দীপবিহীন মন্দিরের তুল্য ॥ ৩ ॥

**জ্যোতিঃশাস্ত্র**—যে শাস্ত্র দ্বারা জ্যোতিষ্পথস্থিত জ্যোতিষ্কগণের স্বরূপ, সঞ্চার, পরিভ্রমণকাল, গ্রহণ, পরস্পরের অন্তর ও তৎসম্বন্ধীয় সমস্ত ঘটনা এবং তাহাদের গতি, স্থিতি ও সঞ্চার অনুসারে মানবজীবনের শুভাশুভ বিষয় নিরূপণ করা যায়, তাহাকে জ্যোতিঃশাস্ত্র কহে ॥ ৪ ॥

জ্যোতিঃশাস্ত্র দুই ভাগে বিভক্ত—যথা (ক) গণিত-জ্যোতিষ, এবং (খ) ফলিত-জ্যোতিষ ॥ ৫ ॥

[ক] গণিত-জ্যোতিষ দ্বারা গ্রহগণের আকার, গতি এবং পরস্পরের দূরত্ব নিরূপণ প্রভৃতি বিষয় গণনা করা যায়।

[খ] ফলিত-জ্যোতিষ দ্বারা গ্রহ-নক্ষত্রাদির গতিস্থিতি ও সঞ্চারানুসারে কার্য্যের শুভাশুভ ফল ও মানবাদৃষ্টের ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান ত্রিকালের অবশ্যম্ভাবী ঘটনাবলী জানা যায়।

**লগ্ন**—(রাশীনামুদয়ো লগ্নম্) অর্থাৎ মেষাদি দ্বাদশরাশির উদয়কে দ্বাদশ লগ্ন কহে। দিবারাত্রি ২৪ ঘন্টা অর্থাৎ ৬০ দণ্ডের মধ্যে যথাক্রমে দ্বাদশটী লগ্নের উদয়, অর্থাৎ পূর্ব্বাকাশে প্রকাশ হইয়া থাকে। কোন রাশির বা লগ্নের উদয় হইতে তৎপরবর্ত্তী লগ্নের উদয় পর্য্যন্ত কালকে পূর্ব্বোদিত রাশির লগ্নমান কহে ॥ ৬ ॥

**রবিভুক্তি**—রবিভুক্তি অর্থে রাশিমান বা লগ্নমানের যত অংশ রবি-কর্ত্তৃক ভুক্ত হইয়াছে বা যতটুকু অংশ রবি ভোগ করিয়াছে। রবি এক এক মাসে এক এক রাশিতে অবস্থিতি করিয়া দ্বাদশ মাসে দ্বাদশটী রাশি ভোগ করে। যে মাসে যে রাশিতে সূর্য্য উদিত হয়, তাহার সপ্তম রাশিতে অস্তমিত হয়। (উদয়াৎ সপ্তমে রাশৌ রবেরস্তং বিদুর্বুধাঃ)। যেমন বৈশাখ মাসে সূর্য্য মেষ রাশিতে উদিত হয় এবং তুলা রাশিতে অস্তমিত হয়, তেমনই জ্যৈষ্ঠমাসে সূর্য্যের বৃষরাশিতে উদয় ও বৃশ্চিকে অস্ত, আষাঢ় মাসে মিথুন রাশিতে উদয়, ধনুতে অস্ত ইত্যাদি ॥ ৭ ॥

## রবিভুক্তি-নির্ণয়-প্রণালী।

১ম নিয়ম—লগ্নমানকে মাসের দিন সংখ্যা দ্বারা ভাগ করিলে লব্ধ ভাগফলই দৈনিক রবিভুক্তি হইবে। উদাহরণ:—বৈশাখ মাসের মেষ লগ্নের রবিভুক্তি জানিতে হইলে, মেষ লগ্নের মান ৪ দণ্ড ৮ পলকে বৈশাখ মাসের দিন সংখ্যা (মনে করুন) ৩১ দিয়া ভাগ করিলে, লব্ধ ভাগফল ৮ পল বৈশাখ মাসের উদয় লগ্নের রবিভুক্তি হইবে।

২য় নিয়ম—লগ্নদণ্ডপলং দ্বিঘ্নং তৎসংখ্যং ক্রমতঃ পলম্।
বিপলঞ্চ রবের্ভোগ্যমেবং কল্পনমস্তভে॥

লগ্নমানের দণ্ডপলকে দ্বিগুণ করিয়া তাহার দণ্ডকে পল ও পলকে বিপল মনে করিয়া দৈনিক রবিভুক্তি জানিবে। উদাহরণ:—মেষ লগ্নের মান ৪ দণ্ড ৮ পল; ইহাকে দ্বিগুণ করিলে ৮ দণ্ড ১৬ পল হইবে। অতএব এস্থলে ৮ পল ১৬ বিপল মেষ লগ্নের দৈনিক রবিভুক্তি জানা গেল। এই নিয়ম কেবল ৩০ দিনে মাস স্থলে সূক্ষ্মরূপে মিলে; নচেৎ কিছু প্রভেদ হয়।

৩য় নিয়ম—লগ্নঞ্চ দ্বিগুণং কৃত্বা গণনীয়স্তথাদিনৈ।
ষষ্ঠীভাগেন দণ্ডঞ্চ শেষঞ্চ পলমুচ্যতে॥

অর্থাৎ যে মাসের যে লগ্নের রবিভুক্তি গণনা করিতে হইবে, সেই লগ্নমানকে দ্বিগুণ করিয়া গুণফলকে মাসের অতীত দিন সংখ্যা দ্বারা পুনরায় গুণ করতঃ ৬০ দ্বারা ভাগ করিয়া ভাগফলকে দণ্ড ও ভাগাবশিষ্টকে পল মনে করিতে হইবে। এইরূপে প্রাপ্ত দণ্ড ও পল অভীষ্ট দিনের রবিভুক্তি হইবে।

উদাহরণ—জ্যৈষ্ঠ মাসের ৬ই তারিখের রবিভুক্তি জানিতে হইলে, বৃষ লগ্নমান, দুই ও পাঁচ এই তিন সংখ্যার ধারাবাহিক গুণফলকে ৬০ দিয়া ভাগ করিলেই ৬ই তারিখের রবিভুক্তি জানা যাইবে।

যথা—(বৃষ লগ্নমান ৪।৫১।২১) × ২ × ৫

$$\frac{\text{(বৃষ লগ্নমান ৪।৫১।২১)} \times ২ \times ৫}{৬০} = ০।৪৮।৩৩$$

অতএব ৬ই তারিখের রবিভুক্তি ৪৮ পল ৩৩ বিপল ৩০ অনুপল।

নক্ষত্রকথনম্—

অশ্বিনী ভরণীচৈব কৃত্তিকা রোহিণী তথা।
মৃগশীর্ষস্তথৈবার্দ্রা তথা প্রোক্তা পুনর্ব্বসুঃ॥
পুষ্যাশ্লেষামঘাঃ পূর্ব্বফল্গুনী চোত্তরফল্গুনী।
হস্তা চিত্রা স্বাতয়শ্চ বিশাখা চানুরাধিকা॥
জ্যেষ্ঠা মূলা তথা প্রোক্তা পূর্ব্বাষাঢ়া তথোত্তরা॥
শ্রবণা চ ধনিষ্ঠা চ তথা শতভিষা কথিতা পুরা॥
পূর্ব্বভাদ্রোত্তরভাদ্রে রেবতী চ ভসংজ্ঞকাঃ।
বৈশ্বস্য চতুর্থেহংশে শ্রবণাদৌ লিপ্তিকাচতুষ্কে।
চ অভিজিত্তৎস্থে খচরে জ্ঞেয়া রোহিণীবিদ্ধা॥ ৮॥

১ অশ্বিনী, ২ ভরণী, ৩ কৃত্তিকা, ৪ রোহিণী, ৫ মৃগশিরা, ৬ আর্দ্রা, ৭ পুনর্ব্বসু, ৮ পুষ্যা, ৯ অশ্লেষা, ১০ মঘা, ১১ পূর্ব্বফল্গুনী, ১২ উত্তরফল্গুনী, ১৩ হস্তা, ১৪ চিত্রা, ১৫ স্বাতি, ১৬ বিশাখা, ১৭ অনুরাধা, ১৮ জ্যেষ্ঠা, ১৯ মূলা, ২০ পূর্ব্বাষাঢ়া, ২১ উত্তরাষাঢ়া, ২২ শ্রবণা, ২৩ ধনিষ্ঠা, ২৪ শতভিষা, ২৫ পূর্ব্বভাদ্রপদ, ২৬ উত্তরভাদ্রপদ, ২৭ রেবতী। এই সাতাইশটী নক্ষত্র। এতদ্ব্যতীত ইহাদের অন্তর্গত আর একটী নক্ষত্র আছে, তাহার নাম অভিজিৎ এবং চিহ্নাক • এই নক্ষত্রটী উত্তরাষাঢ়ার শেষপাদ এবং শ্রবণার আদি চারি দণ্ড লইয়া সংগঠিত॥ ৮॥

কাল-পুরুষ—গগনমণ্ডলে নক্ষত্র সকলের দ্বারা সংগঠিত একটী পুরুষাকৃতি কল্পনা করা যায়, উহাকেই কালপুরুষ বলে॥ ৯॥

রাশিচক্রে মেষ ও অশ্বিনী নক্ষত্রের আরম্ভ হইতে নয় নয় চরণে এক একটী রাশি কল্পিত হইয়া একটী বৃত্ত হইয়াছে। ঐ সকল রাশি মেষ হইতে মীন পর্য্যন্ত ক্রমে কালপুরুষের মস্তক, মুখ, বক্ষঃস্থল, হৃদয়, নাভি, বস্তি, গুহ্য, উরুদ্বয়, জানুদ্বয়, জঙ্ঘাদ্বয়, পাদদ্বয় হয়। অর্থাৎ মেষরাশি কালপুরুষের মস্তক, বৃষরাশি মুখ, মিথুন বক্ষঃস্থল, কর্কট হৃদয়, সিংহ উদর, কন্যা নাভি, তুলা বস্তি, বৃশ্চিক গুহ্যস্থান, ধনু উরুদ্বয়, মকর জানুদ্বয়, কুম্ভ জঙ্ঘাদ্বয় এবং মীন পাদদ্বয়।

**কালপুরুষের অঙ্গ-বিভাগ**—মস্তকে মেষ, বাহুতে মিথুন, উদরে সিংহ, স্কন্ধে বৃষ, হৃদয়ে কর্কট, কটীতে কন্যা, গুহ্যে বৃশ্চিক, বস্তিতে তুলা, জঙ্ঘাতে কুম্ভ, উরুতে ধনু, জানুতে মকর এবং পাদদ্বয়ে মীন ॥ ৯ ॥

এই যে কাল-পুরুষের অঙ্গ বিভাগ কথিত হইল, ইহা দ্বারা মানবের কোন্ অঙ্গে কোন্ রাশির অধিকার, তাহা পরিজ্ঞাত হওয়া যায়।• যে রাশিতে জন্ম হইবে, সেই রাশি মানবের যে অঙ্গের অধিপতি, সেই রাশি ও সেই রাশিতে যে গ্রহ তৎকালে স্থিত হইবেন, কিম্বা সেই রাশিকে দৃষ্টি করিবেন, তাহা পরিজ্ঞাত হইয়া শুভাশুভ গণনা ও সেই অঙ্গের ব্যাধি নিরূপণ করিবে। যে রাশিতে জন্মলগ্ন হইবে, সেই রাশি যে অঙ্গের অধিপতি হইবে, সেই অঙ্গে সেই রাশি কর্ত্তৃক চিহ্ন হইয়া থাকে, সুতরাং ঐ চিহ্ন দৃষ্টে জন্মলগ্ন পরিজ্ঞাত হওয়া যায়।

**জন্মকালে যো রাশিঃ পাপগ্রহাক্রান্তঃ**
**স কালাখ্যস্য পুরুষস্য যস্মিন্নঙ্গে স্থিত**
**স্তত্রাঙ্গে জাতস্যোপঘাত বক্তব্যঃ।**
**যত্র সৌম্যস্থিত স্তত্র পুষ্টিরিতি ॥ ১০ ॥**

অর্থাৎ জন্মকালীন যে রাশিতে পাপগ্রহ থাকিবে, সেই সেই রাশি কাল-পুরুষের যে অঙ্গ হইবে, সেই অঙ্গের বিকলতা এবং যে রাশিতে শুভগ্রহ থাকিবে, সেই রাশি ঘটিত অঙ্গের সৌন্দর্য্য বুঝিতে হইবে।

**জন্মনক্ষত্র**—জাতকের জন্মকালে চন্দ্র, ২৭টী নক্ষত্রের মধ্যে যে নক্ষত্রে অবস্থিতি করেন, সেইটীই জন্মনক্ষত্র বলিয়া অভিহিত হয়। অর্থাৎ জাতকের জন্মদিবসে পঞ্জিকাতে সেই দিনের যে নক্ষত্র বলিয়া উক্ত থাকে, সেইটীই তাহার জন্মনক্ষত্র বলিয়া ধরা হয় ॥ ১০ ॥

**গণ**—গণ তিন প্রকার, যথা—দেবগণ, নরগণ এবং রাক্ষসগণ। মানবের নক্ষত্রানুযায়ী জন্মানুসারে গণ নিরূপিত হয় অর্থাৎ যেরূপ নক্ষত্রে জন্ম হইবে, তদনুযায়িক গণ হইবে। কোন্ কোন্ নক্ষত্রে জন্ম হইলে কি কি গণ তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

হস্তা স্বাতি মৃগাশ্বিনী হরিগুরুঃ পৌষ্ণানুরাধাদিতিশ্চার্দ্রা
রোহিণী চোত্তরাণী ভরণী পূর্ব্বাণি ভানিত্রয়ং।
জ্যেষ্ঠাশ্লেষ-বিশাখ-মূল-বরুণ-বস্বগ্নি-চিত্রা মঘাঃ
কথ্যন্তে মুনিভির্যথা ক্রমবশাৎ দেবাঃ নরাঃ রাক্ষসাঃ ॥ ১১ ॥

হস্তা, স্বাতি, মৃগশিরা, অশ্বিনী, শ্রবণা (হরি), পুষ্যা (গুরু), রেবতী (পোষ্ণা), অনুরাধা এবং পুনর্ব্বসু (অদিতি) এই নয়টী নক্ষত্রের কোন একটী নক্ষত্রে জন্মগ্রহণ করিলে জাতকের দেবগণ হয়। আর্দ্রা, রোহিণী, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ, ভরণী, পূর্ব্বফল্গুনী, পূর্ব্বাষাঢ়া ও পূর্ব্বভাদ্রপদ এই নয়টী নক্ষত্রের কোন একটী নক্ষত্রে জন্মগ্রহণ করিলে নরগণ হয়। জ্যেষ্ঠা, অশ্লেষা, বিশাখা, মূলা, শতভিষা (বরুণ), ধনিষ্ঠা (বসু), কৃত্তিকা (অগ্নি বা দহন), চিত্রা ও মঘা এই নয়টী নক্ষত্রের যে কোন একটী নক্ষত্রে জন্ম হইলে জাতকের রাক্ষসগণ হয় ॥ ১১ ॥

# গণ নিরূপণ চক্র।

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| দেবগণ | ১ | ৫ | ৭ | ৮ | ১৩ | ১৫ | ১৭ | ২২ | ২৭ | নক্ষত্র সংখ্যা। |
| রাক্ষসগণ | ৩ | ৯ | ১০ | ১৪ | ১৬ | ১৮ | ১৯ | ২৩ | ২৪ | |
| নরগণ | ২ | ৪ | ৬ | ১১ | ১২ | ২০ | ২১ | ২৫ | ২৬ | |

## নবতারা কথন।

তারাস্তু জন্ম সম্পৎ বিপৎক্ষেম পাপশুভকষ্টাঃ ॥
মিত্রাতিমিত্র সংজ্ঞাশ্চৈতাঃ সংজ্ঞানুরূপফলা ॥ ১২ ॥

ইতি দীপিকা।

অশ্বিন্যাদি সাতাইশ নক্ষত্রকে যথা ক্রমে জন্ম, সম্পৎ, বিপৎ, ক্ষেম, প্রত্যরি বা পাপ, সাধক বা শুভ, বধ বা কষ্ট, মিত্র এবং অতিমিত্র এই নয় ভাগে বিভক্ত

করা যায়। এইরূপে ভাগ করিলে প্রত্যেক ভাগে তিনটী করিয়া নক্ষত্র পড়ে, ঐরূপ তিনটী নক্ষত্রকে একটী তারা কহে। উক্ত তারা সকল নামানুযায়ী ফল প্রদান করিয়া থাকে। পাঠকবর্গের সুবিধার্থ কৃত্তিকা নক্ষত্রে জন্ম হইলে কিরূপে নবতারা-চক্র প্রস্তুত করিতে হইবে, তাহা পৃথকরূপে নিম্নে প্রদর্শিত হইতেছে।

| কৃত্তিকা নক্ষত্রে জন্ম হইলে নবতারা চক্র | জন্ম | সম্পৎ | বিপৎ | ক্ষেম | পাপ | শুভ | কষ্ট | মিত্র | অতিমিত্র | ৩ কৃত্তিকার সংখ্যা বলিয়া ৩ হইতে আরম্ভ হইল। |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | |
| | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | |
| | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ১ | ২ | |

**শতপদ চক্র।** নক্ষত্রের প্রতিপাদের আদ্যক্ষরানুযায়ী জাতকের নামের আদ্যক্ষর হইয়া থাকে।

## নক্ষত্র চতুর্ভাগ বোধকানি চত্বারি নামাদ্যক্ষারাণি যথা ;—

অ উ ই এ ৩। ও ব বি বু ৪। বে বো ক কি ৫। কু ঘ ঙ ছ ৬। কে কো হ হি ৭। হু হে হো ড ৮। ডি ডু ডে ডো ৯। ম মি মু মে ১০। মো ট টি টু ১১। টে টো প পি ১২। পু ষ ণ ঠ ১৩। পে পো র রি ১৪। রু রে রো ত ১৫। তি তু তে তো ১৬। ন নি নু নে ১৭। নো য যি যু ১৮। যে যো ভ ভি ১৯। ভু ধ ফ ঢ ২০। ভে ভো জ জি ২১। জু জে জো খ। ০ অভিজিৎ। খি খু খে খো ২২। গ গি গু গে ২৩। গো শ শি শু ২৪। শে শো দ দি ২৫। দু থ ঝ ঞ ২৬। দে দো চ চি ২৭। চু চে চো ল ১। লি লু লে লো ২। ঋ ৯ যুক্তশ্চাকার যুক্তেন জ্ঞেয়ঃ ; হ্রস্বেন দীর্ঘো জ্ঞেয়ঃ। তালব্য-শ কারেন দন্ত্য-স-কারো জ্ঞেয়ঃ॥ ইতি জ্যোতিস্তত্ত্বম্॥ ১২॥

ইহা দ্বারা এইরূপ বুঝিতে হইবে যে, চারি চারি অক্ষরের পর যে যে সংখ্যা আছে। সেই সেই সংখ্যাগত নক্ষত্রের চারিপাদে নামের চারি আদ্যক্ষর হইবে। অর্থাৎ রোহিণীর প্রথম পাদে জন্ম হইলে নামের আদ্যক্ষর ও, দ্বিতীয় পাদে ব,

তৃতীয় পাদে বি, এবং চতুর্থপাদে বু হয়। অন্যান্য নক্ষত্রের বিষয়েও এইরূপ বুঝিতে হইবে। এই প্রথানুসারে জাতকের নাম রাখিলে সেই নাম দৃষ্টে তাহার জন্মনক্ষত্র ও সেই নক্ষত্রের কোন্ পাদে জন্ম হইয়াছে, তাহা জানা যায় ॥১৩॥

**তিথি ঃ—**চন্দ্রকলা ক্রিয়োপলক্ষিতঃ কালঃ। অর্থাৎ চন্দ্রকলার হ্রাসবৃদ্ধি দ্বারা সীমাবদ্ধ কালকে তিথি বলে। রাশি চক্রে সূর্য্য হইতে চন্দ্রের প্রত্যেক ১৩ অংশ ২০ কলা গমন করিতে যে সময় অতিবাহিত হয়, তাহাকেই এক এক তিথি বলে। সমস্ত রাশি চক্রটীকে ৩৬০ ডিগ্রি বা অংশে বিভক্ত করা হইয়াছে। সুতরাং চন্দ্র সূর্য্য হইতে নিষ্ক্রান্ত হইয়া সমস্ত রাশি চক্র ঘুরিয়া পুনরায় সূর্য্যের সহিত মিলিত হইতে ৩০ তিথি অতিবাহিত করে। এই ৩০টী তিথিকে আবার দুইভাগে বিভক্ত করা হইয়াছে যথা—শুক্লা তিথি যাহাকে শুক্লপক্ষ বলে এবং কৃষ্ণা তিথি যাহাকে কৃষ্ণপক্ষ বলে ॥ ১৪ ॥

**তিথ্যাদির নাম ঃ—**প্রতিপৎ দ্বিতীয়া তৃতীয়া চতুর্থী পঞ্চমী তথা। ষষ্ঠীচ সপ্তমীচৈব অষ্টমী নবমী তথা। দশমোকাদশী চৈব দ্বাদশী চ ত্রয়োদশী। চতুর্দ্দশী পূর্ণিমা চ অমাবস্যা তথা স্মৃতা ॥ ১৫ ॥

**তিথির সংখ্যা নিরূপণ ঃ—**প্রতিপৎ, ২ দ্বিতীয়া, ৩ তৃতীয়া, ৪ চতুর্থী, ৫ পঞ্চমী, ৬ ষষ্ঠী, ৭ সপ্তমী, ৮ অষ্টমী, ৯ নবমী, ১০ দশমী, ১১ একাদশী, ১২ দ্বাদশী, ১৩ ত্রয়োদশী, ১৪ চতুর্দ্দশী, ১৫ পূর্ণিমা। ১৬ কৃষ্ণা প্রতিপৎ, ১৭ দ্বিতীয়া, ১৮ তৃতীয়া, ১৯ চতুর্থী, ২০ পঞ্চমী, ২১ ষষ্ঠী, ২২ সপ্তমী, ২৩ অষ্টমী, ২৪ নবমী, ২৫ দশমী, ২৬ একাদশী, ২৭ দ্বাদশী, ২৮ ত্রয়োদশী, ২৯ চতুর্দ্দশী, ৩০ অমাবস্যা ॥১৫॥

যে সংখ্যা দ্বারা যে তিথি বুঝিতে হইবে তাহা উপরে লিখিত হইল। অর্থাৎ ৩ সংখ্যা দ্বারা শুক্ল তৃতীয়া এবং ২১ সংখ্যা দ্বারা কৃষ্ণা ষষ্ঠী বুঝাইবে।

**নন্দা ভদ্রা জয়া রিক্তা পূর্ণা চ নাম সদৃশ ফলাঃ।**
**ন্যূনসমেষ্টাঃ শুক্লে কৃষ্ণে তিথয়ঃ প্রতীপাস্তাঃ ॥ ১৬ ॥**

ইতি দীপিকা।

শুক্ল কৃষ্ণ উভয় পক্ষেই প্রতিপদাদি তিথি সকল ত্রিরাবৃত্তি গণনা দ্বারা যথাক্রমে নন্দা, ভদ্রা, জয়া, রিক্তা ও পূর্ণা এই পাঁচটী আখ্যা প্রাপ্ত হইয়াছে ॥১৬॥ পাঠকবর্গের সুবিধার্থ পর পৃষ্ঠায় একটী তিথি বিভাগ চক্র দেওয়া গেল।

# তিথি বিভাগ চক্র।

| শুক্লপক্ষের তিথি সংখ্যা। | | | | | কৃষ্ণপক্ষের তিথি সংখ্যা। | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| নন্দা | ভদ্রা | জয়া | রিক্তা | পূর্ণা | নন্দা | ভদ্রা | জয়া | রিক্তা | পূর্ণা |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ |
| ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ |
| ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |

## তিথি সমূহের অধিপতি।

অগ্নিঃ প্রজাপতি গৌরী গণেশোঽহির্গুহোরবিঃ।
শিবো দুর্গা যমো বিশ্বো হরিঃ কামো হরঃ শশী।
পিতরঃ প্রতিপদাদীনাং তিথিনামধিপাঃ ক্রমাৎ॥ ১৭

অগ্নি, প্রজাপতি, গৌরী, গণেশ, গুহ, রবি, শিব, দুর্গা, যম, বিশ্ব, হরি, কাম, হর, শশী এবং পিতৃগণ প্রতিপদাদি তিথি সকলের অধিপতি॥ ১৭॥

## যোগ সংজ্ঞা।—

বিষ্কুম্ভঃ প্রীতিরায়ুষ্মান্ সৌভাগ্যঃ শোভনস্তথা।
অতিগণ্ডঃ সুকর্ম্মাচ ধৃতি শূলস্তথৈবচ।
গণ্ডোবৃদ্ধিধ্রুবশ্চৈব ব্যাঘাতো হর্ষণস্তথা।
বজ্রশ্চাসৃক ব্যতীপাতো বরীয়াণ পরিঘঃ শিবঃ।
সাধ্যঃ সিদ্ধঃ শুভঃ শুক্রো ব্রহ্মেন্দ্রো বৈধৃতিস্তথা॥ ১৮

১ বিষ্কুম্ভ ২ প্রীতি ৩ আয়ুষ্মান্ ৪ সৌভাগ্য ৫ শোভন ৬ অতিগণ্ড ৭ সুকর্ম্মা ৮ ধৃতি ৯ শূল ১০ গণ্ড ১১ বৃদ্ধি ১২ ধ্রুব ১৩ ব্যাঘাত ১৪ হর্ষণ ১৫ বজ্র ১৬ অসৃক্ ১৭ ব্যতীপাত ১৮ বরীয়াণ ১৯ পরিঘ ২০ শিব ২১ সাধ্য ২২ সিদ্ধ ২৩ শুভ ২৪ শুক্র ২৫ ব্রহ্মা ২৬ ইন্দ্র ২৭ বৈধৃতি॥ ১৮

## করণ সংজ্ঞা।—

তিথ্যর্দ্ধপরিমিত ববাদ্যেকাদশসংজ্ঞক কালবিশেষঃ তেষাং
নামানি যথা—বববালব কৌলব তৈতিলগরবণিজ বিষ্টয়ঃ।
সপ্ত শকুনি চতুষ্পান্নাগাঃ কিন্তুঘ্ন সংজ্ঞকঞ্চ ধ্রুবানি করণানি ॥ ১৯

সর্ব্বসমেত একাদশটী করণ যথা—১ বব, ২ বালব, ৩ কৌলব, ৪ তৈতিল, ৫ গর, ৬ বণিজ, ৭ বিষ্টি, এই সাতটী মূলকরণ এবং ৮ শকুনি, ৯ চতুষ্পাদ, ১০ নাগ ও ১১ কিন্তুঘ্ন এই চারিটী গৌণকরণ ॥ ১৮

এক একটী তিথিতে দুইটী করিয়া করণ হইয়া থাকে। একাদশ করণের মধ্যে ববাদি সাতটী শুক্ল পক্ষীয় প্রতিপদের শেষার্দ্ধ ভাগ হইতে আরম্ভ করিয়া কৃষ্ণ পক্ষীয় চতুর্দ্দশীর প্রথমার্দ্ধ পর্য্যন্ত প্রত্যেক তিথিতে দুইটী করিয়া করণ হয় অর্থাৎ শুক্লপক্ষীয় প্রতিপদের শেষার্দ্ধ বব, দ্বিতীয়ার প্রথমার্দ্ধে বালব ও শেষার্দ্ধে কৌলব ইত্যাদি নিয়মে করণ হইয়া থাকে এবং অবশিষ্ট শকুনি আদি চারিটী করণ কৃষ্ণা চতুর্দ্দশীর শেষার্দ্ধ ভাগ হইতে আরম্ভ করিয়া শুক্ল প্রতিপদের প্রথমার্দ্ধ ভাগ পর্য্যন্ত হইয়া থাকে; ইহাদিগকে ধ্রুবকরণ বলে।

## রাশি-কথনম্।

মেষ বৃষ-মিথুন-কর্কট-সিংহাঃ কন্যাতুলাথ বৃশ্চিকভম্।
ধনুরথ মকরঃ কুম্ভোমীন ইতি চ রাশয়ঃ কথিতাঃ॥

মেষ, বৃষ, মিথুন, কর্কট, সিংহ, কন্যা, তুলা, বৃশ্চিক, ধনুঃ, মকর, কুম্ভ ও মীন এই দ্বাদশটী রাশি ॥ ১৯

## অথ রাশীনাং সংজ্ঞান্তর-কথনম্।—

ক্রিয়তাবুরি জিতুম কুলীরলেয় পাথোনজূক কৌর্প্যাখ্যাঃ।
তৌক্ষিক আকোকেরো হৃদ্রোগশ্চান্ত্যভং চেত্থং ॥ ২০

মেষের অন্য নাম ক্রিয়, বৃষের তাবুরি, মিথুনের জিতুম, কর্কটের কুলীর, সিংহের লেয়, কন্যার পাথোন, তুলার জূক, বৃশ্চিকের কৌর্প্যাখ্য, ধনুর তৌক্ষিক, মকরের আকোকের, কুম্ভের হৃদ্রোগ, মীনের অন্ত্যভ ॥ ২০

## নক্ষত্র দ্বারা রাশি বিভাগ।

**সপাদদ্বয় নক্ষত্রৈরশ্বিন্যাদিভিরেবচ।**
**রাশয়ঃ কথিতা হেতে মেষাদি দ্বাদশঃ ক্রমাৎ॥ ২১**

অশ্বিনী প্রভৃতি ২৭টী নক্ষত্রের সওয়া দুইটী করিয়া নক্ষত্র লইয়া এক একটী রাশি গঠিত হইয়া থাকে। অর্থাৎ অশ্বিনী ও ভরণীর সমুদয় এবং কৃত্তিকার একচতুর্থাংশ লইয়া মেষ রাশি। কৃত্তিকার ত্রিচতুর্থাংশ রোহিণীর সমুদয় ও মৃগশিরার অর্দ্ধাংশ লইয়া বৃষরাশি গঠিত হইয়াছে। এইরূপ সওয়া দুই নক্ষত্রে এক একটী রাশি যথাক্রমে গঠিত হইয়াছে॥২১

## ক্রূরসৌম্যাদি রাশি-বিবেক।

**ক্রূরোঽথ সৌম্যঃ পুরুষোঽঙ্গনা চ ওজোঽথ যুগ্মং বিষমং সমশ্চ**
**চরস্থির দ্ব্যাত্মকনামধেয়া মেষাদয়োঽমী ক্রমশঃ প্রদিষ্টাঃ॥ ২২**

মেষাদি দ্বাদশরাশির যথাক্রমে ক্রূর ও সৌম্য, পুরুষ ও স্ত্রী, ওজ ও যুগ্ম, বিষম ও সম, এবং চর স্থির ও দ্ব্যাত্মক নাম হইয়া থাকে। যথা :—

(ক)। ক্রূররাশি—মেষ, মিথুন, সিংহ, তুলা, ধনু, কুম্ভ।
সৌম্যরাশি—বৃষ, কর্কট, কন্যা, বৃশ্চিক, মকর, মীন।

(খ)। পুরুষরাশি—মেষ, মিথুন, সিংহ, তুলা, ধনু, কুম্ভ।
স্ত্রীরাশি—বৃষ, কর্কট, কন্যা, বৃশ্চিক, মকর, মীন।

(গ)। ওজরাশি—মেষ, মিথুন, সিংহ, তুলা, ধনু, কুম্ভ।
যুগ্মরাশি—বৃষ, কর্কট, কন্যা, বৃশ্চিক, মকর, মীন।

(ঘ)। বিষমরাশি—মেষ, মিথুন, সিংহ, তুলা, ধনু, কুম্ভ।
সমরাশি - বৃষ, কর্কট, কন্যা, বৃশ্চিক, মকর, মীন।

(ঙ)। চর—মেষ, কর্কট, তুলা, মকর।
স্থির- বৃষ, সিংহ, বৃশ্চিক, কুম্ভ।
দ্ব্যাত্মক—মিথুন, কন্যা, ধনু, মীন।

### বর্গোত্তম-কথনম্।

চরাণাং প্রথমে চাংশে স্থিরাণাং পঞ্চমে তথা।
নবমে দ্ব্যাত্মকানাঞ্চ বর্গোত্তম ইতি স্মৃতঃ॥ ৩

চররাশিদিগের অর্থাৎ মেষ কর্কট তুলা ও মকর রাশির প্রথম নবাংশের, স্থির রাশি দিগের অর্থাৎ বৃষ, সিংহ, বৃশ্চিক ও কুম্ভ রাশির পঞ্চম নবাংশের দ্ব্যাত্মক রাশি দিগের অর্থাৎ মিথুন, কন্যা, ধনু ও মীন রাশির নব নবাংশের নাম বর্গোত্তম বলিয়া কথিত হইয়া থাকে॥ ২৩॥

### জলজ-রাশি-কথনম্।—

জলজৌ কর্কটমীনৌ মকরান্ত্যার্দ্ধঞ্চ শিবমতেচ কুম্ভঃ।
রাশিস্বরূপমেতৎ মার্কণ্ডেয়াদিভিঃ কথিতম্॥ ২৪

### জলজ-রাশি-কথন।—

কর্কট মীন ও মকর রাশির শেষার্দ্ধভাগ জলজ, কোন পণ্ডিতের মতে কুম্ভ-রাশিও জলজ হইয়া থাকে। রাশি সকলের এইরূপ স্বভাব মার্কণ্ডেয় ইত্যাদি মুনিগণের মত॥ ২৪॥

অগ্নিরাশি—ধনুঃ, সিংহ ও মেষ।

বায়ুরাশি— মিথুন, তুলা, কুম্ভ।

ভূমিরাশি—বৃষ, কন্যা ও মকর।

### দ্বিপদ-চতুষ্পদ-রাশিকথনম্।

মিথুন-তুলা-ঘটকন্যা-দ্বিপদাখ্যাশ্চাপ-পূর্ব্বভাগশ্চ।
মৃগধনুরাদ্যন্তার্দ্ধে বৃষাজ-সিংহাশ্চতুশ্চরণাঃ॥ ২৫

মিথুন, তুলা, কুম্ভ, কন্যা ও ধনু রাশির পূর্ব্বার্দ্ধভাগ দ্বিপদ, আর মকরের আদ্যার্দ্ধ ভাগ, মেষ বৃষ সিংহ ও ধনুর শেষার্দ্ধ ভাগ চতুষ্পদ হইয়া থাকে॥ ২৫॥



## কীট-সরীসৃপ-রাশি-কথনম্।

**কর্কট-বৃশ্চিক-মীনা মকরান্ত্যার্দ্ধঞ্চ কীট-সংজ্ঞাঃ স্যুঃ**
**বৃশ্চিকরাশির্মুনিভিঃ সরীসৃপত্বেন নির্দ্দিষ্টঃ ॥ ২৬**

কর্কট, বৃশ্চিক, মীন ও মকররাশির শেষার্দ্ধ ভাগ কীট নামে প্রসিদ্ধ, বৃশ্চিক-রাশি কীট মধ্যে গণ্য না হইয়া সরীসৃপ নামে কথিত হইয়াছে ॥ ২৬

## রাশীনাং হ্রস্বত্বাদি বিবেকঃ।

**হ্রস্বাস্তিমিগোঽবিঘটাঃ মিথুনধনুঃ-কর্কিমৃগমুখাশ্চ সমাঃ।**
**বৃশ্চিক কন্যা-মৃগপতি-বণিজো দীর্ঘাঃ সমাখ্যাতাঃ ॥ ২৭**

মীন, বৃষ, মেষ ও কুম্ভ, ইহারা হ্রস্ব রাশি ; মিথুন, কর্কট, মৃগমুখ ও ধনুঃ ; এই সকল রাশির সম সংজ্ঞা জানিবে। বৃশ্চিক, কন্যা, সিংহ ও তুলা এই সকল রাশির দীর্ঘসংজ্ঞা জানিবে ॥ ২৭

## রাশীনাং রাত্রিবলিত্বাদি বিবেকঃ।

গোজাশ্বিকর্কিমিথুনাঃ সমৃগা নিশাখ্যাঃ।
পৃষ্ঠোদয়াবিমিথুনাঃ কথিতাস্ত এব ॥
শীর্ষোদয়া দিনবলাশ্চ ভবন্তি শেষাঃ।
লগ্নং সমেত্যুভয়তঃপৃথুরোম-যুগ্মম্ ॥

বৃষ, মেষ, ধনুঃ, কর্কট, মিথুন, মকর এই সকল রাশির রাত্রিতে বিশেষ বর্ণ জানিবে, এবং মিথুন ভিন্ন পূর্ব্বোক্ত রাশি সকলের পৃষ্ঠোদয় সংজ্ঞা জানিবে, পূর্ব্বোক্ত ভিন্ন অবশিষ্ট রাশি সকলের শীর্ষোদয় সংজ্ঞা জানিবে,এবং ইহারা দিবাতে বলী জানিবে। কেবল মীন রাশির দিবা ও রাত্রিতে সমান বল জানিবে ॥ ২৮

শীর্ষোদয় রাশি যথা—মিথুন, সিংহ, কন্যা, তুলা, বৃশ্চিক, কুম্ভ ও মীন।

পৃষ্ঠোদয় রাশি যথা—মেষ, বৃষ, কর্কট, ধনু, মকর ও মীন।

## রাশীনাং দিগধিপতিত্ব-বিবেকঃ।

মেষ সিংহো ধনুশ্চৈব ত্রয়ঃ পূর্ব্বদিগীশ্বরাঃ।
বৃষকন্যামৃগাশ্চৈব ত্রয়াণাং দক্ষিণেশ্বরাং॥
যুগ্ম-যূক-ঘটশ্চৈতে রাশয়ঃ পশ্চিমাধিপাঃ।
উত্তরদিগধীশাস্তু মীন-কর্কট-বৃশ্চিকাঃ॥ ২৯

মেষ, সিংহ, ধনু পূর্ব্বদিকের; বৃষ, কন্যা, মকর দক্ষিণদিকের; মিথুন, তুলা, কুম্ভ পশ্চিমদিকের এবং কর্কট, বৃশ্চিক ও মীন উত্তরদিকের অধিপতি। ২৯

## রাশীনাং বর্ণবিবেকঃ।

মেষোঽরুণঃ বৃষঃ শুক্লো মিথুনং হারিতস্তথা।
কর্কটো পাটলঃ সিংহঃ পাণ্ডুরঃ পরিকীর্ত্তিতঃ॥
বিচিত্রা কন্যকা প্রোক্তা তৌলী কৃষ্ণস্তথৈবচ।
পিশঙ্গো বৃশ্চিকশ্চৈব পিঙ্গলো কাম্মুকস্তথা॥
মকরঃ কর্ব্বুরঃ কুম্ভো বভ্রুকোমলিনরুচঃ॥ ৩০

মেষ রক্ত, বৃষ শ্বেত, মিথুন হরিদ্রা, কর্কট পাটল, সিংহ পাণ্ডুর, (শুক্লপীত মিশ্রিত), কন্যা বিচিত্র, তুলা কৃষ্ণ, বৃশ্চিক পিশঙ্গ (নীলপীত মিশ্রিত), ধনু পিঙ্গল, (দীপ শিখাতুল্য), মকর কবর্দুর (নানাবর্ণ), কুম্ভ বভ্রু (পিঙ্গল), এবং মীন মলিন বর্ণ বিশিষ্ট। ৩০॥

## রাশীনামধিপতি-বিবেকঃ

ভৌমশুক্রবুধেন্দ্বর্কবিচ্ছুক্র ধরণীসুতাঃ।
জীবার্কিসৌরিগুরবো মেষাদিনামধীশ্বরাঃ॥ ৩১

মঙ্গল, শুক্র, বুধ, ইন্দু অর্থাৎ চন্দ্র, রবি, বুধ শুক্র, মঙ্গল, বৃহস্পতি, শনি, শনি ও বৃহস্পতি যথাক্রমে মেষাদি দ্বাদশ রাশির অধিপতি॥ ৩১॥

## রাশ্যধিপ চক্র।



### কেন্দ্রবিবেক।—

কণ্টক কেন্দ্র চতুষ্টয়সংজ্ঞাঃ সপ্তমলগ্ন চতুর্থখভানাম্।
যেষু যথাভিহিতেষু বলাঢ্যাঃ কীটনরাম্বুচরাঃ পশবশ্চ ॥ ৩২ ॥

লগ্ন এবং ঐ লগ্ন হইতে চতুর্থ, সপ্তম, দশম রাশির নাম কণ্টক, কেন্দ্র বা চতুষ্টয়। যদি ঐ সকল কেন্দ্রস্থান দ্বিপদ, জল, সরীসৃপ এবং চতুষ্পদ রাশি হয়, তাহা হইলে ঐ সকল রাশি বলবান্ হইয়া থাকে। মিথুন, তুলা, কন্যা ও ধনুর এবং কুম্ভের প্রথম অর্দ্ধ, ইহারা দ্বিপদ রাশি। অন্যান্য রাশির বিষয় পূর্ব্বে উল্লিখিত হইয়াছে। গ্রহ সকল কেন্দ্রস্থানে থাকিলে বলবান্ হয়, কিন্তু লগ্নস্থগ্রহ অতিশয় বলবান্ হইয়া থাকে ॥ ৩২ ॥

কেন্দ্রাৎপরং পণফরং পরতস্তু সর্ব্বমাপোক্লিমং
হিবুকমম্বুসুখঞ্চ বেশ্ম। যামিত্রমস্তভবনং সুতভং
ত্রিকোণং মেসূরণং দশমমত্র চ কর্ম্ম বিদ্যাৎ ॥ ৩৩ ॥

কেন্দ্র সংজ্ঞা যে সকল স্থানে নির্দ্দিষ্ট হইবে, সেই সকল স্থানের পর পর গৃহকে পণফর সংজ্ঞা বলা যায়, এবং ঐ পণফর গৃহ হইতে পর পর গৃহকে আপোক্লিম সংজ্ঞা বলা যায়। যথা—দ্বিতীয়, অষ্টম, পঞ্চম এবং একাদশ স্থানের নাম পণফর। আর তৃতীয়, ষষ্ঠ, নবম এবং দ্বাদশ স্থানের নাম আপোক্লিম। চতুর্থ গৃহ হিবুক, অম্বু, সুখ এবং বেশ্ম বলিয়া পরিচিত হইয়া থাকে। সপ্তম গৃহের অন্য নাম যামিত্র। পঞ্চম গৃহ ত্রিকোণ নামে খ্যাত। দশমগৃহ মেষূরণ এবং কর্ম্ম নামে পরিচিত আছে। স্পষ্টার্থ—সর্ব্বাপেক্ষা কেন্দ্রস্থান বলবান্, তৎপর পণফর মধ্যম বলবান্, সর্ব্বাপেক্ষা আপোক্লিম হীনবল হইয়া থাকে ॥ ৩৩ ॥

## উপচয় সংজ্ঞা।

**অথোপচয় সংজ্ঞাস্যাৎ ত্রিলাভং রিপুকর্ম্মণাং**
**নচেত্তবন্তি তে দৃষ্টাঃ পাপ স্বস্বামিশত্রুভিঃ ॥ ৩৪**

লগ্নরাশি হইতে তৃতীয়, লাভ অর্থাৎ একাদশ, রিপু অর্থাৎ ষষ্ঠ, ও কর্ম্ম অর্থাৎ দশমস্থানকে উপচয় বলে। কিন্তু ঐ সকল স্থান যদি পাপগ্রহ কিম্বা সেই গ্রহাধিপতির শত্রুগণ দ্বারা দৃষ্ট হয়, তাহা হইলে তাহাদের উপচয় সংজ্ঞা হয় না ॥ ৩৪ ॥

## চতুরস্র।

**চতুর্থমষ্টমঞ্চৈব চতুরস্রং বিদুর্বুধাঃ ॥ ৩৫**

লগ্ন হইতে চতুর্থ ও অষ্টম স্থানকে পণ্ডিতগণ চতুরস্র বলেন ॥ ৩৫ ॥

## প্লব-বেশি।

**প্রথমভবনাদ্যেষু বর্ণাঃ।**
**প্লবত্বং স্বাম্যাশাখ্যং দিনকর যুতাস্তা দ্বিতীয়ঞ্চ বেশিঃ ॥ ৩৬**

লগ্নাধিপতির অভিমুখে যে রাশি তাহার নাম প্লব। রবিগ্রহ যে রাশিতে অবস্থিত হয়েন, তাহার পর গৃহের নাম বেশি ॥ ৩৬ ॥

**জন্মরাশি বিবেক।**—জাতকের জন্মকালে যে রাশিতে চন্দ্র থাকে, সেইটীই জাতকের জন্মরাশি বলিয়া কথিত হয়। জন্মরাশি অনুসারে জাতকের

রাশি-নাম হইয়া থাকে। কোন্ রাশি হইলে কিরূপ রাশি-নাম হইবে, তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে ॥ ৩৭

## রাশিনামের আদ্যক্ষর।

অ, ল মেষ। ই উ ব বৃষ। ক ছ খ ঙ মিথুন। ড হ কর্কট। ম ঠ সিংহ। প, থ, ষ, ণ কন্যা। র, ত তুলা। ন, জ বিছা। ধ, ভ ধনু। খ, ঘ মকর। গ, শ কুম্ভ। দ, চ মীন।

## বর্ণ-বিবেক।

কর্কিমীনালয়োবিপ্রাঃ ক্ষত্রাঃ সিংহতুলাহয়াঃ।
বৈশ্যাঃ কুম্ভাজযুগ্মঞ্চ শূদ্রাবৃষমৃগাঙ্গনাঃ ॥ ৩৮

কর্কট, মীন এবং অলি অর্থাৎ বৃশ্চিক রাশি বিপ্রবর্ণ অর্থাৎ জাতকের এই তিনটীর কোন একটি রাশি হইলে তাহার বিপ্রবর্ণ হইবে; সেইরূপ সিংহ তুলা ও হয় অর্থাৎ ধনু রাশি হইলে ক্ষত্রিয়বর্ণ; কুম্ভ, মেষ, মিথুন রাশি হইলে বৈশ্যবর্ণ; এবং বৃষ, মকর ও কন্যা রাশি হইলে শূদ্রবর্ণ। পাঠকবর্গের সুবিধার্থ নিম্নে একটি চক্র দেওয়া গেল ॥ ৩৮

## বর্ণ-বিবেক চক্র।

| বিপ্রবর্ণ | ক্ষত্রিয়বর্ণ | বৈশ্যবর্ণ | শূদ্রবর্ণ |
|---|---|---|---|
| কর্কট | সিংহ | কুম্ভ | বৃষ |
| মীন | তুলা | মেষ | কন্যা |
| বৃশ্চিক | ধনু | মিথুন | মকর |

কালাত্মাদিনকৃন্মনস্তুহিনগুঃ সত্বং কুজোজ্ঞো বচো জীবো
জ্ঞানসুখে সিতশ্চ মদনো দুঃখং দিনেশাত্মজঃ।
রাজানৌ রবিশীতগূ ক্ষিতিসুতো নেতা কুমারো বুধঃ
সূরিদানবপূজিতশ্চ সচিবৌ প্রেষ্যঃ সহস্রাংশুজঃ ॥ ৩৯॥

রবি কালের আত্মা, চন্দ্র হৃদয় ও মন; মঙ্গল বল, বুধ বাক্য, বৃহস্পতি জ্ঞান ও সুখ, শুক্র কাম, শনি দুঃখ; রবি ও চন্দ্র রাজা, মঙ্গল সেনাপতি, বুধ কুমার অর্থাৎ যুবরাজ, গুরু ও শুক্র রাজমন্ত্রী, শনি প্রেষ্যাদূত ॥ ৩৯

## ষড়্‌বর্গ বিবেক।

ক্ষেত্রং হোরাথ দ্রেক্কাণো নবাংশো দ্বাদশাংশকঃ।
ত্রিংশাংশকশ্চ ষড়্‌বর্গস্ত্র্যাদিপ্রাপ্ত্যা ফলপ্রদাঃ ॥

রাশি সকল ভিন্ন ভিন্ন প্রকারে বিভক্ত হইয়া ভিন্ন ভিন্ন আখ্যা প্রাপ্ত হইয়াছে। প্রত্যেক রাশি ত্রিশ অংশে বিভক্ত হইয়া থাকে। সমস্ত রাশিটির নাম ক্ষেত্র; রাশিকে দুই ভাগে বিভক্ত করিলে তাহার এক এক ভাগের নাম হোরা। রাশিকে তিন ভাগ করিলে তাহার এক এক ভাগের নাম দ্রেক্কাণ; তদ্রূপ নয় ভাগের এক এক ভাগের নাম নবাংশ; দ্বাদশ ভাগের এক এক ভাগের নাম দ্বাদশাংশ এবং ত্রিশ ভাগের এক এক ভাগের নাম ত্রিশাংশ ॥ কোন গ্রহ ত্রি আদি বর্গস্থ হইলে স্বীয় আকৃতি সদৃশ জাতকের আকৃতি প্রদান করে ॥ ৪০ ॥

——:০:——

# দ্বিতীয় অধ্যায়।

সূর্য্যশ্চন্দ্রো মঙ্গলশ্চ বুধশ্চাপি বৃহস্পতিঃ।
শুক্রঃ শনৈশ্চরো রাহুঃ কেতুশ্চাপি নবগ্রহাঃ॥ ৪১

সূর্য্য, চন্দ্র, মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র, শনি, রাহু এবং কেতু এই নয়টি গ্রহ॥ ৪১

## গ্রহাণাং ক্ষেত্রবিবেকঃ।

কুজশুক্রবুধেন্দ্বর্ক সৌম্য শুক্রাবনীভুবাং।
জীবার্কি ভানুজেজ্যানাং ক্ষেত্রাণি স্যুরজাদয়ঃ॥ ৪২

মেষাদি দ্বাদশ রাশি গ্রহগণের গৃহ বলিয়া কথিত হইয়া থাকে, যে রাশি যে গ্রহের গৃহ, সেই গ্রহ সেই রাশির অধিপতি। মঙ্গল, শুক্র, বুধ, চন্দ্র, সূর্য্য, বুধ, শুক্র, মঙ্গল, বৃহস্পতি, অর্কি অর্থাৎ (শনি,) ভানুজ অর্থাৎ (শনি,) ইজ্য অর্থাৎ বৃহস্পতি এই সকল গ্রহ যথাক্রমে মেষাদি দ্বাদশ রাশির অধিপতি অর্থাৎ মঙ্গল মেষ রাশির, শুক্র বৃষ রাশির, বুধ মিথুন রাশির অধিপতি ইত্যাদি॥ ৪২

## গ্রহাণাং মূর্ত্তিবিবেকঃ।

বর্ত্তুলং ভাস্করে জ্ঞেয়ং অর্দ্ধচন্দ্রং নিশাকরে।
ত্রিকোণং ভূমিপুত্রে চ বুধেচ ধনুরাকৃতিঃ॥
গুরৌ পদ্মাকৃতিং বিদ্যাৎ চতুষ্কোণন্তু ভার্গবে।
শনৌ দণ্ডাকৃতিং বিদ্যাৎ রাহৌচ মকরাকৃতিং।
কেতৌ সর্পাকৃতিং বিদ্যাৎ গ্রহাণাং মূর্ত্তিলক্ষণং॥ ৪৩

রবির মূর্ত্তি গোল, চন্দ্র অর্দ্ধ চন্দ্রাকার, মঙ্গলের ত্রিকোণাকৃতি, বুধের ধনুর ন্যায় আকৃতি, বৃহস্পতির পদ্মের ন্যায় আকৃতি, শুক্রের চতুষ্কোণাকৃতি, শনি দণ্ডের

ন্যায় আকৃতি, রাহুর মকরের ন্যায় আকৃতি এবং কেতুর আকৃতি সর্পের ন্যায় ॥ ৪৩

## গ্রহাণাং বর্ণবিবেকঃ।

রক্তশ্যামো ভাস্করো গৌর ইন্দু-
র্নাত্যুচ্চাঙ্গো রক্তগৌরশ্চ বক্রঃ।
দূর্ব্বাশ্যামোজ্ঞো গুরুগৌরগাত্রঃ
শ্যামঃ শুক্রোঃ ভাস্করিঃ কৃষ্ণদেহঃ।
কৃষ্ণবর্ণোভবেদ্রাহুঃ কেতুশ্চ ধূম্রবর্ণকঃ ॥ ৪৪

রবিগ্রহের বর্ণ রক্তশ্যাম, চন্দ্রের বর্ণ গৌর, মঙ্গলের বর্ণ রক্ত-গৌর। বুধের বর্ণ দূর্ব্বার ন্যায় শ্যাম, বৃহস্পতির বর্ণ গৌর, শুক্রের বর্ণ শ্যাম, শনির বর্ণ কৃষ্ণ, রাহুর বর্ণ কৃষ্ণ, কেতুর ধূম্রবর্ণ শাস্ত্রে উক্ত আছে। গ্রহদিগের বর্ণ অনুসারে জাতকের বর্ণ বিচার করিতে হয় ॥ ৪৪ ॥

হেলিঃ সূর্য্যশ্চন্দ্রমাঃ শীতরশ্মির্হেম্নো বিজজ্ঞো বোধনশ্চেন্দুপুত্রঃ
আরো বক্রঃক্রূরদৃক্ চাবনেয়ঃ কোণো মন্দঃসূর্য্যপুত্রোঽসিতশ্চ ॥ ৪৫

১ রবির অন্য নাম হেলি এবং সূর্য্য। ২ চন্দ্রের নাম চন্দ্রমা এবং শীতরশ্মি। ৪ বুধের অন্য নাম হেম্না, বিৎ, জ্ঞ, বোধন এবং ইন্দ্রপুত্র। ৩ মঙ্গলের অন্য নাম আর, বক্র, ক্রূরদৃক্ এবং আবনেয়। ৭ শনির নাম কোণ, মন্দ, সূর্য্যপুত্র এবং অসিত ॥ ৪৫

জীবোঽঙ্গিরাঃ সুরগুরুর্ব্বচসাম্পতীজ্যৌ
শুক্রো ভৃগুর্ভৃগুসুতঃ সিত আস্ফুজিচ্চ।
রাহুস্তমোঽগুর পুরশ্চ শিখীতি কেতুঃ
পর্য্যায়মন্যমুপলভ্য বদেচ্চ লোকাৎ ॥ ৪৬

৫ বৃহস্পতির অন্য নাম জীব, অঙ্গিরা, সুরগুরু, বচসাংপতি এবং ইজ্য। ৬ শুক্রের অন্য নাম ভৃগু, ভৃগুসুত, সিত এবং আস্ফুজিৎ। ৮ রাহুর অন্য নাম তম, অগু ( অরাশ্মিক ) এবং অসুর। ৯ কেতুর অন্য নাম শিখী ॥ ৪৬

## গ্রহাণাং বর্ণ-কথনম্।

বর্ণাস্তাম্রসিতাতিরক্ত হরিতব্যাপীত চিত্রা সিতা
বহ্ন্যাম্বগ্নিজকেশবেন্দ্রশচিকাঃ সূর্য্যাদিনাথাঃ ক্রমাৎ।
প্রাগাদ্যা রবিশুক্রলোহিততমঃ সৌরেন্দুবিৎসূরয়ঃ
ক্ষীণেন্দ্বর্কমহীসুতার্কতনয়াঃ পাপা বুধস্তৈর্যুতঃ ॥ ৪৭

রবি তাম্রবর্ণের অধিপতি, চন্দ্র শ্বেতবর্ণের, মঙ্গল রক্তবর্ণের, বুধ সবুজবর্ণের, বৃহস্পতি পীতবর্ণের, শুক্র নানামিশ্রিত বর্ণের এবং শনি কৃষ্ণবর্ণের অধিপতি। রবির অগ্নি, চন্দ্রের বরুণ, মঙ্গলের কার্ত্তিকেয়, বুধের বিষ্ণু, বৃহস্পতির ইন্দ্র, শুক্রের ইন্দ্রাণী এবং শনির ব্রহ্মা অধিপতি হয়। অর্থাৎ অগ্নি প্রভৃতি রব্যাদি গ্রহের দেবতা।

পূর্ব্বদিকের অধিপতি রবি, অগ্নি কোণের শুক্র, দক্ষিণ দিকের মঙ্গল, নৈঋত কোণের রাহু, পশ্চিমদিকের শনি, বায়ুকোণের চন্দ্র, উত্তরদিকের বুধ এবং ঈশানকোণের অধিপতি বৃহস্পতি।

কৃষ্ণপক্ষের চন্দ্র রবি, মঙ্গল এবং শনি ইহারা পাপগ্রহ, আর বুধ যখন উক্ত পাপগ্রহের সহিত যুক্ত হয় তৎকালে তাহাকে পাপগ্রহ বলা যায়। গ্রহের বর্ণ দ্বারা অপহৃত বস্তুর বর্ণ গ্রহযোগ এবং যজ্ঞকালে কোন্ বর্ণের ফুলদ্বারা পূজা করিবে তাহা নির্ণীত হইবে।

সুস্পষ্ট—গ্রহগণের দেবতা সংজ্ঞা দ্বারা জন্মকালে গ্রহের বলাবল দ্বারা কোন্ দেবতার উপাসক হইবে জানা যাইবে। দিক্ সংজ্ঞা দ্বারা কোন্ দ্বারী ঘরে প্রসব করিয়াছে ও চৌর্য্যগণনায় কোন্‌দিকে চৌর্য্যবস্তু আছে ইত্যাদি জানা যাইবে ॥ ৪৭

বুধসূর্য্যসুতৌনপুংসকাখ্যো শশিশুক্রৌ যুবতী নরাশ্চ শেষাঃ
শিখিভূখপয়োমরুদ্গণানাং বশিনো ভূমিসুতাদয়ঃ ক্রমেণ ॥ ৪৮

বুধ এবং শনি ইহারা নপুংসক; চন্দ্র এবং শুক্র স্ত্রী; রবি, মঙ্গল ও বৃহস্পতি পুরুষ হয়। মঙ্গল অগ্নির, বুধ পৃথিবীর, বৃহস্পতি আকাশের, শুক্র জলের এবং শনি বায়ুর অধিপতি হয়েন।

বিশেষ—বুধগ্রহ স্ত্রী নপুংসক, এবং শনি পুং নপুংসক। আর কোন কোন মতে রবিগ্রহ অগ্নি এবং চন্দ্র জল বলিয়া কথিত আছে ॥ ৪৮

বিপ্রোদিতঃ শুক্রগুরু কুজার্কৌ শশীবুধশ্চেত্যসিতোন্ত্যজানাম্।
চন্দ্রার্কজীবা জ্ঞসিতৌ কুজার্কী যথাক্রমং সত্বরজস্তমাংসি ॥ ৪৯

শুক্র এবং বৃহস্পতি ব্রাহ্মণ, মঙ্গল এবং রবি ক্ষত্রিয়, চন্দ্র বৈশ্য, বুধ শূদ্র এবং শনি চণ্ডাল জাতি হয়। চন্দ্র, রবি এবং বৃহস্পতি ইহারা সত্ত্বগুণ, বুধ এবং শুক্র রজোগুণ, মঙ্গল এবং শনি তমোগুণ হয় ॥ ৪৯

## গ্রহাণাং রসাধিপতিত্ব-বিবেকঃ।

কটুলবণতিক্তমিশ্রা মধুরাম্লৌচ কষায়োঽর্কতঃ ॥ ৫০

রবি প্রভৃতি সপ্তগ্রহ যথাক্রমে কটু, (ঝাল) লবণ, তিক্ত, মিশ্র, মধুর, অম্ল, ও কষায় রসের অধিপতি। লগ্নে গ্রহের দৃষ্টি অনুসারে জাতকের রসপ্রিয়তা নির্ণীত হয় ॥ ৫০

## গ্রহাণাং ধাতুবিবেকঃ।

পিত্তৌ প্রভাকরক্ষ্মাজৌ শ্লেষ্মাণৌ চন্দ্রভার্গবৌ।
গুরুজ্ঞৌ সমধাতৌচ পবনে রাহুমন্দগৌ ॥ ৫১

সূর্য্য ও মঙ্গল পিত্তধাতুবিশিষ্ট, চন্দ্র ও শুক্র শ্লেষ্মাধাতুবিশিষ্ট, বৃহস্পতি ও বুধ সমধাতু বিশিষ্ট, শনি ও রাহু বায়ুধাতুবিশিষ্ট ॥ ৫১

## গ্রহাণাং বালাদিবিবেকঃ।

**যুবাকুজঃ শিশুঃ সৌম্যঃ শশিশুক্রৌ চ মধ্যমৌ।**
**মন্দ মার্ত্তণ্ড দেবেজ্যাকলেনস্থবিরা বিদুঃ॥ ৫২**

মঙ্গল যুবা, বুধ বালক, চন্দ্র ও শুক্র প্রৌঢ়, রবি ও বৃহস্পতি বৃদ্ধ। যাহার দেহে যে গ্রহের ভাগ অধিক থাকে, তদনুযায়ী তাহার স্বভাব হইয়া থাকে। যাহার শরীরে বুধের ভাগ অধিক সে ব্যক্তি বৃদ্ধ হইলেও তাহার বালক-সুলভ চপলতা যায় না। ঐরূপ বৃহস্পতির ভাগ অধিক থাকিলে মানব বাল্যকাল হইতেই বিজ্ঞ ও গম্ভীর প্রকৃতি হইয়া থাকে॥ ৫২

**গোরাস্বামি গুরুজ্ঞবীক্ষিতযুতা নান্যৈশ্চ বীর্য্যোৎকটা**
**কেন্দ্রস্থা দ্বিপদাদয়োহ্নি নিশিচ প্রাপ্তে চ সন্ধ্যাদ্বয়ে।**
**পূর্ব্বার্দ্ধে বিষয়াদয়ঃ কৃতগুণামানং প্রতীপঞ্চ**
**তদ্দুশ্চিক্যং সহজং তপশ্চ নবমন্ত্র্যাত্ত্বং ত্রিকোণঞ্চতৎ॥ ৫৩**

লগ্নাধিপতি বা বৃহস্পতি অথবা বুধ লগ্নে অবস্থিত হইলে কিম্বা লগ্নের উপরি তাহাদিগের দৃষ্টি থাকিলে ঐ লগ্ন বলবান্ হইবে, অন্য গ্রহ থাকিলে বলবান্ হইবে না। কেন্দ্রস্থান সর্ব্বদাই বলবান্। দ্বিপদ রাশি দিবাবলী এবং চতুষ্পদ রাশি রাত্রিবলী, সরীসৃপ রাশি সূর্য্যোদয় সময়ে বলবান হইয়া থাকে। লগ্ন হইতে তৃতীয় স্থানের নাম দুশ্চিক্য এবং নবম স্থানের নাম তাপস ও ত্রিকোণ॥ ৫৩

## গ্রহাণাং স্থানবিবেকঃ।

**দেবাম্বগ্নিবিহার কোশশয়নক্ষিত্যুৎকরেশাঃ॥ ৫৪**

দেবতা স্থানের অধিপতি রবি, জলের চন্দ্র, অগ্নির মঙ্গল, বিহার স্থানের অধিপতি বুধ, ধনাগারের অধিপতি বৃহস্পতি, শয়নস্থানের অধিপতি শুক্র। আবর্জ্জনা স্থানের অধিপতি শনি। এই সকল গ্রহের বলাবলে প্রসবের স্থান এবং হৃতনষ্ট বস্তুর স্থান-নির্ণীত হয়॥ ৫৪

## গ্রহাণাং দৃষ্টিবিবেকঃ।

তৃতীয়ে দশমেচৈব পাপদৃষ্টিরুদাহৃতা।
অর্দ্ধদৃষ্টিশ্চ নবমে পঞ্চমে চ প্রকীর্ত্তিতা॥
চতুর্থে চাষ্টমে চৈব পাদোনা পরিকীর্ত্তিতা।
সপ্তমে পরিপূর্ণাচ ফলমেবং প্রকল্প্যতে॥
তৃতীয় দশমাবার্কিঃ পশ্যন্ পূর্ণফলপ্রদঃ।
ত্রিকোণগান্ গুরুশ্চৈব চতুর্থাষ্টমগান্ কুজঃ॥ ৫৫

স্ব স্ব স্থিতি ভবন হইতে তৃতীয় ও দশমস্থানে (শনি ব্যতীত) গ্রহগণের একপাদ দৃষ্টি, পঞ্চম ও নবমস্থানে (বৃহস্পতি ব্যতীত) গ্রহগণের অর্দ্ধ দৃষ্টি; চতুর্থ ও অষ্টমস্থানে (মঙ্গল ব্যতীত) গ্রহগণের ত্রিপাদ দৃষ্টি এবং সপ্তমস্থানে সকল গ্রহেরই পূর্ণদৃষ্টি পতিত হইয়া থাকে। তৃতীয় ও দশমস্থানে শনির পূর্ণদৃষ্টি; ত্রিকোণে অর্থাৎ নবম ও পঞ্চমস্থানে বৃহস্পতির পূর্ণদৃষ্টি এবং চতুর্থ ও অষ্টমস্থানে মঙ্গলের পূর্ণদৃষ্টি পতিত হইয়া থাকে। অতএব দেখা যাইতেছে যে শনি, মঙ্গল ও বৃহস্পতি এই গ্রহত্রয়ের তিনস্থানে পূর্ণদৃষ্টি পতিত হইয়া থাকে। এবং রবি, চন্দ্র, বুধ ও শুক্র এই গ্রহ চতুষ্টয়ের একস্থানে পূর্ণদৃষ্টি পতিত হয়॥ ৫৫

রাহুর দৃষ্টি স্বতন্ত্র তাহা নিম্নে লিখিত হইতেছে।

সুতমদন নবান্তে পূর্ণদৃষ্টিঃ সুরারের্যুগল দশমরাশৌ
দৃষ্টিমাত্র ত্রিপাদং। সহজ রিপু চতুর্থেচাষ্টমে
চার্দ্ধদৃষ্টিঃ স্থিতি ভবনমুপান্ত্য নৈবদৃশ্যং হি রাহোঃ॥ ৫৬

পঞ্চম, সপ্তম, নবম ও অন্ত্য অর্থাৎ দ্বাদশস্থানে রাহুর পূর্ণদৃষ্টি; দ্বিতীয় এবং দশম রাশিতে ত্রিপাদ দৃষ্টি; তৃতীয়, চতুর্থ, ষষ্ঠ ও অষ্টমস্থানে দ্বিপাদ দৃষ্টি। রাহুর দৃষ্টিস্থান দক্ষিণাবর্ত্তে গণনা করিতে হয়। কেতুর আদৌ দৃষ্টি নাই। শুভাশুভ গ্রহের যে স্থানে যেরূপ দৃষ্টি পতিত হইয়া থাকে, তদনুসারে জাতকের শুভাশুভ ফলের ভোগ হইয়া থাকে॥ ৫৬

# গ্রহদিগের দৃষ্টিচক্র।

| গ্রহদের নাম | [illegible] | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম | ৮ম | ৯ম | ১০ম | ১১শ | ১২শ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| রবি | ০ | ০ | ।০ | ৸০ | ॥০ | ০ | ১ | ৸০ | ॥০ | ।০ | ০ | ০ |
| চন্দ্র | ০ | ০ | ।০ | ৸০ | ॥০ | ০ | ১ | ৸০ | ॥০ | ।০ | ০ | ০ |
| মঙ্গল | ০ | ০ | ।০ | ১৲ | ॥০ | ০ | ১ | ১ | ॥০ | ।০ | ০ | ০ |
| বুধ | ০ | ০ | ।০ | ৸০ | ॥০ | ০ | ১ | ৸০ | ॥০ | ।০ | ০ | ০ |
| বৃহস্পতি | ০ | ০ | ।০ | ৸০ | ১ | ০ | ১ | ৸০ | ১ | ।০ | ০ | ০ |
| শুক্র | ০ | ০ | ।০ | ৸০ | ॥০ | ০ | ১ | ৸০ | ॥০ | ।০ | ০ | ০ |
| শনি | ০ | ০ | ১ | ৸০ | ॥০ | ০ | ১ | ৸০ | ॥০ | ১ | ০ | ০ |
| রাহু | ০ | ৸০ | ॥০ | ॥০ | ১ | ॥০ | ১ | ॥০ | ১ | ৸০ | ০ | ১ |
| কেতু | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ | ০ |

গ্রহদিগের কোন্ কোন্ গৃহে কিরূপ দৃষ্টি, তাহা এই চক্র দৃষ্টে সহজে বোধগম্য হইবে। ।০ চিহ্নে একপাদ, ॥০ চিহ্নে দুইপাদ, ৸০ চিহ্নে তিনপাদ ও ১ চিহ্নে পূর্ণদৃষ্টি এবং ০ চিহ্নে দৃষ্টি নাই বুঝিতে হইবে।

### গ্রহাণাং নৈসর্গিক-মিত্রতা-বিবেচঃ।

মিত্রাণি সূর্য্যাচ্ছশি ভৌমজীবাঃ
সূর্য্যেন্দুজৌ সূর্য্যশশাঙ্কজীবাঃ।
আদিত্যশুক্রৌ রবিচন্দ্রভৌমাঃ
বুধার্কজৌ চন্দ্রজ ভার্গবৌ চ॥ ৫৭

ইতি দীপিকা।

নৈসর্গিক-মিত্রতা বিবেক;—চন্দ্র, মঙ্গল ও বৃহস্পতি রবির মিত্র। সূর্য্য ও বুধ চন্দ্রের মিত্র। সূর্য্য, চন্দ্র ও বৃহস্পতি মঙ্গলের মিত্র। রবি ও শুক্র বুধের মিত্র। রবি, চন্দ্র ও মঙ্গল বৃহস্পতির মিত্র। বুধ ও শনি শুক্রের মিত্র। বুধ ও শুক্র শনির মিত্র ॥ ৫৭

## গ্রহাণাং নৈসর্গিক-শত্রুতা-বিবেকঃ।

সিতাসিতৌ চন্দ্রমসো ন কশ্চি-
বুধঃ শশী সৌম্যসিতৌ রবীন্দু।
রবীন্দু-ভৌমা রবিতস্ত্বমিত্রা ॥ ৫৮ ॥

ইতি দীপিকা।

সিতাসিতৌ শুক্র শনি রবেঃ শত্রুঃ ভবতঃ ইত্যর্থঃ (শুক্র ও শনি রবির শত্রু)। চন্দ্রমসো চন্দ্রস্য ন কশ্চিৎ শত্রুঃ ইতি ভাবঃ। (চন্দ্রের কেহ শত্রু নাই)। শশী বুধস্য শত্রুঃ (চন্দ্র বুধের শত্রু)। সৌম্যসিতৌ বুধশুক্রৌ বৃহস্পতেঃ শত্রুঃ (বুধ ও শুক্র বৃহস্পতির শত্রু)। রবীন্দু চন্দ্র সূর্য্যৌ শুক্রস্য শত্রুঃ (রবি ও চন্দ্র শুক্রের শত্রু)। শনেঃ রবীন্দুভৌমাঃ শত্রবঃ (শনির চন্দ্র, সূর্য্য ও মঙ্গল শত্রু) ॥ ৫৮

## গ্রহাণাং নৈসর্গিক-সমতা বিবেকঃ।

মিত্রারি শেষাশ্চ সমপ্রদিষ্টাঃ ॥ ৫৯ ॥

মিত্র এবং শত্রু ভিন্ন অন্যান্য গ্রহ সকল ক্রমশঃ গ্রহগণের সম বলিয়া কথিত হয়। সূর্য্যের সম বুধ, চন্দ্রের সম মঙ্গল, মঙ্গলের সম শনি, বুধের সম শুক্র, শুক্র ও শনি। গুরুর সম শনি, শুক্রের সম বৃহস্পতি ও মঙ্গল, এবং শনির সম বৃহস্পতি ॥ ৫৯

## রাহোর্মিত্রাদি-বিবেকঃ।

শুক্রঃ শনিশ্চ মিত্রে।
সূর্য্যঃ শশাঙ্কো ধরণীসুতশ্চ রাহোরিপুঃ ॥ ৬০ ॥

রাহুর মিত্র ও শত্রু—শুক্র ও শনি রাহুর মিত্র এবং সূর্য্য, চন্দ্র ও মঙ্গল রাহুর শত্রু ॥ ৬০

## কেতোর্মিত্রতাদি-বিবেকঃ।

শুক্রশনি বিপক্ষৌ।

সূর্য্যারচন্দ্রাঃ সুহৃদঃ সমানৌ জীবেন্দুজৌ ॥ ৬১

সূর্য্য, চন্দ্র ও মঙ্গল কেতুর মিত্র, শুক্র ও শনি কেতুর শত্রু এবং বুধ ও বৃহস্পতি কেতুর সম ॥ ৬১

## গ্রহদিগের নৈসর্গিক মিত্রাদি চক্র।

| | রবি | চন্দ্র | মঙ্গল | বুধ | বৃহস্পতি | শুক্র | শনি | রাহু | কেতু |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| মিত্র | চ ম বৃ | র বু | র বৃ চ | র শু | র চ ম | বু শ | বু শু | শু শ | র চ [illegible] |
| শত্রু | শু শ | ০ | বু | চ | বু শু | র চ | র চ ম | র চ ম | শু শ |
| সম | বু | বৃ ম শু শ | শু শ | বৃ শ ম | শ | বৃ ম | বৃ | বু বৃ | বু বৃ |

## গ্রহাণাং তাৎকালিক-মিত্রতাদি-বিবেকঃ।

[illegible] ধনব্যায়ায় সহজব্যাপারবন্ধুস্থিতাস্তৎকালে
সুহৃদঃ স্বতুঙ্গভবনে প্যেকেঽরয়স্তথস্তথা।
ব্যেকানুক্তভপান্ সুহৃৎসমরিপূণ্ সঞ্চিন্ত্য নৈসর্গিকাং
স্তাৎকালে চ পুনস্তু তানধিসুহৃন্মিত্রাদিভিঃ কল্পয়েৎ ॥৬২॥

গ্রহদিগের তাৎকালিক মিত্র, শত্রু ও সম বিবেক ;—তৎকালে অর্থাৎ জন্ম বিবাহাদিকালে অথবা কোন প্রশ্ন গণনাকালে গ্রহগণ যে যে রাশিতে অবস্থান করেন, সেই সেই রাশি হইতে দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, দশম, একাদশ ও দ্বাদশস্থানে যে যে গ্রহ থাকিবে, তাহারা পরস্পর তাৎকালিক মিত্র জানিতে হইবে। উপরি

উক্ত স্থান ভিন্ন অপর কোন স্থানে থাকিলে সেই গ্রহ উপরি উক্ত গ্রহের তাৎকালিক শত্রু হইবেন।

কোন কোন জ্যোতির্বিদের মতে যে গ্রহ কোন গ্রহের উচ্চ রাশিতে তৎকালে অবস্থিত হয়, সেই গ্রহ উচ্চ রাশির অধিপতি গ্রহের তাৎকালিক মিত্র হইয়া থাকে॥ ৬২

## গ্রহাণাং অধিমিত্রাদি-বিবেকঃ।

স্থিত সম রিপুসংজ্ঞা যে নিসর্গে নিরুক্তা।
অধিহিত স্থিতমধ্যাস্তেঽপি তৎকালে মিত্রৈঃ॥
রিপু সম সুহৃদাখ্যা যে নিসর্গে প্রদিষ্টাঃ।
অধিরিপুরিপুমধ্যাঃ শত্রুভিশ্চিন্তনীয়াঃ॥ ৬৩॥

গ্রহদিগের অধিমিত্রাদি; জন্ম বিবাহাদিকালে গ্রহের স্বস্থান হইতে দ্বিতীয় তৃতীয়, চতুর্থ, দশম, একাদশ ও দ্বাদশস্থান স্থিত গ্রহগণ যদি পরস্পর স্বাভাবিক মিত্র হয়, তবে তাহারা অধিমিত্র বলিয়া উক্ত হইবে। আর যদি তাহারা পরস্পর স্বাভাবিক সম হয়, তাহা হইলে তাহারা তাৎকালিক মিত্র হইবে। আর যদি তাহারা পরস্পর স্বাভাবিক শত্রু হয়, তাহা হইলে শত্রু না হইয়া সম হইবে। সেইরূপ যদি কোন স্বাভাবিক রিপু গ্রহ উক্ত কয়েক স্থানের (দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, দশম, একাদশ ও দ্বাদশ) মধ্যে না থাকিয়া অন্যস্থানে থাকে, তাহা হইলে সেই গ্রহ সকল পরস্পরের অধিরিপু বলিয়া উক্ত হইবে। যদি গ্রহগণ স্বাভাবিক সম হইয়া ঐ কয়েক গৃহের মধ্যে কোন গৃহে না থাকিয়া অন্য গৃহে থাকেন, তবে তাহারা পরস্পর সম না হইয়া রিপু হইবে। এবং স্বাভাবিক মিত্রগ্রহ উক্ত কয়েক স্থানের মধ্যে না থাকিয়া অন্যত্রে থাকিলে তাহারা পরস্পর সম হইবে॥৬৩

## গ্রহাণাং মূলত্রিকোণ-বিবেকঃ।

সিংহ বৃষাজ প্রমদা কার্ম্মুক তৌলি ঘটধরাঃ
সূর্য্যাদীনাং মূলত্রিকোণ ভবনান্যনুক্রমতঃ॥ ৬৪॥

ইতি দীপিকা।

মূলত্রিকোণ স্থানকে গ্রহগণের আনন্দনিকেতন বলে। গ্রহগণ যখন মূল ত্রিকোণে থাকে, তখন তাহারা অত্যন্ত হৃষ্টচিত্তে থাকে এবং বলবান্ হয়। রবির সিংহ, চন্দ্রের বৃষ, মঙ্গলের মেষ, বুধের কন্যা, বৃহস্পতির ধনু, শুক্রের তুলা এবং শনির কুম্ভরাশি মূলত্রিকোণ স্থান বলিয়া নির্দ্দিষ্ট আছে ॥ ৬৪ ॥

রাহোর্ঘটভং ত্রিকোণং। কেতোস্ত্রিকোণং সিংহঃ ॥ ৬৫ ॥

রাহু কেতুর মূলত্রিকোণ বিবেক।—রাহুর মূলত্রিকোণ কুম্ভ রাশি এবং কেতুর মূলত্রিকোণ সিংহ রাশি ॥ ৬৫ ॥

## মূলত্রিকোণ চক্র।




উপরিস্থ রাশিচক্রে গ্রহগণ স্ব স্ব মূলত্রিকোণে অবস্থিত আছে।

## গ্রহাণাং তুঙ্গাদি-বিবেকঃ।

**অজ বৃষভমৃগাঙ্গনা কুলীরা ঝষবণিজৌচ দিবাকরাদিতুঙ্গাঃ।**
**দশশিখিমনুযুক্তিথীন্দ্রিয়াংশৈস্ত্রিনবক-বিংশতিভিশ্চ তেস্তনীচাঃ ॥৬৬**

**গ্রহগণের উচ্চ নীচগৃহ বিবেক ;**—মেষ, বৃষ, মকর, কন্যা, কর্কট, মীন এবং তুলারাশি, ইহারা ক্রমে রবি আদি করিয়া গ্রহগণের উচ্চস্থান ঐ উচ্চাংশ ক্রমে ১০, ৩, ২৮, ১৫, ৫, ২৭ এবং ২০ অংশ। ঐ সকল রাশি হইতে স্বীয় সপ্তমরাশি ঐ সকল গ্রহের নীচরাশি বলিয়া কথিত এবং উচ্চরাশি যত অংশ উল্লিখিত হইল, নীচ অংশও তত সংখ্যক হয়।

**স্পষ্টার্থ ;**—সূর্য্যের উচ্চস্থান মেষরাশি, ঐ রাশির ১০ অংশকে উচ্চাংশ কহে। বৃষরাশি চন্দ্রের উচ্চস্থান, ঐ রাশির উচ্চাংশ ৩ তিন। মঙ্গলের উচ্চস্থান মকর, উচ্চাংশ ২৮। বুধের উচ্চস্থান কন্যা, উচ্চাংশ ১৫। বৃহস্পতির উচ্চস্থান কর্কট, উচ্চাংশ ৫। শুক্রের উচ্চস্থান মীন, উচ্চাংশ ২৭। শনির উচ্চস্থান তুলা, উচ্চাংশ ২০ বিংশতি ॥ ৬৬ ॥

**রাহোরুচ্চং নৃযুগ্মং। কেতোর্ধনুরুচ্চসংজ্ঞং ॥ ৬৭ ॥**

রাহুর উচ্চ স্থান মিথুনরাশি এবং কেতুর উচ্চস্থান ধনুরাশি ॥ ৬৭ ॥

পাঠকবর্গের সহজে বোধগম্য হইবার জন্য নিম্নে দুইটী চক্র অঙ্কিত হইল।

### উচ্চস্থ গ্রহচক্র।

| | | |
|---|---|---|
| চ, রা | র | শু |
| বৃ | | ম |
| বু | শ | কে |

### নীচস্থ গ্রহচক্র।

| | | |
|---|---|---|
| কে | শ | বু |
| ম | | বৃ |
| শু | র | রা |

স্বীয় স্বীয় উচ্চস্থানে গ্রহগণ অবস্থান করিলে বলবান্ হয়েন এবং স্বীয় স্বীয় নীচস্থানে গ্রহগণ অবস্থান করিলে দুর্ব্বল হয়েন। যথা—রবির উচ্চস্থান মেষ, ঐ

রাশিতে রবির অবস্থান সময়ে বৃক্ষ লতাদির নূতন পল্লব উদ্ভূত হয় এবং নীচস্থান তুলারাশিতে অবস্থান কালে লতাদি বৃক্ষের মৃত্যু হয়।

## গ্রহাণাং রাশি ভোগ্য-কাল-বিবেকঃ।

রবির্মাসং নিশানাথঃ সপাদদিবসদ্বয়ং।
পক্ষত্রয়ং ভূমিপুত্রো বুধোঽষ্টাদশবাসরান্॥
বর্ষমেকং সুরাচার্য্যশ্চাষ্টাবিংশদ্দিনং ভৃগুঃ।
শনিঃ সার্দ্ধদ্বয়ং বর্ষঃ স্বর্ভানুঃ সার্দ্ধবৎসরঃ॥ ৬৮॥

**গ্রহদিগের রাশি ভোগের কাল**—এক একটী রাশি পরিভ্রমণ করিতে সূর্য্যের এক মাস, চন্দ্রের সওয়া দুই দিন অর্থাৎ দুই দিন ১৫ দণ্ড, মঙ্গলের তিনপক্ষ (৪৫ দিন) বুধের ১৮দিন, বৃহস্পতির ১ বৎসর, শুক্রের ২৮দিন, শনির ২ বৎসর ৬মাস, রাহু এবং কেতুর ১বৎসর ৬মাস সময় লাগে। অতএব ইহা দ্বারা সহজেই বুঝা যাইতেছে যে, রাশিচক্রের দ্বাদশরাশি পরিভ্রমণ করিতে রবির ১ বৎসর, চন্দ্রের ২৭ দিন, মঙ্গলের ৫৪০ দিন, বুধের ২১৬ দিন, বৃহস্পতির ১২ বৎসর, শুক্রের ৩৩৬ দিন,শনির ৩০বৎসর এবং রাহু ও কেতুর ১৮বৎসর সময় লাগে।৬৮॥

**সূচ্চাংশাদিবিবেক**—গ্রহগণের উচ্চরাশির সর্ব্বোচ্চস্থানকে উচ্চাংশ এবং নীচ রাশির সর্ব্বনীচস্থানকে সুনীচাংশ কহে। সূচ্চাংশে গ্রহগণ অতিশয় বলবান্ ও পূর্ণফলপ্রদ এবং সুনীচাংশে অত্যন্ত হীনবল ও অতি অল্পফলপ্রদ হয়।

স্বোচ্চসুহৃৎ সত্রিকোননবাংশৈঃ স্থানবলং স্বগৃহোপগতে চ।
দিক্ষু বুধাঙ্গিরসৌ রবিভৌমৌ সূর্য্যসুতঃ সিতশীতকরৌ চ॥ ৬৯॥

গ্রহগণ আপন উচ্চস্থানে, মিত্রগৃহে, স্বীয় দ্রেক্কাণে ও স্বীয় ক্ষেত্রে থাকিলে বলবান্ হয়। কেহ কেহ বলেন, গ্রহগণ সূচ্চাংশে, তুঙ্গস্থানে, মূলত্রিকোণে, মিত্রগৃহে, স্বীয়গৃহে, স্বীয় হোরায় ও নবাংশে স্থিত হইলে বলবান্ হয়েন। ইহার বিশেষ এই যে, স্ত্রীগ্রহ অর্থাৎ চন্দ্র ও শুক্র ইহারা প্রথম দ্রেক্কাণে বলবান্; পুরুষ গ্রহ অর্থাৎ রবি, মঙ্গল ও বৃহস্পতি ইহারা শেষ দ্রেক্কাণে বলবান্ আর নপুংসক গ্রহ শনি, বুধ ইহারা দ্রেক্কাণে বলবান্ হয়েন।

বুধ ও বৃহস্পতি ইহারা পূর্ব্বদিকে অর্থাৎ উদিত লগ্নে বলবান্। রবি ও মঙ্গল দক্ষিণদিকে অর্থাৎ দশম স্থানে থাকিলে বলবান্, শনি পশ্চিমদিকে অর্থাৎ অস্ত-রাশিতে থাকিলে বলবান্, এবং চন্দ্র, শুক্র ইহারা উত্তর দিকে অর্থাৎ চতুর্থরাশি বা পাতালে থাকিলে বলবান্ হয়েন॥ ৬৯॥

উদগয়নে রবিশীতময়ূখৌ বক্রসমাগমগাঃ পরিশেষাঃ।
বিপুলকরা যুধি চোত্তরসংস্থাশ্চেষ্টিতবীর্য্যযুতাঃ পরিকল্প্যাঃ॥৭০॥

মকর হইতে মিথুনের শেষ পর্য্যন্ত এই ছয় রাশির মধ্যে রবি ও চন্দ্র থাকিলে তাহাকে চেষ্টাবল বলা যায়। অন্যান্য গ্রহ অর্থাৎ মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র ও শনি যখন এই ছয় রাশির মধ্যে বক্রগামী হয়, ও যখন চন্দ্রের সহিত তাহাদের সমাগম হয়, যখন তাহাদিগের তেজ উদ্দীপিত হয়, অথবা যুদ্ধ অর্থাৎ যখন তাহাদিগের উত্তরায়ণের গ্রহদিগের সহিত মিলন হইয়া থাকে, তৎকালে তাহাদিগের বলকেই চেষ্টাবল বলা যায়।

স্পষ্টার্থ—মকর হইতে মিথুনের শেষভাগ পর্য্যন্ত রবির গমনকে উত্তরায়ণ কহে, এই ছয় রাশির মধ্যে উক্ত রবি বা চন্দ্র থাকিলেই চেষ্টাবল প্রাপ্ত হয়।

বক্রগামী গ্রহগণের গতি অষ্ট প্রকার নিরূপিত আছে, যথা—সূর্য্যসিদ্ধান্তে;—বক্র, অনুবক্র, কুটিল, মন্দ, মন্দতর, সম, শীঘ্রতর এবং শীঘ্র এই অষ্ট প্রকারই গ্রহগণের গতি। তন্মধ্যে অতি শীঘ্র, শীঘ্র, মন্দ, মন্দতর ও সম এই পাঁচটিকে সরলগতি কহে। আর বক্র ও অনুবক্র এই দুইটীকে কুটিলগতি কহে॥ ৭০॥

## গ্রহগণ কর্ত্তৃক নরদেহ বিভাগ।

নাদচক্রে স্থিতঃ সূর্য্যো বিন্দুচক্রে চ চন্দ্রমাঃ।
লোচনে মঙ্গলঃ প্রোক্তো হৃদি সোমসুতস্তথা।
উদরেতু গুরুশ্চৈব শুক্রে শুক্রস্তথৈব চ॥
নাভিচক্রে স্থিতো মন্দো বৈ মুখে রাহুস্তথা স্থিতঃ।
পাদৌ পাণৌ তু কেতুশ্চ শরীরে গ্রহমণ্ডলম্॥৭১॥

মনুষ্য দেহের মধ্যে নাদচক্রে রবি, বিন্দুচক্রে চন্দ্র, লোচনে মঙ্গল, হৃদয়ে বুধ, উদরে বৃহস্পতি, শুক্রে শুক্র, নাভিদেশে শনি, মুখে রাহু এবং হস্ত ও চরণে কেতু অবস্থিত ॥ ৭১ ॥

**দীপ্তাংশ বিবেক ;—** গ্রহগণ যখন যে রাশিতে অবস্থিতি করেন, তখন সেই রাশির যত অংশে তাহাদিগের কিরণজাল পূর্ণরূপে বিক্ষিপ্ত হয়, তত অংশ সেই গ্রহের দীপ্তাংশ বলিয়া কথিত হয়।

| | | |
|---|---|---|
| রবির দীপ্তাংশ | ১৫ অংশ | এই দীপ্তাংশ গ্রহের অর্দ্ধেক পূর্ব্বে ও অর্দ্ধেক পশ্চাতে ধরিতে হইবে। |
| চন্দ্রের দীপ্তাংশ | ১২ অংশ | |
| মঙ্গলের " | ৮ অংশ | |
| বুধের " | ৭ অংশ | |
| শুক্রের " | ৭ অংশ | |
| বৃহস্পতির " | ৯ অংশ | অর্থাৎ রবির পশ্চাতের ৭৷৷০ ও পূর্ব্বে ৭৷৷০ অংশ দীপ্তাংশ। |
| শনির " | ৯ অংশ | |

**অস্তমিত গ্রহ—** রবির দীপ্তাংশ মধ্যে অপরাপর গ্রহগণ পতিত হইলে রবির প্রখর কিরণে তাহারা হীনপ্রভ হইয়া যায়, সেই গ্রহদিগকে অস্তমিত গ্রহ বলে। অস্তমিত গ্রহ সকল বলহীন ও অশুভদায়ক হয়। কিন্তু বুধ রবির সঙ্গে থাকিলে অশুভদায়ক হন না।

**পরাজিত গ্রহ—** উচ্চগৃহস্থিত গ্রহের দীপ্তাংশ মধ্যে যদি অন্যগ্রহ পতিত হয়, তবে সেই গ্রহকে পরাজিত গ্রহ কহে। পরাজিত গ্রহ বলহীন ও অশুভদায়ক।

### গ্রহাণাং গতি ;—যথা,

সূর্য্যমুক্তাঃ গ্রহাঃ শীঘ্রাস্তথাচার্কে দ্বিতীয়গে।
সমাস্তৃতীয়গে জ্ঞেয়া মন্দাভানৌ চতুর্থগে।
বক্রাস্যুঃ পঞ্চষষ্ঠেঽর্কে অতিবক্রা নগাষ্টগে।
নবমে দশমে ভানৌ জায়তে সহজাগতিঃ।
দ্বাদশৈকাদশে সূর্য্যে লভন্তে শীঘ্রতাং পুনঃ ॥

রবিস্থিত্যংশকত্রিংশাবধেঃ সংখ্যাত্র কল্প্যতে।
রাহুকেতু সদাবক্রৌ শীঘ্রগৌ চন্দ্রভাস্করৌ ॥ ৭২

সূর্য্য হইতে ৬০ অংশ বা ডিগ্রীর মধ্যে গ্রহগণ শীঘ্রগামী, ৬১ হইতে ৯০ ডিগ্রী পর্য্যন্ত সমগামী, ৯১ হইতে ১২০ পর্য্যন্ত মৃদুগামী, ১২১ হইতে ১৮০ ডিগ্রী পর্য্যন্ত বক্রগামী, ১৮১ হইতে ২৪০ ডিগ্রী পর্য্যন্ত অতি বক্রগামী, ২৪১ হইতে ৩০০ ডিগ্রী পর্য্যন্ত সরলগামী, ৩০১ হইতে ৩৬০ ডিগ্রী পর্য্যন্ত শীঘ্রগামী হয়। রাহু ও কেতু সর্ব্বদা বক্রগামী এবং চন্দ্র ও রবি সর্ব্বদাই শীঘ্রগামী ॥ ৭২

## গ্রহগণের বক্রগতির কাল।

ষট্‌সপ্ততিদিনং ভৌমে একবিংশদ্দিনং বুধে।
দিনানি দ্বাদশভৃগোঃ শতমেকং গুরোরপি ॥
দ্বিপঞ্চাশদ্দিনঞ্চার্কি দ্বাত্রিংশদধিকং শতং।
এবং গ্রহাণাং বক্রত্বং স্বভোগাদধিকং ভবেৎ ॥ ৭৩

মঙ্গলের বক্রগতির কাল ৭৬দিন, বুধের ২১দিন, শুক্রের ১২দিন, বৃহস্পতির ১০০দিন, শনির ১৮৪দিন ॥ ৭৩

## গ্রহদিগের কারকত্ব।

রবি—রাজ্য, মণিমাণিক্য, ক্ষেত্র ও পিতৃকারক। জন্মপত্রিকায় রবির অবস্থান অনুসারে এই সকলের শুভাশুভ বিচার করিতে হয়। অর্থাৎ রবি শুভভাবে থাকিলে ঐ সকলের শুভ হইয়া থাকে, নচেৎ হয় না। সেইরূপ অন্যান্য গ্রহ সম্বন্ধে জানিতে হইবে।

## সূর্য্যাদিক্রমেণাঙ্গাধিকার কথনম্।

শিরঃপ্রদেশে বদনে দিনেশো বক্ষঃস্থলে চাপি গলে কলাবান্।
পৃষ্ঠোদরে ভূতনয়ঃ প্রভুত্বং করোতি সৌম্যশ্চরণেচ পার্শ্বৌ ॥

কটিপ্রদেশে জঘনেচ জীবঃ কবিস্তু গুহ্যস্থল-মুষ্কযুগ্মে।
জানূরুদেশে নলিনীশ-সূনুশ্চারেণ বা জন্মনি চিন্তনীয়ম্॥
যদা যদাস্যাৎ প্রতিকূলবর্ত্তী স্বাঙ্গে স্বদোষেণ করোতি পীড়াম্।
ইদন্তু পূর্ব্বং প্রবিচার্য্য সর্ব্বং প্রশ্নপ্রসূত্যাদিষু কল্পনীয়ম্॥ ৭৪

সূর্য্যাদি গ্রহের, অঙ্গাধিকার যথা ;—জাতকের মস্তক ও মুখে রবিগ্রহের অধিকার, এজন্য প্রতিকূল রবির দশায় উক্ত অঙ্গে পীড়াদি হইয়া থাকে ; তদ্রূপ প্রতিকূল চন্দ্রের দশায় বক্ষঃ ও কণ্ঠে, মঙ্গলের দশায় পৃষ্ঠে ও উদরে, বুধের দশায় হস্তে ও পদে, বৃহস্পতির দশায় কটি ও জঘনদেশে, শুক্রের দশায় অণ্ডকোষে ও গুহ্যে এবং প্রতিকূল শনির দশায় জানু ও উরুদেশে পীড়াদি জনিত দুঃখভোগ হইয়া থাকে। রোগপ্রশ্নে প্রশ্নলগ্নের গ্রহসমাবেশ অনুসারে কোন্ অঙ্গে কিরূপ রোগ হইয়াছে, তাহাও নিরূপিত হয়॥ ৭৪

## শুষ্কাদিগ্রহ-বিজ্ঞানম্।

রবিভৌমার্কজাঃ শুষ্কাঃ সজলৌ চন্দ্রভার্গবৌ।
বুধবাচস্পতী জ্ঞেয়ৌ সজলৌ জলরাশিগৌ॥ ৭৫

শুষ্কাদি-গ্রহ যথা ;—রবি, মঙ্গল ও শনি ইহাঁরা শুষ্কগ্রহ, চন্দ্র ও শুক্র সজল গ্রহ, এবং বুধ ও বৃহস্পতি জলরাশি গত হইলে সজল গ্রহ হয়েন। প্রয়োজন :— শুষ্ক গ্রহের দশা ও অন্তর্দ্দশা ভোগকালে শরীর শুষ্ক এবং সজল গ্রহের দশা ও অন্তর্দ্দশা ভোগকালে শরীর পুষ্ট হয়॥ ৭৫

## চন্দ্রস্য বিশেষ :—পারিজাতে।

শুক্লাদিকানি দশকেঽহনি মধ্যবীর্য্য-
শালী দ্বিতীয়দশকেঽতিশুভপ্রদোঽসৌ।
চন্দ্রস্তৃতীয়দশকে বলবর্জ্জিতস্তু
সৌম্যেক্ষণাদিসহিতো যদি শোভনঃ স্যাৎ॥ ৭৬

চন্দ্রের শুভাশুভত্ব সম্বন্ধে বিশেষ যথা ;—শুক্লা প্রতিপদ হইতে দশমী পর্য্যন্ত চন্দ্র মধ্যবলী ও মধ্যম ফলদাতা, শুক্লপক্ষের একাদশী হইতে কৃষ্ণপক্ষের পঞ্চমী পর্য্যন্ত, চন্দ্র পূর্ণবলী ও শুভফলপ্রদ, এবং কৃষ্ণা ষষ্ঠী হইতে অমাবস্তা পর্য্যন্ত হীনবলী ও অশুভফলপ্রদ। কিন্তু শুভগ্রহ কর্তৃক দৃষ্ট হইলে, চন্দ্র নিয়তই শুভপ্রদ হয়েন এবং বুধ ক্ষীণচন্দ্রের সহিত যুক্ত হইলে পাপ সংজ্ঞায় অভিহিত হয়েন ॥ ৭৬

## স্থূলাদি-বস্ত্রাধিপ-গ্রহ-কথনম্—পারিজাতে।

স্থূলাম্বরং নূতনচারুচেলং কৃশানু-তোয়াহতমধ্যমানি।
দৃঢ়াং শুকং জীর্ণমিনাদিকানাং বস্ত্রাণি সর্ব্বে মুনয়ো বদন্তি।
কন্থা ফণীন্দ্রস্য তু চিত্ররূপা কেতোর্মহচ্ছিদ্রযুতা বিশেষাৎ ॥ ৭৭

স্থূলাদি বস্ত্রাধিপ-গ্রহ যথা ;—রবি স্থূলতন্তু নির্ম্মিত বস্ত্রের অধিপতি, চন্দ্র নূতন অথচ সুদৃশ্য বস্ত্রের, মঙ্গল একদেশ অগ্নিদগ্ধ বস্ত্রের, বুধ আর্দ্র বস্ত্রের, বৃহস্পতি মধ্যম অর্থাৎ অল্পদিন ব্যবহৃত বস্ত্রের, শুক্র দৃঢ় অর্থাৎ দীর্ঘকাল স্থায়ী বস্ত্রের, শনি জীর্ণবস্ত্রের, রাহু বিচিত্র কন্থার এবং কেতু জীর্ণ কন্থার অধিপতি। প্রয়োজন ;—হৃত নষ্টাদি প্রশ্নে বলবান্ গ্রহের দ্বারা চৌরাদির পরিধেয় বস্ত্র নির্ণয়, এবং প্রসব সময়ে প্রসূতির পরিধেয় বস্ত্র দ্বারা জাত শিশুর সন্দেহ দণ্ডাধিপতি ( অর্থাৎ যে গ্রহের দণ্ডে জন্মিয়াছে ) নির্ণয় করিবে ॥ ৭৭

## গ্রহাণাং তাজকোক্ত স্নেহদৃষ্টিকথনম্।

দৃষ্টিঃ স্যান্নব পঞ্চমে বলবতী প্রত্যক্ষতঃ স্নেহদা।
পাদোনাখিলকার্য্যসাধনকরী মেনাপকাখ্যোচ্যতে ॥
গুপ্তস্নেহকরী তৃতীয়ভবভে কার্য্যস্য সংসিদ্ধিদা।
ত্র্যংশোনা কথিতা তৃতীয়-ভবনে ষড়্ভাগদৃষ্টির্ভবে ॥ ৭৮

তাজকমতে গ্রহদিগের দৃষ্টি চারি প্রকার, প্রথম প্রত্যক্ষ স্নেহ, দ্বিতীয় গুপ্ত স্নেহ, তৃতীয় গুপ্তবৈর, চতুর্থ প্রত্যক্ষবৈর। প্রত্যক্ষ স্নেহ দৃষ্টি যথা—যে গ্রহ যে রাশিতে থাকেন, সেইস্থান হইতে পঞ্চম ও নবমে প্রত্যক্ষ স্নেহ দৃষ্টি, উক্ত স্নেহদৃষ্টি

বলবতী, অখিল কার্য্যসাধন ও পরস্পর প্রীতিকরী এবং পাদোনা—অর্থাৎ ৪৫ কলা॥ তৃতীয় ও একাদশ স্থানে যে দৃষ্টি, তাহার নাম গুপ্তস্নেহকরী, উহা কার্য্যসিদ্ধিদায়ক। তৃতীয় স্থানের দৃষ্টি ৪০ কলা ও একাদশ স্থানের দৃষ্টি ১০ কলা॥৭৮

## বৈরদৃষ্টি-কথনম্।

দৃষ্টিঃ পাদমিতা চতুর্থদশমে গুপ্তারিভাবা স্মৃতা।
অন্যোন্যং সপ্তমভে ত্বথৈক ভবনে প্রত্যক্ষ বৈরাখিলা॥
দুষ্টং দৃক্ ত্রিতয়ং-স্ফুতাহ্বয়মিদং কার্য্যস্য বিধ্বংসদম্।
সংগ্রামাদি-কলিপ্রদং দৃশইমাঃ স্যুর্দ্বাদশাংশান্তরে॥ ৭৯

বৈরদৃষ্টি যথা ;—চতুর্থ ও দশম স্থানের দৃষ্টির নাম গুপ্তবৈর, উহা ১৫ কলা। সপ্তম ও অবস্থিত স্থানের দৃষ্টির নাম প্রত্যক্ষবৈর, উহা ৬০ কলা। গুপ্তবৈর ও প্রত্যক্ষবৈর দৃষ্টির ফল অশুভ, উহাতে সকল শুভকর্ম্ম ও অভীষ্টনাশ এবং যুদ্ধ বিবাদাদি হয়। দ্রষ্টা ও দৃশ্য উভয়ের পরস্পর দ্বাদশাংশের মধ্যে উক্ত অশুভ ফল কল্পনা করিবে॥ ৭৯

## বিনষ্টাদি-গ্রহলক্ষণম্—চণ্ডেশ্বরঃ।

ক্রূরদৃষ্টো যুতো বাপি ক্রূরাক্রান্তো বিরশ্মিকঃ।
স বিনষ্টো ভবেৎ খেটো বিস্তারোঽত্র নিরূপ্যতে॥
রাহুক্রান্ত-শরীরৌ তৌ দিবাকর নিশাকরৌ।
জিতঃ ক্রূরেণ যঃ খেটঃ সমরাশিস্থিতোঽপিবা॥
পাপাক্রান্তঃ স নির্দ্দিষ্টঃ সমাংশে ক্রূরসংযুতঃ।
অন্তরাল বিহীনো যো দৃষ্ট্যা পশ্যতি পূর্ণয়া।
স জ্ঞেয়ঃ পাপসংদৃষ্টো রশ্মিহীনোঽর্কমধ্যগাঃ॥ ৮০

বিনষ্টাদিগ্রহ যথা ;—ক্রূরদৃষ্ট বা ক্রূরযুক্ত বা ক্রূরাক্রান্ত অথবা বিরশ্মিক প্রপন্ন যে গ্রহ, তাহাকে বিনষ্ট গ্রহ কহে। রবি ও চন্দ্র রাহুক্রান্ত হইলে বিনষ্ট

হইয়া থাকেন এবং ক্রূরগ্রহ যুদ্ধে জিতগ্রহকেও বিনষ্ট গ্রহ কহে। ক্রূরদৃষ্ট অর্থাৎ অন্তরাল বিহীন হইয়া যে গ্রহ পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তাহাকে ক্রূরদৃষ্ট গ্রহ কহে। পাপগ্রহের সহিত একরাশিতে যুক্ত গ্রহকে ক্রূরযুক্ত গ্রহ কহে। একরাশি অথচ একাংশে পাপগ্রহের সহিত যুক্তগ্রহকে ক্রূরাক্রান্ত গ্রহ কহে, এবং রবি মধ্যগত যে গ্রহ, তাহাকে বিরশ্মিকপ্রপন্ন অর্থাৎ অস্তগতগ্রহ কহে। বিনষ্ট গ্রহগণ অশুভ ফলের সূচক। ৮০

## গ্রহগণের কারকতা।

রবি—আত্মা, স্বভাব, নীরোগতা, সত্বগুণ ক্ষত্রিয়জাতি, পূর্ব্বদিক, পিত্তধাতু, রাজ্য, বিক্রম, রক্তবস্ত্র, মাণিক্য, রাজা, বন, পর্ব্বত, ক্ষেত্র ও পিতার কারক।

চন্দ্র—মাতা, মন, শারীরিক পুষ্টি, রাজানুগ্রহ, বায়ুকোণ, বাতশ্লৈষ্মিক ধাতু, বৈশ্যজাতি, গন্ধদ্রব্য, রস, ইক্ষু, গোধূম, ক্ষার, দ্বিজ, সত্বগুণ, শস্য, রৌপ্য প্রভৃতির কারক।

মঙ্গল—শক্তি, ভূসম্পত্তি, চৌর্য্য, রোগ, ভ্রাতৃ, পরাক্রম, অগ্নি, সাহস, দক্ষিণ-দিক, তমোগুণ, পিত্তধাতু ও রাজশত্রুর কারক।

বুধ—জ্যোতির্ব্বিৎ, চিকিৎসাশাস্ত্র, শূদ্রজাতি, মাতুল, বাক্‌শক্তি, গণিতবিদ্যা, লেখক, কলাদিশাস্ত্র, উকালতী, বাণিজ্য, শিল্প, হাস্য, ভয়, শ্রী ও বিস্ময়ের কারক।

বৃহস্পতি—ধন, কর্ম্ম, ব্রাহ্মণ, কাঞ্চন, ঈশানকোণ, পুত্র, সত্বগুণ, প্রজ্ঞা, কফধাতু, মিত্র প্রভৃতির কারক।

শুক্র—কলত্র, কার্ম্মুক, অগ্নিকোণ, কফধাতু, ব্রাহ্মণ, কামসম্বন্ধীয় কার্য্যকলাপ, সুখ, গীত, শাস্ত্র, কাব্য, পুষ্প, যৌবন, আভরণ, নেত্র, রজত, যান, বাহন, সাধনাজনিত বিভূতি, গর্ব্ব ও কবিতাদির কারক।

শনি—মহিষ, ঘোটক, গজ, তৈল, কাষ্ঠ, অস্ত্র, শস্ত্র, যুদ্ধ, অন্ত্যজ বা ম্লেচ্ছজাতি, নীলকান্ত মণি, শূলরোগ, দাসদাসী, তমোগুণ, দুঃখ, পশ্চিম দিক্, বিপদ্, মৃত্যু ও সম্পদ্ প্রভৃতির কারক।

রাহু—বায়ুধাতু, গমনকাল, সর্প, নৈঋতকোণ, নিদ্রা, দ্যূত, পিতামহ প্রভৃতির কারক।

কেতু।—ব্রণ, চর্ম্মরোগ, মাতামহ ও ক্ষুধাজনিতকষ্টের কারক।

রবি।—তনু, শত্রু ধর্ম্ম ও কর্ম্মভাবের কারক। এইরূপ চন্দ্র চতুর্থ ভাবের; বুধ, চতুর্থ ও দশমভাবের; বৃহস্পতি কর্ম্ম, ধন, একাদশ, পঞ্চম ও নবমভাবের; মঙ্গল ভ্রাতৃ ও শত্রুভাবের; শুক্র সপ্তমভাবের, শনি অষ্টম, দশম ও ব্যয়ভাবের কারক। অর্থাৎ উক্ত গ্রহ সকল শুভ ও বলবান্ হইলে এ সকল ভাবের শুভ হয়। ইহার বিপরীতে অশুভ ফল প্রদান করে। বিশেষ এই যে, মঙ্গল দুর্ব্বল-হইলে সহোদরের দীর্ঘায়ুঃ প্রদান করিতে পারে। শনি বলবান্ হইলে অল্পদুঃখ ও বলহীন হইলে অধিক দুঃখ প্রদান করে।

সম্প্রতি কারকতা দ্বারা কিরূপে ফলাফলের বিশেষত্ব বুঝিতে পারা যায়, তাহার কতিপয় দৃষ্টান্ত লিখিত হইতেছে।

১। বায়ু ও অগ্নি পরস্পর মিত্র। পৃথিবী ও জল পরস্পর মিত্র। বায়ু ও অগ্নির শত্রু জল ও পৃথ্বী। পিতা, পুত্র, স্ত্রী পুরুষ, প্রভুভৃত্য, দুই অংশী প্রভৃতির পরস্পর মিত্রতা হইবে কিনা জানিতে হইলে লগ্ন ও চন্দ্র কোন্ শ্রেণীর রাশিতে আছে, তাহার বিচার করিতে হইবে। পূর্ব্বে লিখিত হইয়াছে যে, চন্দ্র মনের কারক। যদি উভয়ের জন্ম কুণ্ডলীতেই চন্দ্র মিত্র ভাবাক্রান্ত রাশি গত হয়, তাহা হইলে তাহাদের মানসিক প্রকৃতি অনেকটা এক প্রকারের হইয়া থাকে। উভয়ের কুণ্ডলীতে চন্দ্র পরস্পর মিত্রভাবাক্রান্ত রাশিগত না হইলেও যদি লগ্ন পরস্পর মিত্রভাবাক্রান্ত রাশিগত হয়, তাহা হইলেও উভয়ের পরস্পর সম্প্রীতি থাকে। অবশ্য মানসিক গঠনের বিভিন্নতা থাকিতে পারে এইমাত্র। যদি একজনের জন্মলগ্ন হইতে অন্যের জন্মলগ্ন ষষ্ঠ ও অষ্টম রাশিগত হয়, তাহা হইলে পরস্পরের শত্রুতা অবশ্যম্ভাবী। দ্বাদশ রাশিগত হইলেও শুভ ফল হয় না।

২। মানসিক গুণাগুণ জানিতে হইলে চন্দ্রের অবস্থা ও লগ্ন হইতে চতুর্থাধিপতির বল বিচার্য্য। কারণ চন্দ্র মনের কারক ও চতুর্থভাব হইতে মানসিক গুণাগুণ বিচারনীয়। যদি চতুর্থভাবাধিপতি বলবান্ হয়, তাহা হইলে জাতক বিশুদ্ধ ও প্রশান্ত হৃদয় হইতে পারে। অন্যান্য গ্রহের চন্দ্রের সহিত যোগ বা চন্দ্রের উপর দৃষ্টির তারতম্য বশতঃ মনের গঠন ও মানসিক ভিন্ন ভিন্ন বৃত্তির তারতম্য বুঝা যায়। যদি চন্দ্র হীনবল ও নীচস্থ হয়, তাহা হইলে মানব প্রায় অবা-

বস্থিতচিত্ত হয়। তবে গ্রহযোগ ও দৃষ্টি দ্বারা ফলাফলের তারতম্য হইতে পারে। যদি চন্দ্র শনি দ্বারা যুক্ত বা পূর্ণদৃষ্ট হয়, তাহা হইলে মানব সর্ব্বদা চিন্তাযুক্ত, অল্প-দুঃখে অধিক ম্রিয়মাণ, সন্দিগ্ধ প্রকৃতি, ভবিষ্যত বিষয়ে দুশ্চিন্তায় মগ্ন হয়। কারণ শনি দুঃখ ও দুশ্চিন্তার কারক। বাস্তবিক চতুর্থভাব বলহীন ও চন্দ্র দুর্ব্বল ও শনি দ্বারা পীড়িত না হইলে মানব কখনও পাগল হয় না।

৩। বুধ বুদ্ধির কারক ও বুধ বালক। এইজন্য বুধ চন্দ্রের সহিত যুক্ত বা চন্দ্র বুধ কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইলে জাতক বুদ্ধিমান ও বালকের ন্যায় সরলচিত্ত হইয়া থাকে। চন্দ্র মনের কারক, তজ্জন্য স্মৃতিশক্তিরও কারক। এইজন্য চন্দ্র বল-শালী হইয়া ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশ ভিন্ন অন্যভাবগত হইলে মানব স্মৃতিশক্তি-সম্পন্ন হয়। সেইরূপ চন্দ্র ও বুধ একত্র যুক্ত থাকিলে জাতক অসাধারণ মেধাবী ও বুদ্ধি-মান হইয়া থাকে। চন্দ্র হইতে কেন্দ্র কোণগত বুধ শুভফলপ্রদ।

৪। মঙ্গল সাহস ও পরাক্রমের কারক। এইজন্য মঙ্গল চন্দ্রের সহিত যুক্ত হইলে বা চন্দ্র মঙ্গলদ্বারা পূর্ণদৃষ্ট হইলে জাতক ক্রোধী ও উদ্ধতপ্রকৃতি হয়। কিন্তু ঐ মঙ্গল তুঙ্গী বলবান্ হইলে, যদি তৃতীয়ভাবে পাপগ্রহ থাকে বা তৃতীয় ভাবাধি-পতি বলবান্ হয়, তাহা হইলে জাতক বিশেষ কৌশলী, বিক্রমী, বীর ও সাহসী হইয়া থাকে।

৫। শুক্র পত্নী ও কামবিষয়ক ব্যাপারের কারক ও শুক্র রজোগুণী, এই জন্য চন্দ্র শুক্রের সহিত মিলিত হইলে বা শুক্র কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইলে জাতক বিষয়ান্বেষী, উচ্চাভিলাষী ও রজোগুণী হয়। তাহার চিত্ত সর্ব্বদা কামাদি চিন্তায় রত থাকে।

**নিশি শশিকুজসৌরাঃ সর্ব্বদা জ্ঞোঽহ্নিচান্যে বহুলসিতগতাঃ**
**স্যুঃ ক্রূরসৌম্যাঃ ক্রমেণ। দ্ব্যয়নদিবসহোরা মাসপৈঃ**
**কালবীর্য্যং শকুবুগুশুচরাদ্যা বৃদ্ধিতোবীর্য্যবন্তঃ॥**

চন্দ্র, মঙ্গল এবং শনি ইহারা রাত্রিতে বলবান্, বুধ দিবা ও রাত্রিতে এবং অন্যান্য গ্রহ অর্থাৎ রবি, বৃহস্পতি ও শুক্র ইহারা দিবাভাগে বলবান্ হয়। পাপ-গ্রহগণ কৃষ্ণপক্ষে এবং শুভগ্রহগণ শুক্লপক্ষে বলবান্ হইয়া থাকে। এতদ্ভিন্ন

যে গ্রহ যখন যে বৎসরের, যে মাসের, যে দিনের এবং যে হোরার অধিপতি হইয়া থাকে, তখন সেই গ্রহই বলবান্ হয়।

শনি, মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র, চন্দ্র ও রবি, ইহারা পর পর যথাক্রমে বলবান্ হয়। জাতকে কিম্বা প্রশ্নকালে লগ্নের অধিপতি গ্রহদ্বারা বল জানা যায় যথা,—শনি লগ্নে থাকিলে যে পরিমাণ বল হইবে, তাহা হইতে মঙ্গল, মঙ্গল হইতে বুধ, বুধ হইতে বৃহস্পতি, বৃহস্পতি হইতে শুক্র, শুক্র হইতে চন্দ্র, এবং চন্দ্র হইতে রবি যথোত্তর বলবান্ হইবে। অর্থাৎ শনি একগুণ, শনি হইতে মঙ্গল দুইগুণ, বুধ তিনগুণ, বৃহস্পতি চারিগুণ, শুক্র পঞ্চগুণ, চন্দ্র ষড়্গুণ ও রবি সপ্তগুণ বলবান্।

যথা শনির বল ৮পল ৩৪বিপল; মঙ্গলের বল ১৭পল ৮বিপল, বুধের ২৫পল ৪২বিপল; বৃহস্পতির ৩৪পল ১৪বিপল; শুক্রের ৪২পল ৫০বিপল; চন্দ্রের ৫১ পল ২৬বিপল এবং রবির বল ৬০ পল। লগ্নাধিপতি গ্রহ দ্বারা বিবেচনা করিতে হইবে। লগ্নাধিপতির যে বল বলা হইল, তাহাতে লগ্নের বল বুঝাইবে। ইহাকেই নিসর্গবল কহে॥

# দ্বিতীয়োঽধ্যায়।

## লগ্ন-প্রকরণ।

রাশীনামুদয়োলগ্নং তে তু মেষবৃষাদয়ঃ।
দিবামানং দণ্ডষষ্ট্যৈস্তুক্তং রাত্রেঃ প্রমাণকম্॥

## লগ্ন বিজ্ঞান।

রাশিদিগের উদয়ের নাম লগ্ন। মেষাদি দ্বাদশরাশি পূর্ব্বদিকে যথাক্রমে উদিত হইয়া লগ্ন সংজ্ঞায় অভিহিত হইয়া থাকে। প্রত্যেক অহোরাত্রের মধ্যে যথাক্রমে দ্বাদশটী রাশির উদয় হইয়া থাকে। ঐ দ্বাদশরাশির উদয় সকল প্রদেশে এক সময়ে হয় না এবং লগ্নমানও সকল প্রদেশে সমান নহে, অর্থাৎ কলিকাতায় যখন মেষলগ্ন উদিতাবস্থায় থাকে, তখন ইংলণ্ড, ফ্রান্স, রুষিয়া প্রভৃতি দেশে ঐ লগ্নের উদয় হয় না এবং কলিকাতায় যদি মেষলগ্নের উদিতাবস্থার কাল ৪ দণ্ড ৮ পল ৯ বিপল হয়, তাহা হইলে মহীশূর এবং কাশ্মীরে মেষ লগ্নের মান ৪ দণ্ড ৮ পল ৯ বিপল হইবে না। এইহেতু পাঠকবর্গের সুবিধার্থ বঙ্গদেশের ভিন্ন ভিন্ন প্রদেশের অয়নাংশ শোধিত লগ্নমানের তালিকা পরপৃষ্ঠে প্রদত্ত হইল।

## বঙ্গদেশের ভিন্ন ভিন্ন স্থানের অয়নাংশ শোধিত লগ্নমানের তালিকা।

| | কলিকাতা, মেদিনীপুর ও তাহার সমান রেখাস্থিত পূর্ব্ব পশ্চিম দেশের লগ্নমান | নবদ্বীপ, নড়াইল, লোহাগড়া, ঢাকা, বর্দ্ধমান ও তৎসমসূত্রস্থ পূর্ব্ব পশ্চিম দেশের লগ্নমান | মুর্শিদাবাদ ও তৎসমসূত্রস্থ পূর্ব্ব পশ্চিম দেশের লগ্নমান | চট্টগ্রাম ও তৎ সমসূত্রস্থ পূর্ব্ব পশ্চিম দেশের লগ্নমান | রংপুর ও তৎ সমসূত্রস্থ পূর্ব্ব পশ্চিম দেশের লগ্নমান | কুচবিহার ও তৎ সমসূত্রস্থ পূর্ব্ব পশ্চিম দেশের লগ্নমান |
|---|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৮।২৭ | ৪।৮।২৯ | ৪।৮।১২ | ৪।৯।৩৮ | ৪।২।৪৫ | ৪।১।২ |
| বৃষ | ৪।৫১।৩৮ | ৪।৫১।৩ | ৪।৫০।৫৩ | ৪।৫১।৪১ | ৪।৪৭।৫৩ | ৪।৪৬।৫৭ |
| মিথুন | ৫।৩০।৬ | ৫।২৯।২৩ | ৫।২৯।২৬ | ৫।২৯।১৩ | ৫।৩০।১৭ | ৫।৩০।৩৩ |
| কর্কট | ৫।৪০।১৮ | ৫।৪০।১৬ | ৫।৪০।২৯ | ৫।৩৯।২৩ | ৫।৪৪।৪০ | ৫।৪৫।৫৯ |
| সিংহ | ৫।৩২।৪৮ | ৫।৩৩।৯ | ৫।৩৩।২৮ | ৫।৩১।৫৪ | ৫।৩৯।২৫ | ৫।৪১।১৮ |
| কন্যা | ৫।২৯।৪০ | ৫।৩০।০ | ৫।৩০।২০ | ৫।১৮।৪০ | ৫।৩৬।৪০ | ৫।৩৮।৪০ |
| তুলা | ৫।৩৭।১২ | ৫।৩৭।২১ | ৫।৩৭।৩৮ | ৫।৩৬।১২ | ৫।৪৩।৫ | ৫।৪৪।১৮ |
| বৃশ্চিক | ৫।৪০।১৫ | ৫।৩৯।৫৭ | ৫।৪০।১৭ | ৫।৩৯।১৯ | ৫।৪৩।৭ | ৫।৪৪।৩ |
| ধনু | ৫।১৫।৫৪ | ৫।১৫।৩৭ | ৫।১৫।৩৪ | ৫।১৫।৪৭ | ৫।১৪।৪৩ | ৫।১৪।২৭ |
| মকর | ৪।৩১।৪৯ | ৪।৩২।৪ | ৪।৩১।৫১ | ৪।৩২।৫৭ | ৪।২৭।৪০ | ৪।২৬।২১ |
| কুম্ভ | ৩।৫৫।৩৩ | ৩।৫৬।১ | ৩।৫৫।৪২ | ৩।৫৭।১৬ | ৩।৫৯।৫৬ | ৩।৪৭।৫২ |
| মীন | ৩।৪৬।২০ | ৩।৪৬।৪০ | ৩।৫৮।২০ | ৩।৪৮।০ | ৩।৪০।০ | ৩।৫৮।০ |

## লগ্ননির্ণয় প্রণালী।

কোন নির্দ্দিষ্ট সময়ের লগ্নস্থির করিতে হইলে অর্থাৎ কোন একটী নির্দ্দিষ্ট সময়ে কোন একটী বালকের জন্ম হইলে কিম্বা কোন ব্যক্তি কর্ত্তৃক একটী প্রশ্ন করা হইলে, বালকটীর কোন্ লগ্নে জন্ম হইয়াছে, অথবা কোন্ লগ্নে প্রশ্ন করা হইয়াছে ইহা জানিতে হইলে কিরূপে লগ্ন নির্ণয় করিতে হয়, তাহা ক্রমান্বয়ে বলা হইতেছে। অগ্রে জন্মদিনের রবিভুক্তি স্থির করিতে হইবে। কিরূপে রবিভুক্তি নির্ণয় করিতে হয়, তাহা সংজ্ঞাধ্যায়ে বিশেষরূপে বলা হইয়াছে।

দিবাভাগে জন্মগ্রহণ করিলে বা প্রশ্ন হইলে উদয় লগ্নের রবিভুক্তি জানিতে হয় এবং রাত্রিকালে জন্ম বা প্রশ্ন হইলে অস্ত লগ্নের রবিভুক্তি জানা আবশ্যক। প্রতি মাসে প্রতি দিনেরই উদয় ও অস্ত লগ্ন মানের লগ্নভুক্তি বা রবিভুক্তি গুপ্ত-প্রেশাদি পঞ্জিকায় লিখিত থাকে। এইরূপে নির্দ্দিষ্ট দিনের উদয় বা অস্তলগ্নের রবিভুক্তি বাদে লগ্নের অবশিষ্ট ভোগ্য অংশ যাহা থাকিবে, তাহার সহিত পর পর লগ্নের মান ক্রমান্বয়ে যোগ করিবেন; যখন দেখিবেন যে, ইষ্টদণ্ড পলাদি সমষ্টী-কৃত লগ্নমানের মধ্যে শেষলগ্নের দণ্ড পলাদির মধ্যে অন্তর্নিহিত হইয়াছে এবং শেষ-লগ্নের পূর্ব্ব লগ্নের দণ্ড পলাদিকে অতিক্রম করিয়াছে, তখন বুঝিতে হইবে যে, উক্ত শেষের লগ্নটীই উদিত লগ্ন অর্থাৎ উক্ত লগ্নেই জন্ম বা প্রশ্ন হইয়াছে।

এক্ষণে অভীষ্ট সময়ের লগ্ন নিরূপণ কিরূপে করিতে হয়, তাহা উদাহরণ সহ লিখিত হইতেছে। দিবাজন্মস্থলে জন্মসময়ের ঘণ্টা মিনিট হইতে সূর্য্যোদয় ঘণ্টা মিনিট এবং রাত্রিজন্মস্থলে সূর্য্যাস্ত ঘণ্টা মিনিট বাদ দিয়া, অবশিষ্ট ঘণ্টা মিনিটকে ২।৩০ আড়াই দণ্ড দ্বারা গুণ করিলে যত হয়, তাহাই ইষ্টদণ্ড-পল হইবে। উদাহরণ যথা;—শকাব্দাঃ ১৮২৭, সন ১৩১২ সাল ১৫ই অগ্রহায়ণ ইং রাত্রি ৮ টা ৫৮ মিনিট সময়ে কোন একটী বালক ভূমিষ্ঠ হইয়াছে, উহার কোন্ লগ্নে জন্ম হইয়াছে?

গুপ্তপ্রেশাদি পঞ্জিকা মতে ঐ দিন সূর্য্যাস্ত সময় ৫টা ১২ মিনিট ৩৮ সেকেণ্ড, জন্ম সময় ৮টা ৫৮ মিনিট হইতে বাদ দিয়া ৩ ঘণ্টা ৪৫ মিনিট ২২ সেকেণ্ড অবশিষ্ট থাকিল। উহাকে দণ্ড পলাদিতে পরিণত করিলে,৯দণ্ড ২৩পল ২৫বিপল হয়।

অতএব একণে জানা গেল, সূর্য্যাস্তের পর ৩দ, ১২ মি, ৩০ সে, রাত্রিতে, ৯দণ্ড ২৩পল ২৫ বিপল রাত্রি সময়ে বালক ভূমিষ্ঠ হইয়াছে। ঐ জাত দণ্ডাদি কোন্ লগ্নের অন্তর্গত দেখিতে হইলে, পূর্ব্বোল্লিখিত নিয়মানুসারে ঐ দিনের অস্তলগ্ন (বৃষের লগ্নভুক্তি রবিভুক্তি) ২।২৩।১০ বিপল বৃষ লগ্নের মান দণ্ডাদি ৪।৫১।২১ হইতে বাদ দিয়া, অবশিষ্ট ২দণ্ড ২৮পল ১১বিপল থাকিল,উহাই বৃষের ভোগ্যাংশ। উহার সহিত মিথুন লগ্নমান দং ৫।২৯।৫৩ বিপল যোগ দিয়া দং ৭।৫৮।৪ হইল, উহাতে কর্কট লগ্নমান ৫।৪০।১৮ যোগ দিয়া দং ১৩।৩৮।২২ হইল; অতএব একণে জানা গেল যে, রাত্রি ৯দণ্ড ২৩পল ২৫বিপল সময়ে জন্ম হওয়ায় উক্ত শিশুর কর্কটলগ্নে জন্ম হইয়াছে, তাহাতে কোন সংশয় নাই; এইরূপ নিয়মানুসারে দিবা ও রাত্রির নিরূপিত জন্ম সময়ে, উদয়-ঘণ্টা, উদয়-লগ্ন এবং অস্ত-ঘণ্টা, অস্ত লগ্ন হইতে প্রাপ্ত ঘণ্টা বাদ দিয়া, ইষ্টদণ্ডানয়নকরতঃ এবং লগ্নমান হইতে লগ্নভুক্ত বাদ দিয়া পর পর লগ্নমান যোগ্ করতঃ অভীষ্ট সময়ের লগ্নস্থির করিতে হইবে।

২।৩ পলের অগ্র পশ্চাৎ বশতঃ যে স্থলে পূর্ব্ব বা পশ্চাদ্বর্ত্তী লগ্নের সংশয় হইবে, সেই স্থলে পশ্চাল্লিখিত লগ্ন পরীক্ষার নিয়মাবলীর দ্বারা পরীক্ষা করিয়া লগ্নস্থির করিতে হইবে। লগ্নস্থির না হইলে, জাতকের ফলাফল কিছুই মিলিবে না। লগ্নের আর একটি নাম উদয়, এই উদয় অনুসারেই জাতক শুভাশুভ ফলভোগ করিয়া থাকে। যাহার যেরূপ উদয়, তাহার তদনুরূপ ফল হয়। সর্ব্বাগ্রে অতি যত্ন সহকারে সূক্ষ্মগণনায় এবং বিশেষ পরীক্ষায় লগ্নের পরীক্ষা করিয়া উদয়-লগ্নস্থির নিশ্চয় করিবে। উক্ত স্থূল নিয়ম ব্যতীত লগ্ন নিরূপণ করিবার অন্য প্রকার সূক্ষ্ম নিয়ম আছে, তদ্দারা অতি সহজে ও অল্প সময়ে লগ্নের কত অংশে জন্ম হইয়াছে, তাহা অতি সূক্ষ্মরূপে জানা যায়। কিন্তু সে নিয়ম প্রথম শিক্ষার্থিগণের পক্ষে কিছু কঠিন হইবে। উহাকে লগ্নস্ফুট গণনা কহে; রবিস্ফুট হইতে লগ্নস্ফুট গণনা নিরূপিত হইয়া থাকে।

পাঠকবর্গের সুবিধার্থ উহা এই অধ্যায়ের শেষভাগে প্রকাশিত হইবে।

## জন্মশকাব্দা ও মাসাদি লিখিবার প্রণালী।

কোষ্ঠির উপরিভাগে—জন্মশক, জন্মমাস, জন্মদিন ও দণ্ডাদি লিখিতে হয়। প্রথমে জন্ম শকাব্দার সংখ্যা, তৎপরে জন্মমাসের পূর্ব্বমাসের সংখ্যা, তৎপরে

জন্মদিনের পূর্ব্বদিনের সংখ্যা, তৎপরে জাতাহের যত দণ্ড ও যত পলের সময় জন্ম হইয়াছে, তাহার সংখ্যা ক্রমান্বয়ে পূর্ণচ্ছেদ দিয়া লিখিতে হয়। বৈশাখ মাসে জন্ম হইলে মাসাঙ্কের স্থানে শূন্য লিখিতে হইবে। জ্যৈষ্ঠ মাসে জন্ম হইলে মাসাঙ্কের স্থানে ১লিখিতে হইবে। চৈত্র মাসে জন্ম হইলে মাসাঙ্কের স্থানে ১১ লিখিতে হইবে। জন্ম তারিখ সম্বন্ধেও এইরূপ জানিবেন অর্থাৎ মাসের ১২ই তারিখে জন্ম হইলে জন্মদিন স্থানে ১১ রাখিতে হইবে। তৎপরে যত দণ্ড পল ও বিপল হইয়াছে, তাহার অঙ্ক ক্রমান্বয়ে পূর্ণচ্ছেদ দিয়া লিখিতে হইবে।

## উদাহরণ।

মনে করুন, কোন বালক ১৩১০ সালের ১৩ই চৈত্র বেলা ৬দণ্ড ৪২ পল ৩০বিপল সময়ে জন্মগ্রহণ করিয়াছে ; অতএব উহার জন্ম শকাব্দাদি এইরূপে লিখিতে হইবে যথা— ১৮২৫।১১।১২।৬।৪২।৩০।

পাঠকবর্গের সুবিধার্থ নিম্নে এই কোষ্ঠীর জন্ম-কুণ্ডলী চক্র দেওয়া গেল।

## ১নং কোষ্ঠী।

শকাব্দাঃ ১৮২৫।১১।১২।৬।৪২।৩০

| পূর্ব্বাহ | | |
|---|---|---|
| ৬ | ৬ | ৫ |
| ৮ | ২০ | ৩৯ |
| ১০ | ৩১ | ৩০ |
| ৫১ | ৩১ | ৩৪ |
| ৮ | ১ | ১২ |
| দিবা ৩০।১০।২০ | | |

কুণ্ডলী চক্র: লং ; মং ৭ ; বৃ, কে, বু ২৩, শু ২৪ ; চং ৭ ; শ ২৩ ; রা ১২

| জাতাহ | | |
|---|---|---|
| ৭ | ৭ | ৬ |
| ৯ | ১৭ | ৩২ |
| ৫ | ২২ | ২৭ |
| ৫৯ | ১১ | ২ |
| ৪৩ | ৩ | ১৩ |
| দিবা ৩০।১৩।৪৭ | | |

১নং। কোষ্ঠীতে জাতকের জন্মকালে চন্দ্র কর্কট রাশিতে থাকায় জাতকের কর্কটরাশি ও তাহার রাশ্যাশ্রিত নাম হরেকচন্দ্র হইল।

পুনর্ব্বসু নক্ষত্রের চতুর্থপাদে জন্ম হওয়ায় জাতকের নক্ষত্রপাদাশ্রিত নাম হি আদ্যাক্ষর দ্বারা হীরালাল হইল। (৭ পৃষ্ঠায় শতপদচক্র দ্রষ্টব্য)

## দ্বিতীয় উদাহরণ।

দিবাভাগে জন্ম হইলে কিরূপে লগ্ননিরূপণ করিতে হয়, এক্ষণে নিম্নে তাহাই দেখান যাইতেছে।

১৮২৭ শকাব্দার ১৭ই আশ্বিন তারিখে বেলা ইং ১১টা ৫৯ মিনিট ৩১সেকেণ্ড সময়ে বা ১৫দণ্ড ১০পল সময়ে একটী বালক জন্মগ্রহণ করিয়াছে। উক্ত বালকটী কোন্ লগ্নে জন্মগ্রহণ করিয়াছে?

দিবাভাগে জন্ম হওয়ায় উদয় লগ্নের রবিভুক্তি জানিতে হইবে। আশ্বিন মাসে কন্যারাশিতে সূর্য্যের উদয় এবং মীন রাশিতে অস্ত হইয়া থাকে, সুতরাং কন্যা উদয় লগ্ন। জাতকের দিবসে জন্ম হওয়ায় উদয় লগ্ন হইতে গণনা করা যাইতেছে।

| | | | |
|---|---|---|---|
| কন্যা লগ্নমান | ... | ... | ৫।২৯।৪০ |
| ১৭ই আশ্বিনের রবিভুক্তি | | ... | ৩।৪।১৮ |
| কন্যা ভোগ্যমান | ... | .. | ২।২৫।২২ |
| তুলা লগ্নমান | ... | ... | ৫।৩৭।৮ |
| বৃশ্চিক লগ্নমান | ... | ... | ৫।৪০।১৫ |
| সমষ্টি | ... | ... | ১৩।৪২।৪৫ |
| ধনু লগ্নমান | ... | ... | ৫।১৬।৭ |
| সমষ্টি | ... | ... | ১৮।৫৮।৫২ |

বৃশ্চিক লগ্নমান পর্য্যন্ত যোগ করিয়া দেখা গেল যে, জাতদণ্ড সমষ্টীকৃত লগ্নমান অপেক্ষা অধিক হইতেছে, সুতরাং ইহাতে আরও লগ্নমান যোগ করার প্রয়োজন দেখা যাইতেছে। তৎপরে ধনু লগ্নমান যোগ করিয়া দেখা গেল যে, জাতদণ্ড পলাদি সমষ্টীকৃত লগ্নমানের অন্তর্নিহিত হইয়াছে, অতএব জাতকের ধনুলগ্ন স্থিরীকৃত হইল।

নিম্নে এই কোষ্ঠীর রাশিচক্র অঙ্কিত করিয়া তাহাতে জাতকের জন্মকালীন গ্রহ-সংস্থান প্রদত্ত হইল।

## ২ নং কোষ্ঠী।

শকাব্দাঃ ১৮২৭।৫।১৬।.৫।১০।০।

পূর্ব্বাহ

| | | |
|---|---|---|
| ২ | ১৬ | ১ |
| ৪ | ২৯ | ৭ |
| ৩১ | ৪৪ | ০ |
| ৩৬ | ৬ | ৫২ |
| — | — | ৩১ |
| — | — | ১৬ |

দিবা ২৯।৩৬

বৃ ৪
শ২৩
কে ২৪
শু১১
রা১০
ল৩
বু
র
বুং
ম১৯
চং ১৭

জাতাহ

| | | |
|---|---|---|
| ৩ | ১৭ | ৩ |
| ৫ | ২৬ | ৫২ |
| ২৬ | ৪ | ২৫ |
| ৬ | ২ | ১৭ |

দিব: ২৯।৩৩

২ নং। কোষ্ঠীতে জাতকের জন্মকালে চন্দ্র বৃশ্চিক রাশিতে থাকায় জাতকের বৃশ্চিক রাশি ও রাশ্যাশ্রিত নাম নগেন্দ্র হইল এবং অনুরাধা নক্ষত্রের চতুর্থ পাদে জন্ম হওয়ায় নক্ষত্র পাদাশ্রিত নাম নেপালচন্দ্র হইল।

যখন সন্ধিস্থলে লগ্ন হয় অর্থাৎ জাতদণ্ড পলাদি সমষ্টীকৃত লগ্নমানের দণ্ড পলাদির সহিত প্রায় সমান হয়, তখন বিশেষ সতর্কতার সহিত লগ্ন নির্ণয় করা আবশ্যক। লগ্ন সন্দেহজনক হইলে সুধীগণ পশ্চাল্লিখিত লগ্নপরীক্ষার নিয়মাবলী দ্বারা লগ্ন ঠিক করিয়া লইবেন। যেহেতু লগ্ন ঠিক না হইলে জাতক-জীবনের শুভাশুভ ফল কিছুই মিলিবে না।

### গুলিকাদি-পঞ্চ সাধনম্।

রবিবারাদি শন্যন্তং গুলিকাদি নিরূপ্যতে।
দিবসানষ্টধাকৃত্বা বারেশাদ্গণয়েৎ ক্রমাৎ॥
অষ্টমাংশো নিরীশঃ স্যাচ্ছন্যংশো গুলিকঃ স্মৃতঃ।
রাত্রিরপ্যষ্টধা ভক্তো বারেশাৎ পঞ্চমাদিতঃ॥

গণয়েদষ্টমঃ খণ্ডো নিষ্পতিঃ পরিকীর্ত্তিতঃ।
শন্যংশে গুলিকঃ প্রোক্তো গুর্ব্বংশে যমঘণ্টকঃ॥
ভৌম্যাংশে মৃত্যুরাদিষ্টো রব্যাংশে কালসংজ্ঞকঃ।
সৌম্যাংশেঽর্দ্ধপ্রহরকঃ স্পষ্টকর্ম্ম প্রদেশকঃ॥

## গুলিকাদিসাধন।

জন্মদিবসীয় দিনমানকে ৮ভাগে বিভক্ত করিয়া, সেই বারাধিপতি হইতে প্রথমাদি সপ্তম পর্য্যন্ত, প্রত্যেক ভাগের অধিপতি স্থির করিতে হইবে; অষ্টম ভাগের অধিপতি নাই। রব্যাদি সপ্তবারে যে ভাগের অধিপতি শনি, সেই ভাগের নামই গুলিক হইয়া থাকে।

## উদাহরণ যথা;—

রবিবারে সপ্তমভাগ, সোমবারে ৬ষ্ঠ, মঙ্গলবারে ৫ম, বুধবারে ৪র্থ, বৃহস্পতিবারে ৩য়, শুক্রবারে ২য়, এবং শনিবারে প্রথমভাগ গুলিক সংজ্ঞক হয়। রাত্রি জন্মপক্ষে জন্মদিবসীয় রাত্রিমানকে ৮ ভাগে বিভক্ত করিয়া জন্মবারাধিপতির পঞ্চমব বারাধিপতি হইতে, যথাক্রমে প্রথমাদি সপ্তমভাগের অধিপতি নির্ণয় করিবে। রাত্রিতেও অষ্টমভাগের অধিপতি নাই, এবং সপ্তমবারের শনির ভাগই গুলিক সংজ্ঞক হইবে। উদাহরণ যথা;—রবিবারে ৩য়, সোমবারে ২য়, মঙ্গলবারে ১ম, বুধবারে ৭ম, বৃহস্পতিবারে ৬ষ্ঠ, শুক্রবারে ৫ম, এবং শনিবারে ৪র্থভাগ গুলিক সংজ্ঞক হয়। এইরূপে রব্যাদি সপ্তবারে দিবা ও রাত্রিভেদে বৃহস্পতির ভাগের নাম যমঘণ্টক, মঙ্গলের ভাগ মৃত্যুসংজ্ঞক, রবির ভাগ কালসংজ্ঞক, এবং বুধের ভাগ অর্দ্ধ-প্রহর-সংজ্ঞক বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে।

এক্ষণে গুলিক-ভাগ হইতে গুলিক-লগ্ন সাধনের নিয়ম লিখিত হইতেছে, যথা;—৩০শে বৈশাখ দিনমান ৩২দণ্ড ৪০ পল। উহার অষ্টম ভাগ ৪দণ্ড ৫পল। রবিবারে জন্ম, অতএব সপ্তমভাগ গুলিক সংজ্ঞক হওয়ায়, ৭ দ্বারা উহাকে গুণ করিলে ২৮দণ্ড ৩৫পল হইল, ইহাই গুলিকেষ্ট দণ্ড পল বুঝিতে হইবে। অতঃপর লগ্নানয়ন রীতি অনুসারে উক্ত ২৮দণ্ড ৩৫ পল সময়ে গুলিক স্ফুটরাশ্যাদি

স্ফুট রাশ্যাদি ৬।৮।৩২।৪৪ হইল। অতএব এক্ষণে জানা গেল যে, ৩০শে বৈশাখ রবিবারে জন্ম অনুসারে তুলারাশির ৯ অংশে গুলিকলগ্নস্ফুট নিরূপিত হইল। এই গুলিকলগ্ন, জন্ম-কুণ্ডলীতে বিন্যাস করিয়া জাতকের শুভাশুভ ফল কল্পনা করিতে হয়। পরাশর সংহিতায় ও জৈমিনীসূত্রে উক্ত গুলিক-নবাংশ হইতে বহুবিধ শুভাশুভ ফল নির্ণীত হইয়াছে।

গুলিকজ্ঞাপক ধ্রুবাঙ্ক-চক্র।

| গ্রহ | র | চ | ম | বু | বৃ | শু | শ |
|---|---|---|---|---|---|---|---|
| দিবা | ৭ | ৬ | ৫ | ৪ | ৩ | ২ | ১ |
| রাত্রি | ৩ | ২ | ১ | ৭ | ৬ | ৫ | ৪ |

## লগ্ন-পরীক্ষা।

পিতুর্জ্জাতঃ পরোক্ষস্য লগ্নমিন্দাবপশ্যতি।
বিদেশস্থস্য চরভে মধ্যাদ্‌ভ্রষ্টে দিবাকরে॥

জন্মলগ্নে যদি চন্দ্রের দৃষ্টি না থাকে, তাহা হইলে পিতার অসন্নিধানে জন্ম জানা যায়। আর যদি লগ্নে চন্দ্রের দৃষ্টি না থাকে এবং লগ্নের অষ্টমে কিম্বা নবমে রবি থাকেন, আর ঐ অষ্টম কিম্বা নবম রাশি চররাশি হয়, তাহা হইলে জন্মকালে পিতা বিদেশে ছিলেন, ইহা জানা যায়। আর ঐ রাশি যদি স্থির হয়, তবে তাহার পিতা দেশে থাকা সত্ত্বেও অসন্নিধানে তাহার জন্ম হয়। আর যদি ঐ রাশি দ্ব্যাত্মক রাশি হয়, তাহা হইলে বালকের জন্মকালে পিতা স্বদেশ ও বিদেশ ইহার মধ্যবর্ত্তী পথে ছিলেন, ইহা বুঝিতে হইবে॥ ১॥

উদয়স্থেঽশি বা মন্দে কুজে বাস্তং সমাগতে।
স্থিতে বান্তঃ ক্ষপানাথে শশাঙ্কসুতশুক্রয়োঃ॥ ২

জন্মলগ্নে যদি শনি থাকে, অথবা জন্মলগ্নের সপ্তমে মঙ্গল থাকে, তাহা হইলে পিতার অসাক্ষাতে বালকের জন্ম স্থির করিবে। আর জন্মকালে যদি

বুধ ও শুক্র এই দুই গ্রহের মধ্যে চন্দ্র থাকে, তাহা হইলে পিতার অসাক্ষাতে জন্ম জানা যায় ॥ ২ ॥

শশাঙ্কে পাপলগ্নে বা বৃশ্চিকেশ ত্রিভাগগে।
শুভৈঃ স্বায়স্থিতৈর্জ্জাতঃ সর্পস্তদ্বেষ্টিতোপি বা ॥

যদি জন্মকালে চন্দ্র মঙ্গলের দ্রেক্কাণে অর্থাৎ মেষের প্রথম, কর্কটের দ্বিতীয়, সিংহের তৃতীয়, বৃশ্চিকের প্রথম, ধনুর দ্বিতীয় ও মীনের তৃতীয়, ইহাদিগের কোন এক দ্রেক্কাণে থাকে, এবং লগ্নের দ্বিতীয় ও একাদশ স্থানে যদি শুভ গ্রহের অবস্থান হয়, তাহা হইলে প্রসূতি সর্প প্রসব করিয়াছে, জানিতে হইবে। আর জন্মলগ্নের অধিপতি যদি পাপগ্রহ হয় এবং ঐ লগ্নের মঙ্গলের দ্রেক্কাণে জন্ম হয়, তাহা হইলে প্রসূতি সর্পবেষ্টিতসন্তান প্রসব করিয়াছে, জানা যায় ॥ ৩ ॥

চতুষ্পদ-গতে ভানৌ শেষৈর্ব্বীর্য্য-সমন্বিতৈঃ।
দ্বিতনুস্থৈশ্চ যমলৌ ভবতঃ কোশবেষ্টিতৌ ॥ ৪

জন্মকালে যদি রবি চতুষ্পদ রাশি অর্থাৎ মেষ, বৃষ, সিংহ, ধনুর পরার্দ্ধ এবং মকরের পূর্ব্বার্দ্ধ ইহাদিগের কোন এক রাশিতে অবস্থিতি করে এবং অন্যান্য গ্রহগণ যদি দ্ব্যাত্মক রাশিতে সবল থাকে, তাহা হইলে প্রসূতি যুগ্ম সন্তান প্রসব করিবে ॥ ৪ ॥

ছাগ-সিংহ-বৃষৈর্লগ্নে তৎস্থে সৌরেঽথবা কুজে।
রাশ্যংশ-সদৃশে গাত্রে জায়তে নালবেষ্টিতঃ ॥

যদি মেষ, সিংহ ও বৃষ ইহাদিগের কোন একটী রাশি জন্মলগ্ন হয় এবং তাহাতে যদি শনি কিম্বা মঙ্গল অবস্থিতি করে, তাহা হইলে গর্ভস্থ সন্তান নাড়ী-বেষ্টিত হইয়া ভূমিষ্ঠ হইবে। ঐ জাতবালকের কোন্ অঙ্গ নাড়ী দ্বারা বেষ্টিত ছিল তাহা জানিতে হইলে লগ্নকে নবাংশ করিয়া দেখিতে হইবে যে, কোন্ নবাংশে জন্ম হইয়াছে, তাহা জানিয়া সেই নবাংশ যে রাশি হইবে, অঙ্গ বিভাগ মতে সেই রাশিতে যে অঙ্গ বুঝাইবে, সেই অঙ্গে নাড়ীবেষ্টিত হইয়া বালক ভূমিষ্ঠ হইয়াছে জানিতে হইবে ॥ ৫ ॥

পূর্ণে শশিনি স্বরাশিগে সৌম্যে লগ্নগতে শুভে সুখে।
লগ্নে জলজেঽস্তগেঽপি বা চন্দ্রে তোয়গতা প্রসূয়তে॥ ৬

জন্মকালে যদি পূর্ণচন্দ্র কর্কট রাশিতে, বুধ জন্মলগ্নে এবং বৃহস্পতি লগ্নের চতুর্থস্থানে থাকেন, তাহা হইলে প্রসূতি নৌকাতে প্রসব করিয়াছে জানা যায়; অথবা জন্মলগ্ন যদি জলরাশি অর্থাৎ কর্কট, মকরের পরার্দ্ধ এবং মীনরাশি হয় এবং চন্দ্র যদি জন্মলগ্নের সপ্তমস্থানে থাকে, তাহা হইলেও নৌকায় জন্ম জানা যায়॥ ৬॥

আপ্যোদয়মাপ্যগঃ শশী সম্পূর্ণঃ সমবেক্ষতেঽথবা।
মেষূরণ-বন্ধুলগ্নগঃ স্যাৎ সূতিঃ সলিলে ন সংশয়ঃ॥ ৭

যদি জল রাশিতে কোন বালকের জন্ম হয়, তাহা হইলে জল সমীপে জন্ম হইয়াছে জানিতে হইবে। আর কোন বালকের জন্ম কালে যদি চন্দ্র জল রাশিতে থাকে, কিম্বা জন্মকালে যদি পূর্ণচন্দ্র লগ্নকে দৃষ্টি করে, অথবা জন্ম কালে যদি চন্দ্র লগ্নের চতুর্থ বা দশম স্থানে থাকে, তাহা হইলেও বালকের জল সমীপে জন্ম স্থির করিবে॥ ৭॥

উদয়োড়ুপয়োর্ব্যয়স্থিতে গুপ্ত্যাং পাপনিরীক্ষিতে যমে।
অলিকর্কিযুতে বিলগ্নগে সৌরে শীতকরেক্ষিতেঽবটে॥ ৮

গুপ্তস্থানে জন্মযোগ যথা;—বালকের জন্মলগ্নে যদি চন্দ্র অবস্থিতি করে, ঐ লগ্নের দ্বাদশস্থানে শনি থাকে, ঐ শনির প্রতি যদি অন্য কোন পাপ গ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে তাহার প্রসূতি কারাগারে থাকিয়া প্রসব করিয়াছে, জানিতে হইবে। আর কোন বালকের জন্মলগ্ন যদি কর্কট কিম্বা বৃশ্চিক রাশি হয়, সেই লগ্নে যদি শনি অবস্থিতি করে এবং ঐ শনির প্রতি যদি চন্দ্রের দৃষ্টি থাকে, তাহা হইলে গর্ত্তমধ্যে প্রসব হইয়াছে জানা যায়॥ ৮॥

মন্দেঽজগতে বিলগ্নগে বুধসূর্য্যেন্দু-নিরীক্ষিতে ক্রমাৎ।
ক্রীড়া-ভবনে সুরালয়ে সোখর-ভূমিষু চ প্রসূয়তে॥ ৯

যদি কোন বালকের জলরাশিতে জন্মলগ্ন হয়, ঐ রাশিতে শনি অবস্থিতি করে এবং ঐ শনির প্রতি বুধ গ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে ক্রীড়া গৃহে

প্রসব হইয়াছে জানিবে। আর উক্তরূপ শনির প্রতি যদি রবির দৃষ্টি থাকে, তাহা হইলে দেবালয়ে প্রসব জানা যায়, এবং যদি উক্তরূপ শনির প্রতি চন্দ্রের দৃষ্টি থাকে, তাহা হইলে বা-কানস্থানে অর্থাৎ মরুভূমিতে প্রভৃতি প্রসব করিয়াছে, স্থির করিবে ॥ ৯ ॥

ক্রূরর্ক্ষগতাব শাভনে৷ সূর্য্যাদ্দ্যূনলবাত্মজ-স্থিতৌ।

বদ্ধস্তু পিতা বিদেশগঃ স্বে বা রাশিবশাদ্‌ৃ৷ পথি ॥ ১০

যদি জন্মকালে দুইটি ক্রূর গ্রহ অর্থাৎ শনি ও মঙ্গল কোন এক ক্রূর রাশিতে অর্থাৎ মেষ, সিংহ, কর্কট, মকর কিম্বা কুম্ভ রাশিতে অথবা ক্ষীণ চন্দ্রের গৃহ কর্কট এবং পাপযুক্ত বুধের ক্ষেত্র মিথুন বা কন্যা রাশিতে অবস্থিত হয় এবং ঐ সকল রাশি যদি রবির পঞ্চম, সপ্তম বা নবম হয়, তাহা হইলে বালকের জন্মকালে তাহার পিতা বন্ধনে অবস্থিত ছিল। আর যদি জন্মকালে রবি চর রাশিতে অবস্থিতি করে, তাহা হইলে বালকের জন্মকালে তাহার পিতা বিদেশে বন্ধনে ছিল, জানা যায়। ঐ রবি বালকের জন্মকালে স্থিররাশিতে অবস্থিত হইলে ঐ সময়ে বালকের পিতা স্বদেশেই বন্ধনে ছিল, স্থির করিবে। আর যদি কোন বালকের জন্মকালে দ্ব্যাত্মক রাশিতে রবি থাকে, তাহা হইলে ঐ সময়ে তাহার পিতা স্বদেশে প্রত্যাগমন কালে, পথিমধ্যে বন্ধনে পতিত হইয়াছে, জানিতে হইবে ॥ ১০ ॥

চ- রাজ্যাধপো যত্র তত্রিকোণমথাপিবা।

তৎসপ্তম-ত্রিকোণ [illegible]ং পরিকীর্ত্তিতং ॥ ১১

চন্দ্র এবং রাত্রিপগ্রহ যে স্থানে থাকিবে, তথায় অথবা তাঁহার পঞ্চম নবম কিম্বা তাহার সপ্তমের ত্রিকোণ স্থানে বা সপ্তমে লগ্ন হইবে ॥ ১১ ॥

চন্দ্র রাত্রিপাতির অবস্থিতি স্থান হইতে উক্ত যে ছয়টী স্থানে জন্মলগ্নের সম্ভাবনা লিখিত হইল, উক্ত স্থান ব্যতীত অন্যস্থানে যে লগ্ন হইবে না, এমত নহে, তবে অধিকাংশ স্থলেই প্রায় উক্ত নিয়মে লগ্নের অবস্থান হইতে দেখা যায় ॥১১॥

রবিস্থিত-নক্ষত্র লগ্নপরীক্ষা।

যস্মিন্‌ ক্ষে স্থিতো ভানুস্তস্মাৎ সপ্তমেঽপিবা।

যাবৎ ত্রিপ্রহরং জ্ঞেয়ং পশ্চান্ন[illegible] ॥ ১২

সপ্তদশভে তু রাত্রৌ যাবদ্ যামো ভবেদ্দ্বয়ম্।
চতুর্ব্বিংশতিভে পশ্চাজ্জাতলগ্নমুদাহৃতম্॥ ১৩

রবিস্থিত-নক্ষত্রানুসারে লগ্ন-পরীক্ষা ;—যদি দিবা দুই প্রহরের মধ্যে জন্ম হয়, তাহা হইলে রবি যে নক্ষত্রে আছেন, সেই নক্ষত্রে অর্থাৎ সেই নক্ষত্র ঘটিত যে রাশি, অথবা রবিস্থিত নক্ষত্র হইতে সপ্তম নক্ষত্রে যে রাশি হয়, সেই রাশি জন্মলগ্ন হইয়া থাকে। দিবা দুই প্রহরের পর সন্ধ্যাপর্য্যন্ত রবিভোগ্য নক্ষত্র হইতে দ্বাদশ নক্ষত্র ঘটিত যে রাশি, সেই রাশিই জন্মলগ্ন হয়॥ ১২॥

সন্ধ্যার পর রাত্রি দুই প্রহরের মধ্যে জন্ম হইলে, রবিভোগ্য নক্ষত্র হইতে সপ্তদশ অথবা ঊনবিংশ, এবং রাত্রি দুই প্রহরের পর সূর্য্যোদয়ের পূর্ব্ব পর্য্যন্ত, চতুর্ব্বিংশ নক্ষত্রঘটিত যে রাশি, সেই রাশিতে জন্মলগ্ন কল্পনা করিয়া জাতকের আকার, বর্ণ এবং অন্যান্য ফলাফল পরীক্ষা দ্বারা লগ্ন নিরূপণ করিতে হয়। চন্দ্র রাশ্যধিপ এবং রবিভোগ্য নক্ষত্র হইতে লগ্ন নিরূপণের যে দুই প্রকার নিয়ম লিখিত হইল, অধিকাংশস্থলেই জন্মলগ্ন উহার এক প্রকার নিয়মের অন্তর্গত হইয়া থাকে, কদাচ উহারও ব্যতিক্রম দৃষ্ট হয়॥ ১৩॥

## শিশোর্মস্তকপতনাৎ লগ্নপরীক্ষা।

যদ্দিশুং লগ্নভবনং তদ্দিঙমূর্দ্ধাশিশুর্ভবেৎ॥ ১৪

অন্যচ্চ।

মেষে চাপমৃগেন্দ্রয়োঃ কিল শিশুঃপ্রাচীশিরা জায়তে।
গোকন্যামকরেষু দক্ষিণশিরা জাতো ভবেন্নিশ্চিতম্॥ ১৫
কুম্ভকে' ধটযুগ্ময়োর্যদি পুনঃ পাশ্চাত্যমূর্দ্ধা যতঃ।
মীনে কর্কটকীটয়োর্যদি তদা কৌবেরমস্তো ভবেৎ॥ ১৬

লগ্নরাশির যে দিক্, সেই দিকেই শিশুর মস্তক পতিত হয় অর্থাৎ মেষ, সিংহ ও ধনুলগ্নে পূর্ব্বশিরা, বৃষ, কন্যা ও মকর লগ্নে দক্ষিণশিরা, মিথুন, তুলা ও কুম্ভলগ্নে পশ্চিমশিরা; কর্কট, বৃশ্চিক ও মীন লগ্নে উত্তরশিরা হইয়া শিশু ভূমিষ্ঠ হয়। কোনমতে লগ্নস্থ গ্রহ অথবা লগ্নাধিপতি গ্রহ বলবান্ হইলে, সেই গ্রহের যে দিক সেইদিকে প্রসব গৃহ বা প্রসব-গৃহের দ্বার এবং শিশুর

দিয়া নিরূপণ করিবে। কোন মুনির মতে লগ্নের কাললাভাদিগ্রহবিন্যাসের দিক্ হইতে সূতিকাগৃহের দ্বার নিরূপিত হয়॥ ১৪। ১৫। ১৬

মন্দর্ক্ষাংশে শশিনি হিবুকে মন্দদৃষ্টেঽব্জগে বা।
তদ্যুক্তে বা তমসি শয়নং নীচসংস্থৈশ্চ ভূমৌ॥
যদ্বদ্রাশির্ব্রজতি হরিজং গর্ভমোক্ষস্তদ্বৎ।
পাতৈশ্চন্দ্রাৎ স্মর-রসগতৈঃ কোণমায়ুক্তসন্ধ্যাঃ॥১৭

জন্মকালে যদি চন্দ্র শনির নবাংশে কিম্বা জন্মলগ্ন হইতে চতুর্থস্থানে থাকে, অথবা চন্দ্র যদি শনি কর্ত্তৃক ঈক্ষিত হয়, চন্দ্র যদি জলরাশির নবাংশে অবস্থিতি করে, কিম্বা শনির সহিত একগৃহে থাকে, তাহা হইলে অন্ধকারে প্রসব হইয়াছে জানিবে। আর যদি জন্মকালে তিনটী বা ততোধিক গ্রহ আপনাপন নীচস্থানে অবস্থিতি করে, তাহা হইলে তৃণবেষ্টিত ভূমিতে প্রসব নিশ্চয় করিবে। আর যে ভাবে উদিতলগ্নে উদয় হইবে, সেই ভাবে সন্তান গর্ভ হইতে ভূমিষ্ঠ হইবে॥ ১৭

স্পষ্টার্থ—জন্মলগ্ন যদি শীর্ষোদয় রাশি অর্থাৎ মিথুন, সিংহ, কন্যা, তুলা, বৃশ্চিক অথবা কুম্ভ হয়, তাহা হইলে বালকের জন্মকালে অগ্রে মস্তক বহির্গত হইয়া থাকে। আর যদি জন্মলগ্ন পৃষ্ঠোদয় রাশি অর্থাৎ মেষ, বৃষ, মীন, কর্কট ধনু ও মকর ইহাদিগের মধ্যে কোন এক লগ্নের উদয় হয়, তাহা হইলে বালক ভূমিষ্ঠ হইবার সময় অগ্রে তাহার পদ বহির্গত হইবে। জন্মলগ্ন হইতে চতুর্থ এবং সপ্তমগৃহে যদি পাপ গ্রহ থাকে, তাহা হইলে প্রসূতি প্রসব বেদনায় অতিশয় ক্লেশ পাইয়াছে জানা যায়।

## পিতৃমাতুলাদি-গৃহে জন্মজ্ঞানম্।

পিতৃমাতৃগৃহেষু তদ্বলাৎ তরুশালাদিষু নীচগৈঃ শুভৈঃ।
যদি নৈকগতৌ তু বীক্ষিতৌ লগ্নেন্দু বিজনে প্রসূয়তে॥১৮

জন্মকালে যদি পিতৃসংজ্ঞক-গ্রহ বলবান্ হয়, তাহা হইলে প্রসূতি তাহার পিত্রালয়ে প্রসব করিবে। আর যদি মাতৃসংজ্ঞক-গ্রহ বলবান্ হয়, তাহা হইলে প্রসূতি আপন মাতার গৃহে প্রসব করিয়াছে বুঝিতে হইবে। জন্মকালে যদি

কোন তিনটী শুভগ্রহ নীচস্থ হয়, তাহা হইলে প্রাচীরের নিকট কিম্বা বৃক্ষতলে জন্ম জানা যায়। আর তিনটী নিচস্থ শুভগ্রহ যদি লগ্নস্থ চন্দ্রকে দৃষ্টি না করে, তাহা হইলে জনশূন্য স্থানে অর্থাৎ বনমধ্যে প্রসব জানিতে হইবে ॥ ১৮

## দীপবর্ত্ত্যা লগ্নাংশাদি-নিরূপণম্।

স্নেহঃ শশাঙ্কাদুদয়াচ্চ বর্ত্তির্দীপোঽর্কযুক্তর্ক্ষবশাচ্চরাদ্যৈঃ।
ইন্দোর্ভোগবশাদ্ রাশের্দীপ তৈলস্য সংস্থিতিঃ।
কেচিৎ পূর্ণাদি-ভেদেন বদন্ত্যেবং মণীষিণঃ ॥ ১৯

দীপবর্ত্তি দ্বারা লগ্নের অংশ নিরূপণ যথা ;—স্নেহময় চন্দ্র যদি রাশির আরম্ভে থাকেন, তবে প্রদীপে তৈল পূর্ণ ছিল, সেইরূপ মধ্যভাগে থাকিলে প্রদীপে অর্দ্ধতৈল এবং শেষভাগে থাকিলে প্রদীপে স্বল্প তৈল ছিল, জানা যায়। কেহ কেহ বলেন চন্দ্রের পূর্ণাপূর্ণত্ব ভেদে তৈলস্থিতি নিরূপণ করিতে হয়। পরন্তু যদি প্রদীপের বর্ত্তি কেবল দগ্ধ হইতেছে এইরূপ হয়, তবে বুঝিতে হইবে লগ্নের আরম্ভে প্রথমভাগে জন্ম হইয়াছে, সেইরূপ বর্ত্তির অর্দ্ধাংশ দগ্ধ হইলে লগ্নের মধ্যভাগে এবং বর্ত্তির অধিকাংশ দগ্ধ হইলে লগ্নের শেষভাগে জন্ম নিরূপণ করা যায়।

অতঃপর জগৎপ্রদীপ-রবির স্থিতি দ্বারা সূতিকাগৃহে দীপের অবস্থিতি নিরূপিত হইতেছে। জন্মকালে যদি রবি স্থিররাশিতে থাকে, তাহা হইলে প্রদীপ কোন একস্থানে স্থিত ছিল জানা যায়। আর যদি জন্মকালে রবি চর-রাশিতে থাকে, তাহা হইলে কোন ব্যক্তি প্রদীপ হস্তে করিয়া চালনা করিতেছে বুঝিবে। এবং জন্মকালে দ্ব্যাত্মক-রাশিতে রবি থাকিলে প্রদীপ কোন এক স্থানে ঝুলান ছিল বুঝিতে হইবে ॥ ১৯ ॥

## সুখে বা কষ্টে প্রসব-জ্ঞানম্ ;—

সুপ্রসূতির্ভবেচ্চন্দ্রে শুভগ্রহযুতেক্ষিতে।
দুর্গ্রহেক্ষিতযুক্তে চ প্রসূতির্দুঃখদায়িনী ॥২০

ইতি সংক্ষেপজন্মকোষ্ঠী।

যদি জন্মকালে জাতকের কোষ্ঠীতে দেখা যায় যে চন্দ্র, শুভগ্রহ কর্তৃক যুক্ত বা দৃষ্ট হইয়াছে, তাহা হইলে জানা যায় যে, প্রসূতি অতি সহজেই প্রসব করিয়াছে। আর ইহার বিপরীত হইলে অর্থাৎ চন্দ্র পাপগ্রহ কর্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে বহুকষ্টে প্রসব করিয়াছে॥ ২০

## মস্তকহস্তপদাদিনা প্রসবজ্ঞানম্।

সারাবল্যাং।

শীর্ষোদয়ে বিলগ্নে মূর্দ্ধা প্রসবোঽন্যথোদয়ে চরণৈঃ।
উভয়োদয়ে চ হস্তৈঃ শুভদৃষ্টে শোভনোঽন্যথা কষ্টঃ॥২১

অন্যচ্চ।

লগ্নাধিপেঽংশকপতৌ লগ্নস্থে বক্রিতে গ্রহে।
অথবা বিপরীতগতে যোক্তে বাচ্যো গর্ভস্থ সংক্লেশঃ॥ ২২

জন্মলগ্ন যদি শীর্ষোদয় রাশি হয় ( ১৩ পৃষ্ঠা দেখুন ), তবে গর্ভস্থ শিশু মস্তক দ্বারা; পৃষ্ঠোদয় হইলে পাদদ্বারা; এবং উভয়োদয় হইলে হস্ত দ্বারা প্রসূত হইয়া থাকে। আর জন্মলগ্নে যদি শুভগ্রহের যোগে বা দৃষ্টি থাকে, তবে সুখে এবং পাপ গ্রহের দৃষ্টি বা যোগ থাকিলে কষ্টে প্রসব হয়॥ ২১

মণিত্থ বলেন, লগ্নপতি বা লগ্নের নবাংশপতি যদি বক্রী হয়েন, অথবা কোন বক্রীগ্রহ যদি লগ্নে থাকেন, তাহা হইলে বিপরীত ভাবে অর্থাৎ হস্ত পদাদি দ্বারা গর্ভস্থ শিশু প্রসূত হয়। ভট্টোৎপল বলেন, শীর্ষোদয়লগ্নে গর্ভস্থ শিশু উর্দ্ধোদয়, উর্দ্ধমুখ ও নিম্নপৃষ্ঠ হইয়া এবং পৃষ্ঠোদয় লগ্নে অধোমুখ ও উর্দ্ধ-পৃষ্ঠ হইয়া প্রসূত হয়॥ ২২

## প্রসবাৎপরং মাতৃপরিত্যক্ত-যোগঃ।

আরার্কজয়োস্ত্রিকোণগে চন্দ্রেঽস্তে চ বিসৃজ্যতেঽম্বয়া।
দৃষ্টেঽমরনাথ-মন্ত্রিণা দীর্ঘায়ুঃ সুখভাক্ চ স স্মৃতঃ॥ ২৩

জন্মের পর মাতৃ পরিত্যক্ত-যোগ যথা;—জন্মসময়ে চন্দ্রস্থিত-রাশি হইতে নবম, পঞ্চম বা সপ্তম স্থানে যদি শনি ও মঙ্গল থাকেন, তবে জাত শিশু মাতা কর্তৃক পরিত্যক্ত হয়। পরন্তু ঐ চন্দ্রের প্রতি যদি বৃহস্পতির দৃষ্টি

থাকে তবে মাতৃত্যক্ত হইয়াও দীর্ঘজীবি ও সুখী হইয়া থাকে। সুধীগণ সর্ব্বত্র দেশকালপাত্রভেদে ফলাফল বিচার করিবেন ॥২৩

## অথ জারজ-যোগমাহ।

ন লগ্নমিন্দুঞ্চ গুরুর্নিরীক্ষতে ন বা শশাঙ্কং রবিণা সমাগতম্।
সপাপকোঽর্কেণ যুতোঽথবা শশী পরেণ জাতং প্রবদন্তি
নিশ্চয়াৎ ॥ ২৪

ইতি বৃহজ্জাতকে।

অজীব-ভাগেঽপ্যনবীক্ষিতে বা জীবেন চন্দ্রেঽথ বিলগ্নভে বা।
জাতং পরোদ্ভূতমিতি ব্রুবন্তি বাচ্যো জনেনাথ বলাবলোকাৎ ॥২৫

ইতি যবনেশ্বরঃ।

জারজ-যোগ কথন ;—লগ্ন ও চন্দ্র উভয়ে এক রাশিস্থ বা বিভিন্ন রাশিস্থ হইয়া উভয়ই যদি বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট না হয়েন, সেই স্থলে মুনিগণ জারজ-জন্ম নির্দ্দেশ করিয়াছেন। আর লগ্নে বৃহস্পতির দৃষ্টি থাকিলেও রবিযুক্ত চন্দ্র যদি বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট না হয়েন, অথবা রবিযুক্ত চন্দ্র; বৃহস্পতি-দৃষ্ট হইয়াও, যদি মঙ্গল বা শনিযুক্ত হয়েন, তাহাতেও মুনিগণ জারজ-জন্ম নির্দ্দেশ করিয়াছেন ॥ ২৪

যবনেশ্বর বলেন—লগ্ন ও চন্দ্র উভয়ই যদি বৃহস্পতির নবাংশগত না হয়েন, কিম্বা লগ্নে বা চন্দ্রে যদি বৃহস্পতির দৃষ্টি না থাকে তবে শিশু জার-জাত হইয়াছে বুঝিতে হইবে। গ্রহের বলাবল অনুসারে এই ফল কল্পনীয় ॥২৫

## বার-তিথি-নক্ষত্রযোগে জারজন্ম-কথনম্।

ভগ্ন-পাদর্ক্ষসংযোগাদ্ দ্বিতীয়া দ্বাদশী যদি।
সপ্তমী চার্ক-মন্দারে জায়তে জারজো ধ্রুবম্ ॥ ২৬

ভগ্নপাদ নক্ষত্র (অর্থাৎ কৃত্তিকা, পুনর্ব্বসু, উত্তরফল্গুনি, বিশাখা, উত্তরাষাঢ়া ও পূর্ব্বভাদ্রপদ) এবং দ্বিতীয়া দ্বাদশী বা সপ্তমী ইহার অন্যতম তিথি, আর রবি, শনি বা মঙ্গল, ইহার অন্যতম বার, যদি ইহাতে জন্ম হয় তবে জারজাত হইয়াছে বুঝিতে হইবে। (উক্ত যোগে মৃত্যু হইলে ত্রিপুষ্কর দোষ হইয়া থাকে, ত্রিপুষ্কর যোগে মৃত্যু হইলে গৃহস্থের বিশেষ অমঙ্গল হয়) ॥ ২৬

## অন্যচ্চ জারজ-যোগম'হ।

পরাশরঃ।

লগ্নে ক্রূরোঽস্তগঃ সৌম্যঃ কর্ম্মস্থে রবিনন্দনঃ।
অস্মিন্ যোগে চ যো জাতো জায়তে বর্ণশঙ্করঃ॥ ২৭
ত্রি-ষষ্ঠ-দ্বি-সুতাধীশো যদা লগ্নে স্থিতস্তদা।
তথাপি পরজাতঃ স্যাদ্ ভৃত্যাদ্যন্য-জনাদিভিঃ॥ ২৮
মূর্ত্তৌ চেন্দুশ্চ দুশ্চিক্যে ভূমিনন্দন ভার্গবৌ।
তদাপি পরজাতঃ স্যাদ্ বালকো নাত্র সংশয়ঃ॥ ২৯
লগ্নে রাহু-ধরাপুত্রৌ সপ্তমে চন্দ্র-ভাস্করৌ।
নীচেন জায়তে বালো যদা রাজ্ঞি ভবেদপি॥ ৩০
সূর্য্য-যুক্তেন্দু লগ্নস্থে সপ্তমে ভৌম-ভাস্করৌ।
অস্মিন্ যোগে যদা জন্ম পরেণৈব হি জায়তে॥ ৩১
কেন্দ্রং শূন্যং ভবেদ্ যস্য সোঽপি জাতঃ পরেণ হি।
দ্বি-ষষ্ঠাষ্টম রিপুকেষু গ্রহাস্তিষ্ঠন্তি যস্য সঃ॥৩২
চতুর্থে দশমে লগ্নে পাপযুগ-বিধু-সংস্থিতঃ।
লগ্নেশে নেক্ষিতং লগ্নং তদাপি পরবালকঃ॥
একস্থানে যদাস্তেশ-লগ্নেশৌ সোঽপি জারজঃ॥ ৩৩
গ্রহরাজ-স্থিতে লগ্নে চতুর্থে সিংহিকাসুতঃ।
স্ব-দেবরাৎ সুতোৎপত্তির্ভবেচ্চৈব ন সংশয়ঃ॥ ৩৪

পরাশর-সংহিতোক্ত জারজ-যোগ যথা;—যদি লগ্নে অশুভগ্রহ থাকেন এবং সপ্তমে শুভগ্রহ ও দশমে শনি থাকেন, তবে বর্ণশঙ্কর জন্ম হয়॥ ২৭

তৃতীয়, ষষ্ঠ, দ্বিতীয় ও পঞ্চমাধিপতি গ্রহগণ যদি লগ্নে থাকেন, তবে সেই জাতক ভৃত্যাদি অন্য ব্যক্তি দ্বারা জন্মিয়াছে বুঝা যায়॥ ২৮

যদি লগ্নে চন্দ্র থাকেন এবং তৃতীয় স্থানে মঙ্গল ও শুক্র থাকেন, তবে পর-

জাত হইয়া থাকে ॥ ২৯ ॥ যদি লগ্নে রাহু ও মঙ্গল থাকেন এবং সপ্তমে রবি ও চন্দ্র থাকেন, তবে নীচজনাদি কর্ত্তৃক জাত হইয়াছে বুঝিতে হইবে ॥ ৩০ ॥ যদি রবি-যুক্তচন্দ্র লগ্নে থাকেন এবং সপ্তমস্থানে শনি ও মঙ্গল থাকেন, তবে পরজাত হয়। দ্বিতীয়, ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশ এই চারিটী স্থানে সমস্ত গ্রহ থাকিলে জারজাত হইয়া থাকে ॥ ৩২ ॥ পাপযুক্ত চন্দ্র যদি চতুর্থ দশম বা লগ্নে থাকেন এবং লগ্নপতি লগ্নকে না দেখেন তবে পরজাত হইয়া থাকে। সপ্তম ও লগ্নপতি যদি এক রাশিগত হয়েন, তবে তাহাতেও পরজাত বুঝায় ॥ ৩৩ ॥ যদি রবি লগ্নে থাকেন এবং চতুর্থ স্থানে রাহু থাকেন, তবে দেবরগামিনীর পুত্র হইয়াছে বুঝিতে হইবে ॥ ৩৪ ॥

## অথ জারজ-যোগ-ভঙ্গমাহ।

গুরু-ক্ষেত্রগতে চন্দ্রে তদ্‌যুক্তে বান্যরাশিগে।
তদ্দ্রেক্কাণে তদংশে বা ন পরৈর্জ্জাত ইষ্যতে ॥ ৩৫

ইতি ভগবান্ গার্গিঃ।

জারজযোগের ভঙ্গযোগ যথা ;—ভগবান্ গর্গমুনি বলেন, শিশুর জারজন্মযোগ প্রাপ্তিস্থলে, যদি চন্দ্র বৃহস্পতির ক্ষেত্রস্থ অর্থাৎ ধনু বা মীন রাশিস্থ হয়েন ; অথবা যে কোন রাশিতে বৃহস্পতিযুক্ত হয়েন্ ; কিম্বা যদি বৃহস্পতির দ্রেক্কাণে অথবা বৃহস্পতির নবাংশে থাকেন, তাহা হইলে জাতক জারজ নহে অর্থাৎ তাহাকে সুজাতক বুঝিতে হইবে ॥ ৩৫ ॥

## অন্যচ্চ—জারজযোগ-ভঙ্গ-কথনম্।

লগ্নেশে সংস্থিতে লগ্নে পরজাতং কদাচ ন।
ভঙ্গোঽয়ং সর্ব্বযোগানামিতি তে কথিতং ময়া ॥ ৩৬

জারজযোগের ভঙ্গযোগ যথা ;—পরাশর-সংহিতার মতে যে কয়েকটী জারজন্ম-যোগ কথিত হইল ঐ সকল যোগ-প্রাপ্তিস্থলে, যদি লগ্নপতি লগ্নে থাকেন, তবে যোগোত্থফলের ভঙ্গ হইবে, অর্থাৎ জাতক পরজাত নহে ইহাই বুঝিতে হইবে ॥ ৩৬ ॥

# গোল-স্বরূপাদিনির্ণয়-জ্ঞানম্।

## একবিংশত্যয়নাংশে লগ্ন-স্ফুটখণ্ডা।

১৭৫৩ শক হইতে ১৮২০ শক পর্য্যন্ত।

| অংশ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ২।৩৯ | ২।৪৬ | ২।৫৪ | ৩।২ | ৩।৯ | ৩।১৭ | ৩।২৪ | ৩।৩২ | ৩।৩৯ | ৩।৪৭ | ৩।৫৬ | ৪।৪ | ৪।১৩ | ৪।২১ | ৪।৩০ |
| বৃষ | ৬।৪৭ | ৬।৫৫ | ৭।৪ | ৭।১৩ | ৭।২১ | ৭।৩০ | ৭।৩৮ | ৭।৪৭ | ৭।৫৫ | ৮।৪ | ৮।১৪ | ৮।২৪ | ৮।৩৫ | ৮।৪৫ | ৮।৫৫ |
| মিথুন | ১১।৩৮ | ১১।৪৮ | ১১।৫৯ | ১২।৯ | ১২।১৯ | ১২।২৯ | ১২।৩৯ | ১২।৫০ | ১৩।০ | ১৩।১০ | ১৩।২১ | ১৩।৩৩ | ১৩।৪৪ | ১৩।৫৫ | ১৪।৭ |
| কর্কট | ১৭।৮ | ১৭।১৯ | ১৭।৩১ | ১৭।৪২ | ১৭।৫৩ | ১৮।৫ | ১৮।১৬ | ১৮।২৭ | ১৮।৩৯ | ১৮।৫০ | ১৯।১ | ১৯।১৩ | ১৯।২৪ | ১৯।৩৫ | ১৯।৪৭ |
| সিংহ | ২২।৪৯ | ২৩।০ | ২৩।১১ | ২৩।২৩ | ২৩।৩৪ | ২৩।৪৬ | ২৩।৫৭ | ২৪।৮ | ২৪।২০ | ২৪।৩১ | ২৪।৪২ | ২৪।৫৩ | ২৫।৪ | ২৫।১৫ | ২৫।২৬ |
| কন্যা | ২৮।২১ | ২৮।৩২ | ২৮।৪৩ | ২৮।৫৪ | ২৯।৫ | ২৯।১৬ | ২৯।২৭ | ২৯।৩৮ | ২৯।৪৯ | ৩০।০ | ৩০।১১ | ৩০।২২ | ৩০।৩৩ | ৩০।৪৪ | ৩০।৫৫ |
| তুলা | ৩৩।৫০ | ৩৪।১ | ৩৪।১২ | ৩৪।২৩ | ৩৪।৩৪ | ৩৪।৪৫ | ৩৪।৫৬ | ৩৫।৭ | ৩৫।১৮ | ৩৫।২৯ | ৩৫।৪০ | ৩৫।৫২ | ৩৬।৩ | ৩৬।১৪ | ৩৬।২৬ |
| বৃশ্চিক | ৩৯।২৮ | ৩৯।৩৯ | ৩৯।৫০ | ৪০।২ | ৪০।১৩ | ৪০।২৫ | ৪০।৩৬ | ৪০।৪৭ | ৪০।৫৯ | ৪১।১০ | ৪১।২১ | ৪১।৩৩ | ৪১।৪৪ | ৪১।৫৫ | ৪২।৭ |
| ধনু | ৪৫।৮ | ৪৫।১৯ | ৪৫।৩১ | ৪৫।৪২ | ৪৫।৫৩ | ৪৬।৫ | ৪৬।১৬ | ৪৬।২৭ | ৪৬।৩৯ | ৪৬।৫০ | ৪৭।০ | ৪৭।১০ | ৪৭।২১ | ৪৭।৩১ | ৪৭।৪১ |
| মকর | ৫০।২৪ | ৫০।৩৪ | ৫০।৪৫ | ৫০।৫৫ | ৫১।৫ | ৫১।১৫ | ৫১।২৫ | ৫১।৩৬ | ৫১।৪৬ | ৫১।৫৬ | ৫২।৫ | ৫২।১৩ | ৫২।২২ | ৫২।৩০ | ৫২।৩৯ |
| কুম্ভ | ৫৪।৫৬ | ৫৫।৪ | ৫৫।১৩ | ৫৫।২২ | ৫৫।৩০ | ৫৫।৩৯ | ৫৫।৪৭ | ৫৫।৫৬ | ৫৬।৪ | ৫৬।১৩ | ৫৬।২২ | ৫৬।২৮ | ৫৬।৩৬ | ৫৬।৪৩ | ৫৬।৫১ |
| মীন | ৫৮।৫২ | ৫৮।৫৯ | ৫৯।৭ | ৫৯।১৫ | ৫৯।২২ | ৫৯।৩০ | ৫৯।৩৭ | ৫৯।৪৫ | ৫৯।৫২ | ৬০।০ | ০।৮ | ০।১৬ | ০।২৩ | ০।৩০ | ০।৩৮ |

# একবিংশত্যয়নাংশে লগ্নস্ফুট-খণ্ডা।

## ১৭৫৩ শক হইতে ১৮২০ শক পর্য্যন্ত।

| অংশ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৩৮ | ৪।৪৭ | ৪।৫৬ | ৫।৪ | ৫।১৩ | ৫।২১ | ৫।৩০ | ৫।৩৮ | ৫।৪৭ | ৫।৫৫ | ৬।৪ | ৬।১৩ | ৬।২১ | ৬।৩০ | ৬।৩৮ |
| বৃষ | ৯।৫ | ৯।১৫ | ৯।২৬ | ৯।৩৬ | ৯।৪৬ | ৯।৫৬ | ১০।৭ | ১০।১৭ | ১০।২৭ | ১০।৩৭ | ১০।৪৭ | ১০।৫৭ | ১১।৮ | ১১।১৮ | ১১।২৮ |
| মিথুন | ১৪।১৮ | ১৪।২৯ | ১৪।৪১ | ১৪।৫২ | ১৫।৩ | ১৫।১৫ | ১৫।২৬ | ১৫।৩৭ | ১৫।৪৯ | ১৬।০ | ১৬।১১ | ১৬।২৩ | ১৬।৩৪ | ১৬।৪৫ | ১৬।৫৭ |
| কর্কট | ১৯।৫৮ | ২০।১০ | ২০।২১ | ২০।৩২ | ২০।৪৪ | ২০।৫৫ | ২১।৬ | ২১।১৮ | ২১।২৯ | ২১।৪০ | ২১।৫২ | ২২।৩ | ২২।১৫ | ২২।২৬ | ২২।৩৭ |
| সিংহ | ২৫।৩৭ | ২৫।৪৮ | ২৫।৫৯ | ২৬।১০ | ২৬।২১ | ২৬।৩১ | ২৬।৪৩ | ২৬।৫৪ | ২৭।৫ | ২৭।১৫ | ২৭।২৬ | ২৭।৩৭ | ২৭।৪৮ | ২৭।৫৯ | ২৮।১০ |
| কন্যা | ৩১।৬ | ৩১।১৭ | ৩১।২৮ | ৩১।৩৯ | ৩১।৫০ | ৩২।১ | ৩২।১২ | ৩২।২৩ | ৩২।৩৪ | ৩২।৪৪ | ৩২।৫৫ | ৩৩।৬ | ৩৩।১৭ | ৩৩।২৮ | ৩৩।৩৯ |
| তুলা | ৩৬।৩৭ | ৩৬।৪৯ | ৩৭।০ | ৩৭।১১ | ৩৭।২৩ | ৩৭।৩৪ | ৩৭।৪৫ | ৩৭।৫৭ | ৩৮।৮ | ৩৮।১৯ | ৩৮।৩১ | ৩৮।৪২ | ৩৮।৫৪ | ৩৯।৫ | ৩৯।১৬ |
| বৃশ্চিক | ৪২।১৮ | ৪২।২৯ | ৪২।৪১ | ৪২।৫২ | ৪৩।৩ | ৪৩।১৫ | ৪৩।২৬ | ৪৩।৩৭ | ৪৩।৪৯ | ৪৪।৫ | ৪৪।১১ | ৪৪।২৩ | ৪৪।৩৪ | ৪৪।৪৫ | ৪৪।৫৭ |
| ধনু | ৪৭।৫১ | ৪৮।১ | ৪৮।১২ | ৪৮।২২ | ৪৮।৩২ | ৪৮।৪২ | ৪৮।৫২ | ৪৯।৩ | ৪৯।১৩ | ৪৯।২৩ | ৪৯।৩৩ | ৪৯।৪৩ | ৪৯।৫৪ | ৫০।৪ | ৫০।১৪ |
| মকর | ৫২।৪৭ | ৫২।৫৬ | ৫৩।৫ | ৫৩।১৩ | ৫৩।২২ | ৫৩।৩০ | ৫৩।৩৯ | ৫৩।৪৭ | ৫৩।৫৬ | ৫৪।৪ | ৫৪।১৩ | ৫৪।২২ | ৫৪।৩০ | ৫৪।৩৯ | ৫৪।৪৭ |
| কুম্ভ | ৫৬।৫৮ | ৫৭।৬ | ৫৭।১৪ | ৫৭।২১ | ৫৭।২৯ | ৫৭।৩৬ | ৫৭।৪৪ | ৫৭।৫১ | ৫৭।৫৯ | ৫৮।৬ | ৫৮।১৪ | ৫৮।২১ | ৫৮।২৯ | ৫৮।৩৭ | ৫৮।৪৪ |
| মীন | ০।৪৫ | ০।৫৩ | ১।১ | ১।৮ | ১।১৬ | ১।২৩ | ১।৩১ | ১।৩৮ | ১।৪৬ | ১।৫৩ | ২।১ | ২।৯ | ২।১৬ | ২।২৪ | ২।৩১ |

# গোল-স্বরূপাদিনির্ণয়-জ্ঞানম্।

## দ্বাবিংশত্যয়নাংশে লগ্ন-স্ফুটখণ্ডা।

| অংশ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ২\|৪৬ | ২\|৫৪ | ৩\|২ | ৩\|৯ | ৩\|১৭ | ৩\|২৪ | ৩\|৩২ | ২\|৩৯ | ৩\|৪৭ | ৩\|৫৬ | ৪\|৪ | ৪\|১৩ | ৪\|২১ | ৪\|৩০ | ৪\|৩৮ |
| বৃষ | ৬\|৫৫ | ৭\|৪ | ৭\|১৩ | ৭\|২১ | ৭\|৩০ | ৭\|৩৮ | ৭\|৪৭ | ৭\|৫৫ | ৮\|৪ | ৮\|১৪ | ৮\|২৪ | ৮\|৩৫ | ৮\|৪৫ | ৮\|৫৫ | ৯\|৫ |
| মিথুন | ১১\|৪৮ | ১১\|৫৯ | ১২\|৯ | ১২\|১৯ | ১২\|২৯ | ১২\|৩৯ | ১২\|৫০ | ১৩\|০ | ১৩\|১০ | ১৩\|২১ | ১৩\|৩৩ | ১৩\|৪৪ | ১৩\|৫৫ | ১৪\|৭ | ১৪\|১৮ |
| কর্কট | ১৭\|১৯ | ১৭\|৩১ | ১৭\|৪২ | ১৭\|৫৩ | ১৮\|৫ | ১৮\|১৫ | ১৮\|২৭ | ১৮\|৩৯ | ১৮\|৫০ | ১৯\|১ | ১৯\|১৩ | ১৯\|২৪ | ১৯\|৩৫ | ১৯\|৪৭ | ১৯\|৫৮ |
| সিংহ | ২৩\|০ | ২৩\|১১ | ২৩\|২৩ | ২৩\|৩৪ | ২৩\|৪৫ | ২৩\|৫৭ | ২৪\|৮ | ২৪\|২০ | ২৪\|৩১ | ২৪\|৪২ | ২৪\|৫৩ | ২৫\|৪ | ২৫\|১৫ | ২৫\|২৫ | ২৫\|৩৭ |
| কন্যা | ২৮\|৩২ | ২৮\|৪৩ | ২৮\|৫৪ | ২৯\|৫ | ২৯\|১৫ | ২৯\|২৭ | ২৯\|৩৮ | ২৯\|৪৯ | ৩০\|০ | ৩০\|১১ | ৩০\|২২ | ৩০\|৩৩ | ৩০\|৪৪ | ৩০\|৫৫ | ৩১\|৫ |
| তুলা | ৩৪\|১ | ৩৪\|১২ | ৩৪\|২৩ | ৩৪\|৩৪ | ৩৪\|৪৫ | ৩৪\|৫৫ | ৩৫\|৭ | ৩৫\|১৮ | ৩৫\|২৯ | ৩৫\|৪০ | ৩৫\|৫২ | ৩৬\|৩ | ৩৬\|১৪ | ৩৬\|২৫ | ৩৬\|৩৭ |
| বৃশ্চিক | ৩৯\|৩৯ | ৩৯\|৫০ | ৪০\|২ | ৪০\|১৩ | ৪০\|২৫ | ৪০\|৩৬ | ৪০\|৪৭ | ৪০\|৫৯ | ৪১\|১০ | ৪১\|২১ | ৪১\|৩৩ | ৪১\|৪৪ | ৪১\|৫৫ | ৪২\|৭ | ৪২\|১৮ |
| ধনু | ৪৫\|১৯ | ৪৫\|৩১ | ৪৫\|৪২ | ৪৫\|৫৩ | ৪৬\|৫ | ৪৬\|১৫ | ৪৬\|২৭ | ৪৬\|৩৯ | ৪৬\|৫০ | ৪৭\|০ | ৪৭\|১০ | ৪৭\|২১ | ৪৭\|৩১ | ৪৭\|৪১ | ৪৭\|৫১ |
| মকর | ৫০\|৩৪ | ৫০\|৪৫ | ৫০\|৫৫ | ৫১\|৫ | ৫১\|১৫ | ৫১\|২৫ | ৫১\|৩৫ | ৫১\|৪৬ | ৫১\|৫৬ | ৫২\|৫ | ৫২\|১৩ | ৫২\|২২ | ৫২\|৩০ | ৫২\|৩৯ | ৫২\|৪৭ |
| কুম্ভ | ৫৫\|৪ | ৫৫\|১৩ | ৫৫\|২২ | ৫৫\|৩০ | ৫৫\|৩৯ | ৫৪\|৪৭ | ৫৫\|৫৬ | ৫৬\|৪ | ৫৬\|১৩ | ৫৬\|২১ | ৫৬\|২৮ | ৫৬\|৩৬ | ৫৬\|৪৩ | ৫৬\|৫১ | ৫৬\|৫৮ |
| মীন | ৫৮\|৫৯ | ৫৯\|৭ | ৫৯\|১৫ | ৫৯\|২২ | ৫৯\|৩০ | ৫৯\|৩৭ | ৫৯\|৪৫ | ৫৯\|৫২ | ৬০\|০ | ০\|৮ | ০\|১৫ | ০\|২৩ | ০\|৩০ | ০\|৩৮ | ০\|৪৫ |

# দ্বাবিংশত্যয়নাংশে লগ্ন-স্ফুটখণ্ডা।

| অংশ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ৪।৪৭ | ৪।৫৬ | ৫।৪ | ৫।১৩ | ৫।২১ | ৫।৩০ | ৫।৩৮ | ৫।৪৭ | ৫।৫৫ | ৬।৪ | ৬।১৩ | ৬।২১ | ৬।৩০ | ৬।৩৮ | ৬।৪৭ |
| বৃষ | ৯।১৫ | ৯।২৬ | ৯।৩৬ | ৯।৪৬ | ৯।৫৬ | ১০।৬ | ১০।১৭ | ১০।২৭ | ১০।৩৭ | ১০।৪৭ | ১০।৫৭ | ১১।৮ | ১১।১৮ | ১১।১৮ | ১১।৩৮ |
| মিথুন | ১৪।২৯ | ১৪।৪১ | ১৪।৫২ | ১৫।৩ | ১৫।১৫ | ১৫।২৬ | ১৫।৩৭ | ১৫।৪৮ | ১৬।০ | ১৬।১১ | ১৬।২৩ | ১৬।৩৪ | ১৬।৪৫ | ১৬।৫৭ | ১৭।৮ |
| কর্কট | ২০।১০ | ২০।২১ | ২০।৩২ | ২০।৪৪ | ২০।৫৫ | ২১।৫ | ২১।১৮ | ২১।২৯ | ২১।৪০ | ২১।৫২ | ২২।৩ | ২২।১৫ | ২২।২৫ | ২২।৩৭ | ২২।৪৯ |
| সিংহ | ২৫।৪৮ | ২৫।৫৯ | ২৬।১০ | ২৬।২১ | ২৬।৩২ | ২৬।৪৩ | ২৬।৫৪ | ২৭।৫ | ২৭।১৫ | ২৭।২৬ | ২৭।৩৭ | ২৭।৪৮ | ২৭।৫৯ | ২৮।১০ | ২৮।২১ |
| কন্যা | ৩১।১৭ | ৩১।২৮ | ৩১।৩৯ | ৩১।৫০ | ৩২।১ | ৩২।১২ | ৩২।২৩ | ৩২।৩৪ | ৩২।৪৪ | ৩২।৫৫ | ৩৩।৬ | ৩৩।১৭ | ৩৩।২৮ | ৩৩।৩৯ | ৩৩।৫০ |
| তুলা | ৩৬।৪৯ | ৩৭।০ | ৩৭।১১ | ৩৭।২৩ | ৩৭।৩৪ | ৩৭।৪৫ | ৩৭।৫৭ | ৩৮।৮ | ৩৮।১৯ | ৩৮।৩১ | ৩৮।৪২ | ৩৮।৫৮ | ৩৯।৪ | ৩৯।১৬ | ৩৯।২৮ |
| বৃশ্চিক | ৪২।২৯ | ৪২।৪১ | ৪২।৫২ | ৪৩।৬ | ৪৩।১৫ | ৪৩।২৬ | ৪৩।৩৭ | ৪৩।৪৯ | ৪৪।০ | ৪৪।১১ | ৪৪।২৩ | ৪৪।৩৪ | ৪৪।৪৫ | ৪৪।৫৭ | ৪৫।৮ |
| ধনু | ৪৮।১ | ৪৮।১২ | ৪৮।২২ | ৪৮।৩২ | ৪৮।৪২ | ৪৮।৫২ | ৪৯।৩ | ৪৯।১৩ | ৪৯।২৩ | ৪৯।৩৩ | ৪৯।৪৩ | ৪৯।৫৪ | ৫০।৪ | ৫০।২৪ | ৫০।২৪ |
| মকর | ৫২।৫৬ | ৫৩।৫ | ৫৩।১৩ | ৫৩।২২ | ৫৩।৩০ | ৫৩।৩৯ | ৫৩।৪৭ | ৫৩।৫৬ | ৫৪।৪ | ৫৪।১৩ | ৫৪।২২ | ৫৪।৩০ | ৫৪।৩৯ | ৫৪।৪৭ | ৫৪।৫৬ |
| কুম্ভ | ৫৭।৬ | ৫৭।১৪ | ৫৭।২১ | ৫৭।২৯ | ৫৭।৩৫ | ৫৭।৪৪ | ৫৭।৫১ | ৫৭।৫৯ | ৫৮।৬ | ৫৮।১৪ | ৫৮।২১ | ৫৮।২৮ | ৫৮।৩৭ | ৫৮।৪৪ | ৫৮।৫২ |
| মীন | ০।৫৩ | ১।১ | ১।৮ | ১।১৬ | ১।২৩ | ১।৩১ | ১।৩৮ | ১।৪৬ | ১।৫৩ | ২।১ | ২।৯ | ২।১৬ | ২।২৪ | ২।৩১ | ২।৩৯ |

# তৃতীয় অধ্যায়।

—————:)•(:—————

## রিষ্টি-প্রকরণ।

### তত্রাদৌ গণ্ডযোগ-রিষ্টিমাহ।

যবনাচার্য্যঃ

অশ্বিনী-মঘ-মূলানাং তিস্রো গণ্ডান্তনাড়িকাঃ।
অন্ত্যাঃ পৌষ্ণোরগেন্দ্রাণাং পঞ্চৈব যবনা জগুঃ॥ ১

তথাচ প্রাচীন-সংগ্রহে।

অশ্বিনী-মঘ-মূলানাং ত্রিবেদ-নব-নাড়িকাঃ।
রেবতী-সর্প-শক্রান্তে মাস-রুদ্র-রসস্তথা॥ ২

অতঃপর এই অধ্যায়ে জাতরিষ্টি অর্থাৎ ফাঁড়া নিরূপিত হইতেছে। রিষ্টি বহুপ্রকার,—গণ্ডযোগ-রিষ্টি, মাসদগ্ধা রিষ্টি, নক্ষত্র ও বারযোগ-রিষ্টি, পতাকী রিষ্টি, লগ্ন-রিষ্টি ও গ্রহগণের যোগজরিষ্টি ইত্যাদি। আদৌ গণ্ডরিষ্টি যথা,—যবনাচার্য্য বলেন,—অশ্বিনী, মঘা ও মূলানক্ষত্রের প্রথম তিনদণ্ড এবং রেবতী, অশ্লেষা ও জ্যেষ্ঠার শেষ পাঁচদণ্ড গণ্ডনামে অভিহিত হইয়াছে। উক্ত ছয়টী নক্ষত্রের ঐ গণ্ডদণ্ডে জন্ম হইলে, বালক গণ্ডে জন্মিয়াছে বুঝিতে হইবে॥ ১॥

কোন কোন মতে অশ্বিনীর প্রথম তিনদণ্ড, মঘার প্রথম চারিদণ্ড ও মূলার প্রথম নয়দণ্ড এবং রেবতীর শেষ দ্বাদশ দণ্ড, অশ্লেষার শেষ একাদশ দণ্ড ও জ্যেষ্ঠার শেষ ছয়দণ্ড গণ্ডকাল। এই মত অস্মদ্দেশে প্রচলিত নাই, উপরোক্ত যবনাচার্য্যের মতেই গণ্ডযোগ নিরূপিত হইয়া থাকে॥ ২॥

### ত্রিবিধ-গণ্ডকথনং গণ্ডযোগে জন্ম ফলঞ্চ।

লেন্দ্রয়োর্দিবা গণ্ডো নিশায়াং পিতৃ-সর্পয়োঃ।
সন্ধ্যাদ্বয়ে তথা জ্ঞেয়ো রেবতী-তুরগর্ক্ষয়োঃ॥ ৩

সন্ধ্যারাত্রি-দিবাভাগে গণ্ডযোগোদ্ভবঃ শিশুঃ।
আত্মানং মাতরং তাতং বিনিহন্তি যথাক্রমম্॥ ৪

ত্রিবিধগণ্ড ও গণ্ডযোগে জন্মফল যথা;—দিবাজন্মস্থলে, যদি মূলার আদি তিন দণ্ডে বা জ্যেষ্ঠার শেষ পাঁচ দণ্ডে জন্ম হয়, তবে পিতৃগণ্ডে জন্মিয়াছে বুঝিতে হইবে। রাত্রিজন্মস্থলে, যদি মঘার আদি তিন দণ্ডে বা অশ্লেষার শেষ পাঁচ দণ্ডে জন্ম হয়, তবে মাতৃগণ্ডে এবং উভয় সন্ধ্যায় জন্মস্থলে অশ্বিনীর আদি তিন দণ্ডে বা রেবতীর শেষ পাঁচ দণ্ডে জন্ম হইলে শিশু স্বগণ্ডে জন্মিয়াছে বুঝিতে হইবে। পিতৃগণ্ডে পিতার, মাতৃগণ্ডে মাতার ও স্বগণ্ডে জন্মিলে শিশুর বিনাশ হইয়া থাকে॥ ৩।৪

## গণ্ডরিষ্টিকাল-কথনম্।

অশ্বিন্যাং দশমাসাংশ্চ গণ্ডকালন্য সম্ভবঃ।
সার্দ্ধবর্ষদ্বয়ং পৌষ্ণে মঘায়াং চতুরব্দকম্॥ ৫
অহিভে বর্ষমেকন্তু জ্যেষ্ঠায়াং সার্দ্ধমব্দকম্।
মূলায়াং বর্ষষট্‌কঞ্চ রিষ্টিকালং বিনির্দ্দিশেৎ॥ ৬

গণ্ডরিষ্টির ফলকাল যথা;—অশ্বিনী নক্ষত্রের গণ্ডে জন্মিলে দশ মাসে ও রেবতীর গণ্ডে আড়াই বর্ষে জাতশিশুর; মঘার গণ্ডে চারি বর্ষে ও অশ্লেষার গণ্ডে এক বর্ষে মাতার; জ্যেষ্ঠার গণ্ডে দেড় বর্ষে ও মূলার গণ্ডে জন্মিলে ছয় বর্ষে পিতার রিষ্টিকাল নির্দ্দেশ করিবে॥ ৫।৬

## অথ গণ্ডযোগ-ভঙ্গকথনম্।

দিবাগণ্ডে নিশাজাতো নিশাগণ্ডেঽথবা দিবা।
নোভয়োর্গণ্ডদোষঃ স্যান্নাচলো হন্তি পর্ব্বতম্॥ ৭
অন্যচ্চ। দিবাজাতা তু যা কন্যা রাত্রিজাতশ্চ যঃ পুমান্।
[illegible] গণ্ডদোষঃ স্যান্নাচলো হন্তি পর্ব্বতম্॥ ৮

গণ্ডযোগের ভঙ্গযোগ যথা ;—রাত্রিজন্ম স্থলে যদি মূলার আদি তিন দণ্ডে বা জ্যেষ্ঠার শেষ পাঁচ দণ্ডে জন্ম হয়, তবে গণ্ডদোষ হয় না। দিবা জন্ম স্থলে যদি মঘার আদি তিন দণ্ডে বা অশ্লেষার শেষ পাঁচ দণ্ডে জন্ম হয়, এবং সন্ধ্যাজন্ম স্থলে, যদি মূলা ও মঘার আদি তিন দণ্ডে অথবা জ্যেষ্ঠা ও অশ্লেষার শেষ পাঁচ দণ্ডে জন্ম হয়, তাহাতেও গণ্ডদোষ হয় না। "সংকৃত্য মুক্তাবলী" গ্রন্থে উক্ত হইয়াছে যে, যদি কন্যার দিবাভাগে এবং পুত্রের রাত্রি কালে জন্ম হয়, তবে সেই কন্যার পিতৃগণ্ড ও সেই পুত্রের মাতৃগণ্ড দোষ হইবে না। অতএব এক্ষণে জানা যাইতেছে যে, দিবা ও সন্ধ্যাজাত শিশুর এবং রাত্রি ও সন্ধ্যাজাত কন্যারই গণ্ডদোষ বিচার্য্য ; শিশু মাতৃগণ্ডে জন্মিলে মাতার এবং কন্যা পিতৃগণ্ডে জন্মিলে পিতার কোন দোষ হইবে না ॥ ৭।৮

## গণ্ডদোষে প্রতিবিধানম্।

সর্ব্বেষাং গণ্ডজাতানাং পরিত্যাগো বিধীয়তে।
তাতেনাদর্শনং বাপি যাবৎ ষাণ্মাসিকং ভবেৎ ॥
যদি জীবতি গণ্ডান্তে বহুগজতুরগো নৃপতির্ভবেৎ ॥৯

গণ্ডদোষের প্রতিবিধান যথা ;—গণ্ডযোগে জাত, পুত্র ও কন্যাকে পরিত্যাগ করাই বিধেয়। অথবা গণ্ডজাত পুত্রকে ছয়মাস পর্য্যন্ত পিতা দেখিবেন না—গণ্ডজাত শিশু যদি দৈবযোগে জীবিত থাকে, তবে সেই বালক রাজতুল্য ঐশ্বর্য্যশালী হয় ॥ ৯

## গণ্ডদোষশান্তি-কথনম্।

কুঙ্কুমং চন্দনং কুষ্ঠং গোরোচনমথাপি বা।
ঘৃতেনৈবাম্বিতাং কৃত্বা চতুর্ভিঃ কলসৈর্বুধঃ ॥
সহস্রাক্ষেণ মন্ত্রেণ বালকং স্নাপয়েত্ততঃ ॥ ১০
পিতৃযুক্তং দিবাজাতং মাতৃযুক্তন্তু রাত্রিজম্ ॥
স্নাপয়েৎ পিতৃমাতৃভ্যাং সন্ধ্যয়োরুভয়োরপি ॥ ১১
কাংস্যপাত্রং ঘৃতৈঃ পূর্ণং গণ্ডদোষোপশান্তয়ে।

গণ্ডদোষের শান্তি যথা ;—কুঙ্কুম, চন্দন, কুট ও গোরোচনা এই কয়েকটী দ্রব্য ঘৃত মিশ্রিত করিয়া জলপূর্ণ চারিটী কলসীতে নিক্ষেপ করিবে, পরে চারি জন ব্রাহ্মণ সহস্রাক্ষ ইত্যাদি মন্ত্র পাঠ করিয়া উক্ত কলসীস্থ জলে গণ্ডজাত শিশুকে স্নান করাইবেন। পিতৃদণ্ডে জন্মিলে পিতার সহিত, মাতৃ গণ্ডে জন্মিলে মাতার সহিত এবং সন্ধ্যাগণ্ডে অর্থাৎ স্বগণ্ডে জন্মিলে পিতা মাতা উভয়ের সহিত বালককে স্নান করাইতে হয়। ঘৃতপূর্ণ কাংস্য পাত্র, সবৎসা গাভী ও ৮০ রতি সুবর্ণ দান এবং নবগ্রহের পূজা করিলে গণ্ডদোষ শান্তি হয়॥ ১০।১১।১২

নক্ষত্রলগ্নবিশেষে-পিতৃগণ্ডকথনম্।

পূর্ব্বাষাঢ়ে ধনুর্লগ্নে জাতঃ পিতৃবিনাশকঃ।
পুষ্যে কর্কটকে লগ্নে পিতৃমৃত্যুকরো ভবেৎ॥ ১৩

নক্ষত্র ও লগ্ন বিশেষে পিতৃগণ্ড যথা ;—পূর্ব্বাষাঢ়া নক্ষত্রে ও ধনুর্লগ্নে আর পুষ্যানক্ষত্রে ও কর্কটলগ্নে জন্ম হইলে জাতকের পিতৃ বিনাশ হয়॥ ১৩

নক্ষত্রপাদবিশেষে-পিতৃমাতৃগণ্ডকথনম্।

উত্তরফল্গুনীতারা-প্রথমে চরণে যদি।
তিষ্যনক্ষত্র-মধ্যস্থ-পাদয়োরুভয়োরপি॥ ১৪
পাদে তৃতীয়ে চিত্রায়াঃ পূর্ব্বার্দ্ধে যমভস্য চ।
তৃতীয়াংশেঽর্কতারায়াশ্চতুর্থাংশোঽন্ত্যভস্য চ।
জাতস্তু পিতরং হন্তি জাতা চেৎ মাতরং তথা॥ ১৫

নক্ষত্রপাদ বিশেষে পিতৃমাতৃ গণ্ড যথা ;—উত্তরফল্গুনীর প্রথম পাদে, পুষ্যার দ্বিতীয় ও তৃতীয় পাদে, চিত্রার তৃতীয় পাদে, ভরণীর প্রথম ও দ্বিতীয় পাদে, হস্তার তৃতীয় পাদে এবং রেবতীর চতুর্থ পাদে যদি পুত্র-জন্ম হয়, তবে পিতার, আর কন্যা জন্ম হইলে মাতার মৃত্যু হয়। যদি রিষ্টিভঙ্গ, যোগের বলবত্তা থাকে এবং ভাবাধিপতিগ্রহ ও ভাবস্থান শুভ থাকে, তবে এই সকল

যোগ ভঙ্গ হয়। সুধীগণ বহুপ্রকারে ফল মীমাংসাপূর্ব্বক ফল নির্দ্দেশ করিবেন॥ ১৩।১৫

## গণ্ডদোষকালনিরূপণম্।

ষোড়শাব্দাশ্বিনীজাতে মঘাতে চাষ্টবৎসরাঃ।
একাব্দঃ শক্রভাযাং চ চত্বারশ্চাত্রিমূলয়োঃ॥ ১৬
সার্পে বর্ষদ্বয়ঞ্চৈব রেবত্যামেকবৎসরঃ।
দ্বৌ মাসৌ চোত্তরাদোষঃ পুষ্যর্ক্ষে তু ত্রিমাসকং॥ ১৭
নবমে মাসি পিতরং পূর্ব্বাষাঢ়োদ্ভবং হরেৎ॥
হস্তর্ক্ষে যদি জাতস্তু পিতরং দ্বাদশাব্দকে॥॥ ১৮

গণ্ডরিষ্টির কাল নিরূপণ ;—অশ্বিনী নক্ষত্রের গণ্ডকাল ১৬ বৎসর, মঘার ৮ বৎসর, জ্যেষ্ঠার ১ বৎসর, চিত্রা ও মূলার ৪ বৎসর, অশ্লেষার ২ বৎসর, রেবতীর ১ বৎসর, উত্তরফল্গুনীর দুই মাস, পুষ্যার ৩ মাস, পূর্ব্বাষাঢ়ার ৯ মাস এবং হস্তানক্ষত্রের গণ্ড ১২ বৎসর॥ ১৬—১৮

## গ দোষোপবাদমাহ।

বৈশাখে শ্রাবণে মাঘে ফাল্গুন্যাং ব্যোমসম্ভবম্।
আষাঢ় পুষ্য সৌম্যেষু জ্যৈষ্ঠেমাসি চ মানুষম্॥ ১৯
অশ্বযুক্ চৈত্রকার্ত্তিক্যাং ভাদ্রেষু বিলসম্ভব।
মর্ত্ত্যে মৃত্যুর্গণ্ডদোষঃ পাতালে নাস্তি পুষ্করে॥ ২০

ভগবান্ গার্গি।

গণ্ডদোষের অপবাদ যথা ;—ভগবান্ গার্গি বলেন, বৈশাখ, শ্রাবণ, মাঘ ও ফাল্গুন এই চারি মাসে স্বর্গে ; আষাঢ়, পৌষ, অগ্রহায়ণ ও জ্যৈষ্ঠ মাসে মর্ত্ত্যে এবং আশ্বিন, চৈত্র, কার্ত্তিক ও ভাদ্রমাসে পাতালে গণ্ডদোষ হয়। গণ্ড দোষের ফল মৃত্যু, অতএব উক্ত যে চারিমাসে মর্ত্ত্যে গণ্ডদোষ হয়, সেই সেই মাসে গণ্ডে জন্মিলে গণ্ডদোষ বিচার্য্য। আর যে যে মাসে স্বর্গে ও পাতালে

গণ্ডদোষ কথিত হইয়াছে, সেই সেই মাসে জাতশিশু গণ্ডে জন্মিলেও গণ্ডদোষ হয় না॥ ১৯।২০

নক্ষত্র-বারযোগে রিষ্টি।

অর্কেঽশ্বিনীবিধৌ চিত্রা ভৌমে চোত্তরফল্গুনী।
শ্রবণা বুধবারে চ গুরৌ শতভিষা যদি॥ ২১
স্বাতী ভৃগুসুতেচৈব রেবতী চ শনিবারে।
এতেষ্বৃক্ষেষু যো জাতো জীবনং তস্য দুর্ল্লভং॥২২

নক্ষত্র ও বারযোগে রিষ্টি;—যদি রবিবারে অশ্বিনী, সোমবারে চিত্রা, মঙ্গলবারে উত্তরফল্গুনী, বুধবারে শ্রবণা, বৃহস্পতিবারে শতভিষা, শুক্রবারে স্বাতী ও শনিবারে রেবতীনক্ষত্র হয়, তবে এই সকল নক্ষত্রে জন্ম হইলে জীবন সংশয়। ২১।২২

মূলানক্ষত্রোৎপন্নবিশেষ-গণ্ডকালম্।

মূলাদ্যপাদে পিতরং নিহন্যাদ্ দ্বিতীয়কে মাতরমাশুহন্তি।
তৃতীয়কে বিত্তবিনাশকঃ স্যাচ্চতুর্থপাদে সমুপৈতি সৌখ্যম্॥২৩

অথ পতাকীরিষ্টিঃ; তত্রাদৌ বেধনির্ণয়ঃ।

ঊর্দ্ধরেখাত্রয়ং লেখ্যং তির্য্যগ্রেখাত্রয়স্তথা।
বেধস্তির্য্যক্ ক্রমাজ্জ্ঞেয়ো দ্বাভ্যাং দ্বাভ্যাং পরস্পরম্॥
কর্কেমীন ধনুভ্যাঞ্চ হরেঃ কীট ঘটেন চ।
স্ত্রিয়াস্তৌলি মৃগাভ্যাঞ্চ ধটে মীনেন কন্যয়া॥
বৃশ্চিকে কলসে চৈব পঞ্চাস্যে বেধসম্ভবঃ।
ধনুষো মৃগকর্কিভ্যাং মকরে ধনুষা স্ত্রিয়া॥
ঘটস্য কীটসিংহাভ্যাং মিলনং কথিতং বুধৈঃ।
মীনে কর্কিতুলাভ্যাঞ্চ মীন-স্ত্রী-ধনুষা অজে॥

বৃষভে বৃশ্চিকে সিংহে তথা কুম্ভধরেঽপি চ।
মিথুন মকরে কর্কৌ তুলায়াং বেধনির্ণয়ঃ ॥

অতঃপর পতাকীরিষ্টি বিচারের নিয়ম লিখিত হইতেছে। পতাকাযুক্ত চক্রে জাতকের জন্মলগ্নে জন্মদণ্ড-পতির যোগ বা বেধ হইলে যে রিষ্টি হয়, তাহাকেই পতাকী-রিষ্টি কহে। সর্ব্বপ্রকার যোগজ রিষ্টি অপেক্ষা পতাকী-রিষ্টি অতি প্রবল রিষ্টি। কেন্দ্র ও কোণস্থ বলবান্ শুভগ্রহ যোগজ-রিষ্টি দোষের নাশক হয়েন, কিন্তু তাহাতে নিয়তপতাকীরিষ্টি দোষের সমতা হয় না। শিশু ভূমিষ্ঠ হইলে তাহার যোগজ শিশুরিষ্টি বা পতাকীরিষ্টি আছে কিনা, তাহা বিশেষ বিচারে সর্ব্বাগ্রে নিরূপণ করিয়া, পশ্চাৎ ভাগ্য ফলাফল বিচার করিবে। যেহেতু প্রবল রিষ্টি থাকিলে শিশুগণ রিষ্টি নির্দ্দিষ্টকালে প্রায়ই মানবলীলা সম্বরণ করিয়া থাকে। আমরা বৈদ্যকুলতিলক প্রজাপতি দাস নামক প্রাচীন পণ্ডিত, বরাহাচার্য্যকৃত সূত্র সাহায্যে এবং নিদান সমস্ত পঞ্চস্বরা নামকগ্রন্থে, পতাকীরিষ্টির যে বিশদ বিচার করিয়াছেন, আমরা তৎসমুদয় অবগত হইয়া উক্ত পতাকীরিষ্টি-বিচারের নিয়ম মীমাংসা সহ নিম্নে বিবৃত করিলাম।

পতাকীচক্রে বেধনির্ণয় ;—পূর্ব্ব পশ্চিমে লম্বা পতাকাযুক্ত তিনটী রেখা অঙ্কিত করিয়া,—তদুপরি উত্তর দক্ষিণে তিনটী রেখা বিন্যাস করিলে ছয়টী রেখাদ্বারা—উহা দ্বাদশ ভাগে বিভক্ত হইবে। ঐ দ্বাদশ রেখা দ্বাদশ-রাশিস্বরূপ কল্পনা করিয়া উপরিস্থিত প্রথম রেখা হইতে বামাবর্ত্তে মেষাদি দ্বাদশরাশি গণনা করিতে হয়। দুই দুই রাশির পরস্পর বক্রভাবে দ্বাদশরাশির যেরূপে বেধ হয়, সেইরূপে তির্য্যক্ রেখা অঙ্কিত করিয়া অর্থাৎ মীন ও ধনুর সহিত কর্কটের, বৃশ্চিক ও কুম্ভের সহিত সিংহের, তুলা ও মকরের সহিত কন্যার, মীন ও কন্যার সহিত তুলার, কুম্ভ ও সিংহের সহিত বৃশ্চিকের, মকর ও কর্কটের সহিত ধনুর, ধনু ও কন্যার সহিত মকরের, বৃশ্চিক ও সিংহের সহিত কুম্ভের, কর্কট ও তুলার সহিত মীনের; মীন, কন্যা ও ধনুর সহিত মেষের, বৃশ্চিক সিংহ ও কুম্ভের সহিত বৃষের, এবং মকর, কন্যা ও তুলার সহিত মিথুনের বেধ নির্ণয় করিয়া পতাকীচক্র অঙ্কিত করিতে হয়।

## পতাকীচক্রেঅঙ্কবিন্যাস-ক্রমমাহ।

দক্ষস্থোদগতো রেখাতো বামং মেষাদ্যরাশয়ঃ।
দিককাল-নখ-বাণাষ্ট দৃগ্‌ নখাঃ সময়ো দিশঃ।
মনবো রামবেদাশ্চ মেষাদ্যষ্টোত্তরং শতম্‌॥

পতাকীচক্রে অঙ্কবিন্যাসক্রম যথা ;—উক্ত নিয়মে পতাকীচক্র প্রস্তুত করিয়া মেষ হইতে মীন পর্য্যন্ত বামাবর্ত্তে যথাক্রমে, দ্বাদশরাশিতে ১০, ৬, ২০, ৫, ৮, ২, ২০, ৬, ১০, ১৪, ৩ ও ৪ দ্বাদশটী এই অঙ্ক বিন্যাস করিবে, এই সমস্ত অঙ্কের সমষ্টি ১০৮।

## পতাকীচক্রে জাতকস্য শুভাশুভ নিরূপণম্‌।

বালস্য জন্মকালীন গ্রহলগ্নমভ্যাদিষু।
বিন্যস্য চিন্তয়েৎ প্রাজ্ঞঃ শুভাশুভফলন্ততঃ।
বালস্য জন্মমাত্রেণ জন্মরিষ্টিং বিচিন্তয়েৎ।
নবনেত্রাণি বর্ষাণি যাবদ্গচ্ছন্তি জন্মতঃ।
তাবদ্‌রিষ্টিং বিধাতব্যমায়ুর্দ্দায়ং ন চিন্তয়েৎ॥

ইতি পঞ্চস্বরায়াম্‌।

চতুর্বিংশতি বর্ষাণি যাবদ্‌গচ্ছন্তি জন্মতঃ।
জন্মরিষ্টন্ত তাবৎ স্যাদায়ুর্দ্দায়ং ন চিন্তয়েৎ॥

ইতি পরাশর-সংহিতায়াম্‌।

পতাকীচক্রে রিষ্টিবিচার ;—জাতকের জন্মলগ্ন ও জন্মকুণ্ডলীস্থিত গ্রহগণ যে রাশিতে থাকেন, তাহা পতাকীচক্রে যথাযথ স্থানে স্থাপন করিয়া, বেধ অনুসারে শুভাশুভ ফল নিরূপণ করিতে হয়। দিবা বা রাত্রিতে যে দণ্ডে জন্ম হইবে, সেই দণ্ডের অধিপতি গ্রহের সহিত যদি লগ্নের বেধ বা যোগ থাকে, তবেই বুঝিতে হইবে, জাতবালকের পতাকীরিষ্ট হইয়াছে। এই

পতাকী-রিষ্টি, দণ্ডাধিপতি-গ্রহের শুভাশুভ বেধত্রয় স্থানে শুভাশুভ গ্রহের বেধও দণ্ডপতির ক্রমবেধ অনুসারে বহু প্রকারে পরিণত হইয়া থাকে। কিরূপ পতাকীতে মৃত্যু এবং কিরূপ পতাকীতে কঠিন পীড়া বা সামান্য পীড়া হইবে, তাহা বিশদরূপে নিম্নে বিবৃত হইতেছে। পরাশরসংহিতায় উক্ত হইয়াছে যে, ২৪ বর্ষ পর্য্যন্ত রিষ্টির কাল, কিন্তু গকবরা গ্রন্থকার ৩৯ বর্ষ পর্য্যন্ত রিষ্টির কাল নির্দ্দেশ করিয়াছেন। জাতকের প্রবল পতাকীরিষ্টি থাকিলে তাহার আর আয়ুর্দ্দায় (স্ফুটায়ুঃ) গণনার আবশ্যক হয় না॥

## চতুষ্টয় পতাকীবেধ কথনম্।

লগ্নে বা দক্ষিণে বামে সম্মুখে গ্রহসংস্থিতে।
দণ্ডে রিষ্টং ।দশোমেঁরং দিনং মাসঞ্চ হায়নম্॥

পতাকীবেধ চারিপ্রকার যথা;—প্রথম লগ্নবেধ, দ্বিতীয় দক্ষিণবেধ, তৃতীয় বামবেধ ও চতুর্থ সম্মুখবেধ। দণ্ডাধিপতিগ্রহ লগ্নে থাকিলে লগ্নবেধ, লগ্নের দক্ষিণ ভাগস্থ বেধক রাশিতে দণ্ডাধিপতি থাকিলে দক্ষিণবেধ, (যেমন কন্যারাশিস্থ গ্রহে মেষলগ্নের দক্ষিণ বেধ হয়;) লগ্নের বামভাগস্থ বেধক রাশিতে দণ্ডাধিপতিগ্রহ থাকিলে বামবেধ; (যেমন কুম্ভরাশিস্থগ্রহে বৃষলগ্নের বামবেধ হয়) এবং লগ্নের সম্মুখভাগস্থ বেধক রাশিতে দণ্ডাধিপতি গ্রহ থাকিলে (যেমন তুলারাশিস্থগ্রহে মিথুনলগ্নের) সম্মুখে বেধ হয়। মেষাদি দ্বাদশটী লগ্নই, উক্ত প্রকারে বেধ চতুষ্টয় স্থানাস্থিত দণ্ডাধিপতি গ্রহ ও শুভাশুভ গ্রহ দ্বারা বিদ্ধ হইয়া থাকে। দণ্ডাধিপতিগ্রহ শুভ হউন বা অশুভ হউন, লগ্নের বেধ চতুষ্টয় স্থানের অন্যতম স্থানে থাকিলে, প্রথম বুঝিতে হইবে যে, পতাকীরিষ্টি হইয়াছে। তৎপরে দণ্ডাধিপতি গ্রহের শুভাশুভত্ব অনুসারে এবং বেধ চতুষ্টয় স্থানে অন্য শুভাশুভগ্রহের বেধ অনুসারে, নিয়ত পতাকীরিষ্টি নিরূপণপূর্ব্বক দণ্ডাধিপতি গ্রহের বলাবলক্রমে, দিনে বা মাসে অথবা বর্ষে রিষ্টির কাল নির্দ্দেশ করিতে হয়॥

## নিয়ত-পতাকীরিষ্টিঃ।

অশুভে দণ্ডসংযোগে সর্ব্বত্র শুভবর্জ্জিতে।
বালস্য মরণং বিদ্যাৎ পাপৈর্যদি সমন্বিতম্॥

অশুভো দণ্ডনাথঃ স্যাদ্বেধশ্চেত্তেন লগ্নতে।
মরণং তত্র বক্তব্যং চেৎ পাপেন সমন্বিতম্॥

নিয়ত পতাকী-রিষ্টি ;—অশুভ দণ্ডাধিপতি-গ্রহের সহিত যদি লগ্নের যোগ বা বেধ হয় এবং বেধচতুষ্টয় স্থানে শুভগ্রহের বেধ না হইয়া কেবল পাপগ্রহেরই বেধ হয়, তবে তাহাকে নিয়তপতাকীরিষ্টি কহে, নিয়ত-পতাকী-রিষ্টি হইলে জাতবালকের শীঘ্র অর্থাৎ নির্দ্দিষ্ট দিনেই মৃত্যু হইয়া থাকে। আর অশুভ দণ্ডাধিপতি-গ্রহের সহিত যদি লগ্নের যোগ বা বেধ হয় এবং বেধচতুষ্টয়ের অন্যতম স্থানে যদি পাপগ্রহের বেধ থাকে, তবে নির্দ্দিষ্ট মাসে বা বর্ষে জাতবালকের মৃত্যু হয়।

## অনিয়ত-পতাকীরিষ্টিঃ।

অশুভগ্রহদণ্ডে তু সর্ব্বত্র পাপবর্জ্জিতে।
বালস্য কুশলং তত্র শুভৈর্যদি সমন্বিতম্॥
শুভে চ দণ্ডসংযোগে সর্ব্বত্র পাপবর্জ্জিতে।
বালস্য কুশলং সর্ব্বং শুভৈর্যদি সমন্বিতম্॥
পাপস্য দণ্ডমাত্রে তু তদ্‌যোগ-বেধবর্জ্জিতে॥
বালস্য কুশলং তত্র শুভৈর্যদি সমন্বিতম্॥

অনিয়ত-পতাকীরিষ্টি ;—অশুভ দণ্ডাধিপতির সহিত যদি লগ্নের বেধ হয় এবং বেধচতুষ্টয়স্থানে পাপগ্রহের বেধ না হইয়া কেবল শুভগ্রহেরই বেধ হয়, তবে তাহাতে জাতকের মৃত্যু হয় না, কিন্তু নির্দ্দিষ্টকালে কঠিন পীড়া হইয়া থাকে। আর শুভ দণ্ডাধিপতির সহিত যদি লগ্নের বেধ হয় এবং বেধ চতুষ্টয় স্থানস্থ পাপগ্রহের সহিত বেধ থাকে, তবে তাহাতেও মৃত্যু বা কঠিন পীড়া এবং বেধচতুষ্টয়ের অন্যতম স্থানে পাপগ্রহের বেধ থাকিলে স্বল্প পীড়া কল্পনা করিতে হয়। শুভদণ্ডাধিপতির সহিত যদি লগ্নের বেধ হয় এবং বেধচতুষ্টয় স্থানে পাপগ্রহের বেধ না থাকিয়া, কেবল শুভগ্রহেরই বেধ হয়, তবে তাহাতে বালকের পীড়াদি হয় না, পরন্তু শুভ হয়। আর পাপদণ্ডাধিপতির সহিত যদি লগ্নের যোগ বা বেধ না থাকে এবং শুভগ্রহের যোগ বা বেধ হয়, তবে তাহাতে শুভই হইয়া থাকে।

### লগ্নরাশৌ-পাপযোগ-বেধফলম্।

বা [illegible] সারাবৈঃ পাপৈর্ব্বিদ্ধো যুতোঽশুভঃ।
তদন্যৈস্তুযুতবিদ্ধস্তু লগ্ন-রাশিঃ শুভপ্রদঃ॥

ইতি সংকৃতা মুক্তাবলী।

বেধচতুষ্টয় স্থানে পাপগ্রহের যোগবেধ-ফল যথা;—রাহু, কেতু, রবি, শনি ও মঙ্গল এই পাঁচটী পাপগ্রহের অন্যতমের সহিত পতাকী চক্রে যদি লগ্নের যোগ বা বেধ হয়, তবে তাহাতে বালকের পীড়াদি অশুভ এবং চন্দ্র, বুধ, বৃহস্পতি ও শুক্র এই চারিটী শুভগ্রহের অন্যতমের সহিত যদি লগ্নের যোগ বা বেধ হয়, তবে শুভ কল্পনা করিবে। পতাকীচক্রে জন্মলগ্ন, জন্মরাশি ও সমস্ত গ্রহ যথাযথ স্থানে সন্নিবেশ করিয়া দেখিতে হইবে যে, লগ্নে ও চন্দ্রে কোন গ্রহের সহিত যোগ বা বেধ হইয়াছে কি না; যদি পাপগ্রহের সহিত যোগ বা বেধ হয়, তবে পীড়াদি অশুভ এবং শুভগ্রহের যোগ বেধে শুভ কল্পনা করিবে। লগ্ন ও চন্দ্র উভয়ই যদি পাপযুক্ত বা পাপবিদ্ধ হয়, তবে অধিক পীড়া এবং বহু পাপগ্রহযুক্ত বা বিদ্ধ হইলে অত্যধিক পীড়া কল্পনা করিবে। শুভাশুভ যোগ বেধে মিশ্রফল এবং পীড়া ভোগকালের ন্যূনাতিরেক কল্পনা করিবে।

পতাকীরিষ্টির ক্রমবেধ যথা;—পূর্ব্বে উক্ত হইয়াছে বেধস্থান চারিটী অর্থাৎ লগ্ন, দক্ষিণ, বাম ও সম্মুখ। প্রত্যেক যামার্দ্ধের দণ্ডাধিপতি চারিটী অর্থাৎ প্রথম, দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ। দণ্ডাধিপতি ও বেধস্থানের যথাক্রম আনিতে হইলে, প্রথম দণ্ডপতি লগ্নে, দ্বিতীয় দণ্ডপতি দক্ষিণে, তৃতীয় দণ্ডপতি বামে ও চতুর্থ দণ্ডপতি সম্মুখে থাকিলে যে বেধ হয়, তাহাকে ক্রমবেধ পতাকী কহে। নিয়ত-পতাকীরিষ্টি স্থলে ক্রমবেধ হইলে, তাহা নিতান্তই বিরুদ্ধ যোগে পরিণত হয়। সেই স্থলে শান্ত্যাদি কার্য্য দ্বারাও শুভফলের আশা করা যায় না।

পতাকীরিষ্টিমীমাংসা;—যেমন অশুভ দণ্ডপতির সহিত লগ্নের যোগ বা বেধ হইলে পতাকীবেধ হয়, তদ্রূপ শুভ দণ্ডপতির ও যোগবেধে পতাকীবেধ হইয়া থাকে। তবে বিশেষ এই, শুভ দণ্ডপতির যোগবেধ হইয়াছে অথচ অন্য পাপগ্রহেরও যোগবেধ হইতেছে, এরূপ স্থলেই শুভ দণ্ডপতির যোগবেধে পতাকীরিষ্টি হইবে। কিন্তু অশুভ দণ্ডপতি ও অন্য পাপগ্রহ যোগ-

বেধে যেরূপ সাজ্ঘাতিক পতাকী হইবে, শুভ বর্গপতি ও অন্য পাপগ্রহযোগ-বেধে তদ্রূপ সাজ্ঘাতিক রিষ্টি হইবে না; অর্থাৎ এইরূপ স্থলে যদি রিষ্টিভঙ্গ-যোগের বলবত্তা থাকে ও অন্য শুভগ্রহের যোগ বেধাদি থাকে, তবে তাহাতে কঠিন পীড়াভোগ হয় বটে, কিন্তু মৃত্যু হয় না।

## পতাকীরিষ্টিকাল-নিরূপণম্।

একাঙ্কাদ্দি গৃহাঙ্কাচ্চ ত্রি-গৃহাঙ্কাচ্চ-কুত্রচিৎ।
পাপদণ্ডে ভবোদ্রষ্টিঃ পতাকী-রিষ্টিসংজ্ঞকে॥
একোনবিংশতি কর্কে সিংহে সপ্তদশঃস্মৃতঃ।
ষট্‌ত্রিংশকঞ্চ কন্যায়াং ধটে ষড়্‌বিংশকস্তথা॥
বৃশ্চিকে সিংহবজ্‌জ্ঞেয়ং নবযুগ্মং ধনুর্দ্ধরে।
ষড়্‌বিংশং মকরে জ্ঞেয়ং কুম্ভে সপ্তদশৈব তু॥
যশা ধনুস্তথা মীনে মেষে চৈব তু ষোড়শঃ।
বৃষে সপ্তদশঃ প্রোক্তা যুগ্মেঽঙ্ক-হরলোচনে॥
ত্রিভয়াঙ্কাদিয়ং সংখ্যা দিন-মাসাব্দনির্ণয়ে।
পতাকী-বেধসংজ্ঞোঽয়মায়ুর্দ্দায়ং যথাক্রমম্॥

পতাকীরিষ্টির কাল নিরূপণ;—কথিত নিয়মে জাতশিশুর পতাকীরিষ্টি হইলে, তাহার লগ্নরাশির বেধক স্থানের এক গৃহাঙ্ক, দ্বিগৃহাঙ্ক ও ত্রিগৃহাঙ্ক এবং সেই সেই অঙ্কের পরস্পর যোগে যাহা হয়, সেই সমস্ত অঙ্ক-নির্দ্দিষ্ট দিন, মাস ও বর্ষ নিরূপিত কালে, পতাকীরিষ্টির কাল নির্দ্দেশ করিবে। নিম্নে দ্বাদশরাশির ত্রিগৃহাঙ্কের যোগাঙ্ক লিখিত হইল যথা;—কর্কটের ১৯, সিংহের ১৭, কন্যার ৩৬, তুলার ২৬, বৃশ্চিকের ১৭, ধনুর ২৯, মকরের ২৬, কুম্ভের ১৭, মীনের ২৯, মেষের ১৬, বৃষের ১৭, এবং মিথুনের ৩৯। এই সমস্ত যোগাঙ্ক দ্বারা পতাক্যায়ুঃ নিরূপণ করিতে হয়।

## পতাকীরিষ্টৌ বর্ষমাসাদি-নিরূপণম্।

সবলে চ গ্রহে পাপে দিনমাত্রং বিধীয়তে।
মধ্যেবলে তথামাসং বর্ষঞ্চৈবাবলে তথা॥

বলাধিকে শুভেবাপি বর্ষং বিন্তাদ্ যথা তথা।
মধ্যবলে তথা মাসং ক্ষীণে মৃত্যুস্তথা দিনে॥
পাপগ্রহযুতে লগ্নে দৃষ্টে বা শত্রু-ঋ ম গে।
তদা দিনং ভবেত্তস্য মরণঞ্চ সুনিশ্চিতম্॥
শুভদৃষ্টে শুভযুতে শুভস্থানস্থিতেঽপি বা।
তদা বর্ষং বিজানীয়াৎ স্বামিনা দৃশ্যতে যদি॥
অশুভে দণ্ডসংযোগে ক্ষীণে পাপযুতে যদি।
শুভগ্রহাঃ প্রপশ্যন্তি তদাবর্ষং নিয়োজয়েৎ॥
বর্গোত্তমে স্বতুঙ্গে বা কেন্দ্রে বা গুরুশুক্রয়োঃ।
তথাপি প্রবলে পাপে বর্ষভাগো ন লভ্যতে॥

পতাকীরিষ্টির বর্ষ-মাসাদি কাল নিরূপণ;—যদি অশুভ দণ্ডপতি পূর্ণবলী হয়েন, তবে নির্দ্দিষ্ট অঙ্ক সংখ্যার অন্যতম দিনে, মধ্যবলী হইলে মাসে এবং হীনবলী হইলে বর্ষে রিষ্টিকাল নির্দ্দেশ করিবে। আর যদি শুভ দণ্ডপতি পূর্ণবলী হয়েন, তবে নির্দ্দিষ্ট অঙ্ক সংখ্যার অন্যতম বর্ষে, মধ্যবলী হইলে মাসে এবং হীনবলী হইলে দিনে রিষ্টিকাল নির্দ্দেশ করিবে।

যদি পাপগ্রহযোগবেধে পতাকীরিষ্টি হয়, আর লগ্নে অন্য পাপগ্রহের যোগ বা দৃষ্টি থাকে এবং লগ্নপতি শত্রুগৃহগত হয়েন, তবে নির্দ্দিষ্ট দিন সংখ্যায় রিষ্টিকাল নির্দ্দেশ করিবে। যদি লগ্নে শুভগ্রহের যোগ ও দৃষ্টি থাকে, অথবা লগ্নপতি শুভস্থানস্থিত হয়েন, কিম্বা যদি লগ্নপতি লগ্নকে দেখেন, এরূপ স্থলে পতাকীরিষ্টি হইলে বর্ষ সংখ্যায় রিষ্টিকাল নির্দ্দেশ করিবে। যদি দুর্ব্বল দণ্ডাধিপতির সহিত লগ্নের যোগবেধ হয় ও তাহাতে অন্য পাপগ্রহের যোগ থাকে, এরূপ স্থলে যদি বহু শুভগ্রহ লগ্নকে দেখেন, তবে বর্ষসংখ্যায় রিষ্টির কাল নির্দ্দেশ করিবে। যদি বর্গোত্তম বা স্বতুঙ্গাংশে লগ্ন হয়, অথবা বৃহস্পতি ও শুক্র কেন্দ্রে থাকেন, এরূপ স্থলেও যদি বলবান্ পাপ দণ্ডপতির সহিত লগ্নের যোগ বা বেধ হয়, তবে তাহাতে (বর্ষে রিষ্টি হইবে না) নির্দ্দিষ্ট দিন সংখ্যায় রিষ্টিকাল নির্দ্দেশ করিবে।

## যামার্দ্ধদণ্ড-নিরূপণম্।

দিবামানদণ্ডলব্ধং বেলামানং প্রকীর্ত্তিতম্।
তত্তুর্য্যাংশো ভবেদ্দণ্ডো রাত্রিমানার্ত্তথৈব চ॥
বারেশাদর্দ্ধযামেষু রাত্র্যহ্নোঃ পঞ্চষট্ ক্রমাৎ।
অধিপাঃ স্যুর্গ্রহাস্তত্র যথাকাহে ভবন্তি তে॥
রবীজ্যেন্দু-ভৃগু-ক্ষমাজ শনি-জ্ঞ-রবয়ো নিশি।
রবি-শুক্র-জ্ঞ রাত্রীশ শনীজ্য-কুজ-ভাস্করাঃ।
দিনেত্বহ্নাঃ পরষেবং তত্রাধ্যক্ষাশ্চতুর্গ্রহাঃ॥

### দিবাযামার্দ্ধাধিপ-চক্র।

| যামার্দ্ধ সংখ্যা | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম | ৮ম |
|---|---|---|---|---|---|---|---|---|
| রবিবারে | র | শু | বু | চ | শ | বৃ | ম | র |
| সোমবারে | [illegible] | শ | বৃ | ম | র | শু | বু | চ |
| মঙ্গলবারে | [illegible] | র | শু | বু | চ | শ | বৃ | ম |
| বুধবারে | বু | চ | শ | বৃ | ম | র | শু | বু |
| বৃহস্পতিবারে | বৃ | ম | র | শু | বু | চ | শ | বৃ |
| শুক্রবারে | শু | [illegible] | [illegible] | শ | বৃ | ম | র | শু |
| শনিবারে | শ | বৃ | [illegible] | র | শু | বু | চ | শ |

### রাত্রিযামার্দ্ধাধিপ-চক্র।

| যামার্দ্ধ সংখ্যা | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ৫ম | ৬ষ্ঠ | ৭ম | ৮ম |
|---|---|---|---|---|---|---|---|---|
| রবিবারে | র | বৃ | চ | শু | ম | শ | বু | র |
| সোমবারে | চ | শু | ম | শ | বু | র | বৃ | চ |
| মঙ্গলবারে | ম | শ | বু | [illegible] | বৃ | চ | শু | ম |
| [illegible] | বু | র | বৃ | [illegible] | শু | ম | শ | বু |
| বৃহস্পতিবারে | বৃ | চ | শু | ম | শ | বু | র | বৃ |
| শুক্রবারে | শু | ম | শ | বু | র | বৃ | চ | শু |
| শনিবারে | শ | বু | র | বৃ | চ | শু | ম | শ |

দিনমানকে ৮ ভাগে বিভক্ত করিলে যাহা হয়, তাহাকে যামার্দ্ধ কহে এবং প্রত্যেক যামার্দ্ধকে ৪ ভাগ করিলে যাহা হয়, তাহাকে দণ্ড কহে। রাত্রিমানের যামার্দ্ধ ও দণ্ড নিরূপণের নিয়মও উক্ত প্রকার।

যামার্দ্ধাধিপ যথা;—যে বারের যামার্দ্ধাধিপতি নিরূপণ করিতে হইবে, সেই বারাধিপতি-গ্রহই প্রথম যামার্দ্ধের অধিপতি হইবেন; দিবা ও রাত্রি উভয় স্থলেই এই নিয়ম। পরে রাত্রিতে প্রথম যামার্দ্ধাধিপগ্রহ হইতে বার গণনা ক্রমে যে বার পঞ্চম হইবে, সেই বারাধিপতি-গ্রহই দ্বিতীয় যামার্দ্ধাধিপ এবং দ্বিতীয় যামার্দ্ধাধিপ হইতে পঞ্চম বারাধিপতি, তৃতীয় যামার্দ্ধের অধিপতি হইবেন। এইরূপ রাত্রিতে পাঁচ পাঁচ বাদ এবং দিবাভাগে বারাধিপতি গ্রহ হইতে ছয় ছয় বাদ দিয়া প্রত্যেক বারেই ৮টী যামার্দ্ধের অধিপতি নিরূপিত করিতে হয়। প্রত্যেকবারে বারাধিপতি গ্রহই প্রথম ও অষ্টম যামার্দ্ধের অধিপতি হইবেন। উদাহরণ যথা,—রবিবার রাত্রিতে প্রথম যামার্দ্ধের অধিপতি রবি, ২য় বৃহস্পতি, ৩য় চন্দ্র, ৪র্থ শুক্র, ৫ম মঙ্গল, ৬ষ্ঠ শনি, সপ্তম বুধ ও অষ্টম যামার্দ্ধের অধিপতি রবি। রবিবার দিবাতে ১ম রবি, ২য় শুক্র, ৩য় বুধ, ৪র্থ চন্দ্র, ৫ম শনি, ৬ষ্ঠ বৃহস্পতি, ৭ম মঙ্গল ও অষ্টম যামার্দ্ধের অধিপতি রবি। এই-রূপ নিয়মে অন্যান্য বারেও অধিপতি নিরূপণ করিতে হয়। প্রত্যেক যামার্দ্ধে যথানিয়মে যে চারিটী গ্রহ অধিপতি হইয়া থাকেন, তাহাকে দণ্ডাধিপতি কহে।

## রাত্রিদণ্ডাধিপ-কথনম্।

যস্যার্দ্ধযামস্তস্যৈব প্রাগ্দণ্ডঃ সর্ব্বতঃ স্মৃতঃ।
ষট্ ষট্ পরীত্য রাত্রৌ তু ত্রয়ো দণ্ডাধিপা যথা॥

রাত্রি-দণ্ডাধিপ নিরূপণ; রাত্রিতে যে গ্রহ যে যামার্দ্ধের অধিপতি হইবেন, সেই গ্রহই সেই যামার্দ্ধের প্রথম দণ্ডের অধিপতি। আর সেই গ্রহ হইতে ছয় গণনায় দ্বিতীয় দণ্ডপতি, দ্বিতীয় দণ্ডপতি হইতে ছয় গণনায় তৃতীয় দণ্ডপতি এবং তৃতীয় দণ্ডপতি হইতে ছয় গণনায় চতুর্থ দণ্ডপতি নিরূপণ করিতে হয়।

## দিবাদণ্ডাধিপ-কথনম্।

যামার্দ্ধাধিপ-সংখ্যাতো দ্বিতীয়স্তু তদর্দ্ধতঃ।
তদর্দ্ধস্তু তৃতীয়ঃ স্যাত্তদর্দ্ধাত্তু তুরীয়কঃ॥

অঙ্কাভাবে তু রাহুঃ স্যাত্তদঙ্কো বসু-সংখ্যকঃ।
ভগ্নাঙ্কস্য পরিত্যাগাদ্দিবা দণ্ডাধিপা যথা॥

দিবা দণ্ডাধিপ নিরূপণ ;—দিবাতে যে গ্রহ যামার্দ্ধাধিপতি হইবেন, সেই গ্রহই প্রথম দণ্ডপতি হয়েন। প্রথম দণ্ডাধিপগ্রহের অঙ্কসংখ্যার অর্দ্ধেক দ্বারা দ্বিতীয় দণ্ডপতি, দ্বিতীয় দণ্ডপতির অঙ্কসংখ্যার অর্দ্ধেক দ্বারা তৃতীয় দণ্ডপতি এবং তৃতীয় দণ্ডপতির অঙ্কসংখ্যার অর্দ্ধেক দ্বারা ৪র্থ দণ্ডপতি নিরূপণ করিবে। যেস্থলে দণ্ডাধিপ গ্রহাঙ্কের অর্দ্ধেকে অঙ্কাভাব হইবে (অর্থাৎ যে দণ্ডের অধিপতি রবি হইবেন) সেই স্থলে, রাহু পরদণ্ডপতি হইবেন ; রাহুর অঙ্কসংখ্যা ৮। আর যে স্থলে দণ্ডাধিপ গ্রহাঙ্কের অর্দ্ধেক, দেড়, আড়াই, সাড়ে তিন ইত্যাদি ভগ্নাঙ্ক হইবে, সেই স্থলে ভগ্নাঙ্ক পরিত্যাগ করিয়া পর দণ্ডাধিপতি নিরূপণ করিবে। সহজে দণ্ডাধিপতি নির্ণয়ের সুবিধার জন্য দিবা ও রাত্রি যামার্দ্ধের দণ্ডাধিপনির্ণয়-চক্র দেওয়া গেল। "বৃহৎসংহিতায়" উক্ত হইয়াছে যে, রাহুগ্রহ পৃথিবীর ছায়া, এজন্য রাত্রিতে রাহুর দণ্ডাধিপতিত্ব নাই। কেতুগ্রহ রাহুর পুচ্ছভাগ, এই হেতু দিবা বা রাত্রিতে কেতুর দণ্ডাধিপতিত্ব নাই।

## সন্দেহ-দণ্ড নির্ণয়ঃ।

যদি জন্ম সময়ের অল্প ইতর বিশেষ থাকে তাহা হইলে লগ্নের ন্যায় দণ্ডাধিপতিরও ব্যত্যয় হইতে পারে। এরূপ স্থলে পাঠকবর্গ খনার এই বচনটি ব্যবহার করিবেন—"যে নক্ষত্রে প্রসবে নাড়ী, তারে দিয়ে তারে পুরি। দিবসে অষ্ট নিশিতে সাত, জন্মদণ্ড জানিবে তাত"। অর্থাৎ যে নক্ষত্রে জন্ম হইবে অশ্বিনী হইতে গণনা করিয়া সেই নক্ষত্রের অঙ্ক যাহা হইবে, তাহাকে তদ্দ্বারা গুণ করিবে ; গুণ করিয়া দিনে জন্ম হইলে, সেই গুণফলকে আট দিয়া ভাগ করিবে ও রাত্রিতে জন্ম হইলে সাত দিয়া ভাগ করিবে। অবশিষ্ট অঙ্ক ১ হইলে রবি দণ্ডাধিপতি হইবে, ২ হইলে চন্দ্র, ৩ হইলে মঙ্গল, ৪ হইলে বুধ ইত্যাদিরূপে দণ্ডাধিপতি হইবে। যদি ভাগশেষ না থাকে, তাহা হইলে দিবা জন্মস্থলে দণ্ডাধিপতি রাহু হইবে ও রাত্রিজন্মস্থলে শনি হইবে। উপদেশ এই যে, এইরূপে যে দণ্ডাধিপতি পাওয়া গেল, তাহার একটির তারতম্য হইতে পারে।

যথা ;—যদি খনার বচনানুসারে মঙ্গল আইসে, তাহা হইলে দণ্ডাধিপতি বুধও হইতে পারে, অথবা চন্দ্রও হইতে পারে। যদি গণিতাগত দণ্ডাধিপতি এই তিনটীর অর্থাৎ খনার বচনানুসারে প্রাপ্ত তিনটীর কোনটী হয়, তাহা হইলেই ঠিক হইয়াছে বুঝিতে হইবে; নতুবা জন্ম সময়ের ব্যত্যয় আছে জানিতে হইবে। কেহ এরূপ মনে না করেন যে, খনার বচনানুযায়ী যাহা পাওয়া যাইবে তাহাই ঠিক ও তাহার উপরেই অধিক আস্থা স্থাপন করিতে হইবে। বাস্তবিক খনার বচনটী ঠিক ষষ্ঠীদাসের "চন্দ্র যথা, লগ্ন তথা" ইত্যাদি বচনের অনুরূপ। গণিত হইতে সমস্ত করিয়া লইতে হইবে। সন্দেহ স্থলে খনার বচনের সহিত মিলাইয়া লইতে হইবে, এই মাত্র। এই প্রমাণ কতদূর ফলপ্রদ দেখিবার জন্য আমরা অনেক পরীক্ষা করিয়াছি। তাহাতে দেখা গিয়াছে যে, অবশ্য ইহা সর্ব্বত্র ঠিক ফলপ্রদ হয় না। তথাপি অধিকাংশ স্থলে যে ইহা বেশ ফলবান্ হয়, সে বিষয়ে সন্দেহ নাই। ইহা দ্বারা অনেক সময় আমরা লগ্নের স্থিতিকালের মধ্যে কোন্ দণ্ডে জন্ম, তাহা স্থির করিতে পারি। অতএব পাঠকবর্গ, সন্দেহস্থলে খনার এই বচনানুযায়ী জন্মদণ্ডাধিপতি নির্ণয় করিবেন।

# দণ্ডাধিপ চক্র।

| | দিবাযামার্দ্ধের দণ্ডাধিপ | | | | রাত্রিযামার্দ্ধের দণ্ডাধিপ | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ১ম | ২য় | ৩য় | ৪র্থ | ১ম | ২য় | ৩য় | ৪র্থ |
| রবির যামার্দ্ধের দণ্ডাধিপ | রবি | রাহু | বুধ | চন্দ্র | রবি | শুক্র | বুধ | চন্দ্র |
| সোমের " " | চন্দ্র | রবি | রাহু | বুধ | চন্দ্র | শনি | শুক্র | মঙ্গল |
| মঙ্গলের " " | মঙ্গল | রবি | রাহু | বুধ | মঙ্গল | রবি | শুক্র | বুধ |
| বুধের " " | বুধ | চন্দ্র | রবি | রাহু | বুধ | চন্দ্র | শনি | শুক্র |
| বৃহস্পতির " " | গুরু | চন্দ্র | রবি | রাহু | গুরু | মঙ্গল | রবি | শুক্র |
| শুক্রের " " | শুক্র | মঙ্গল | রবি | রাহু | শুক্র | বুধ | চন্দ্র | শনি |
| শনির " " | শনি | মঙ্গল | রবি | রাহু | শনি | শুক্র | মঙ্গল | রবি |

রবের্দণ্ড ফলম্‌।

সূর্য্যস্য নিজবেলায়াং যস্য জন্ম মহীতলে।
বংশক্ষয়ং করোত্যেব নিত্যং হন্তি পিতুর্ধনম্‌ ॥১

চন্দ্রস্য দণ্ডফলম্‌।

সোমস্য নিজবেলায়াং চিরায়ুঃ শ্লেষ্মণঃ সুধীঃ।
সুমতিঃ কীর্ত্তিমান্‌ জাতঃ সত্যধর্ম্ম-ধনাধিপঃ ॥২

কুজস্য দণ্ডফলম্‌।

ভূমিপুত্রস্য বেলায়াং যস্য জন্ম মহীতলে।
ব্রণাতিসারপীড়াভিঃ সততং পীড়িতো নরঃ ॥৩

বুধস্য দণ্ডফলম্‌।

সোমাত্মজস্য বেলায়াং যো জাতো হি মহীতলে।
দীর্ঘায়ুঃ সুকবিঃ শান্তঃ স ভবেদ্ধনবান্‌ সুধীঃ ॥৪

গুরোর্দণ্ড-ফলম্‌।

গুরোর্দণ্ডে নরো জাতো মেধাবী দাম্ভিকস্তথা।
বহুপুত্রঃ প্রিয়ালাপি যাজ্ঞিকঃ কুলনন্দনঃ ॥৫

শুক্রস্য দণ্ডফলম্‌।

ভৃগোর্দণ্ডে নরো জাতো মেধাবী পিতৃবৎসলঃ।
পুত্রবান্‌ রাজপাত্রশ্চ নৃত্যগীত-প্রিয়স্তথা ॥৬

শনের্দণ্ডফলম্‌।

শনের্দণ্ডে নরো জাতঃ স্বল্পায়ুঃ পিতৃহিংস্রকঃ।
স ভবেদ্দুঃখভাগী চ দাসত্বং লভতে ধ্রুবম্‌ ॥৭

রাহোর্দণ্ডফলম্‌।

বিধুন্তুদস্য বেলায়াং চৌরো ভবতি নিশ্চিতম্‌।
পিতৃ-বিত্তাপহারী চ গোত্রনাশং করোতি সঃ ॥৮

## পতাকীবেধাপবাদঃ।

বারাধিপস্য দণ্ডে তু যদি বেধোঽপি জায়তে।
বালস্য কুশলং তত্র ইত্যুক্তং ব্রহ্মযামলে ॥৯

পতাকীবেধের অপবাদ যথা ;—যে বারে জন্ম হইবে সেই বারাধিপতিগ্রহ দণ্ডপতি হইয়া, যদি লগ্নে বা লগ্নের বেধস্থানে থাকেন, তবে তাহাতে পতাকীরিষ্টিজনিত দোষ হইবে না।৯

## পতাকীবেধনির্ণয়ী চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| লগ্নবেধ | ০ | ০ | ০ | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন |
| | | | | ৫ | ৮ | ২ | ২০ | ৬ | ১০ | ১৪ | ৩ | ৪ |
| দক্ষিণ,, | কন্যা | সিংহ | কর্কট | ধনু | বিছা | তুলা | মীন | কুম্ভ | মকর | ০ | ০ | ০ |
| | ২ | ৮ | ৫ | ১০ | ৬ | ২০ | ৪ | ৩ | ১৪ | | | |
| সম্মুখ,, | ধনু | বিছা | তুলা | মীন | কুম্ভ | মকর | ০ | ০ | ০ | কন্যা | সিংহ | কর্কট |
| | ১০ | ৬ | ২০ | ৪ | ৩ | ১৪ | | | | ২ | ৮ | ৫ |
| বাম ,, | মীন | কুম্ভ | মকর | ০ | ০ | ০ | কন্যা | সিংহ | কর্কট | ধনু | বিছা | তুলা |
| | ৪ | ৩ | ১৪ | | | | ২ | ৮ | ৫ | ১০ | ৬ | ২০ |
| বেধাঙ্ক সমষ্টি | ১৬ | ১৭ | ৩৯ | ১৯ | ১৭ | ৩৬ | ২৬ | ১৭ | ২৯ | ২৬ | ১৭ | ২৯ |

# যামার্দ্ধাধিপতি ও দণ্ডাধিপতি নির্ণয় প্রণালী।

## উদাহরণ।

সন ১৩১২ সালের ১৭ই আশ্বিন মঙ্গলবার দিবা ১১টা ৫৯ মি, ৩১ সেকেণ্ড সময়ে অর্থাৎ দিবা ১৫ দণ্ড ১০ পল সময়ে যে বালকটি জন্মগ্রহণ করিয়াছে (২নং কোষ্ঠি দেখুন) সেই বালকটির কাহার যামার্দ্ধে ও কাহার দণ্ডে জন্ম হইয়াছে দেখা যাউক।

উক্ত ১৭ই আশ্বিনের দিনমান ২৯।৩২।২৭ পলকে আটভাগ করিলে ৩দ, ৪১প, ৩৩বি, ২২½অনুপল হয় অতএব উহাই উক্ত তারিখের দিবার প্রত্যেক যামার্দ্ধমান। ঐ যামার্দ্ধমানকে ৪ ভাগ করিলে প্রত্যেক ভাগ এক এক দণ্ডের মান হইবে। যথা ;—

$$\frac{\text{৩দ, ৪১প, ৩৩বি, ২২½অনুপল}}{\text{৪}} = \text{৫৫প, ২৩বি, ২০ অ-ইত্যাদি।}$$

অতএব ৫৫প, ২৩বি, ২০অ, উক্ত দিবসের প্রত্যেক দণ্ডমান।

এইরূপে অগ্রে প্রত্যেক দিন বা রাত্রির যামার্দ্ধ ও দণ্ডমান স্থির করিয়া লইতে হইবে।

৩।৪১।৩৩।২২।৩০  প্রথম যামার্দ্ধমান।
৪  (চারি দিয়া গুণ করিলে)।

---

১৪।৪৬।১৩।৩০ = চতুর্থ যামার্দ্ধমান।

অতএব দেখা যাইতেছে যে, ইহার মধ্যে জাতকের জন্ম হয় নাই, ইহাতে আর এক যামার্দ্ধমান ১ দ, ৪১প, ৩৩বি, ২২অ, ইত্যাদি যোগ করিলে ১৮।২৭। ৪৬।৫২।৩০ দণ্ডাদি হয়। অতএব স্পষ্ট দেখা যাইতেছে যে, বালকটীর পঞ্চম যামার্দ্ধে জন্ম হইয়াছে। যেহেতু বালকটী ১৫ দণ্ড ১০পল সময়ে জন্মিয়াছে।

মঙ্গলবার দিবার পঞ্চম যামার্দ্ধের অধিপতি চন্দ্র (যামার্দ্ধাধিপ চক্র দেখুন) অতএব চন্দ্রের যামার্দ্ধে জাতকের জন্ম হইয়াছে স্থিরীকৃত হইল।

এক্ষণে দেখা যাউক কাহার দণ্ডে জন্ম হইয়াছে। যে যামার্দ্ধে জন্ম হই-

যাছে, সেই যামার্দ্ধের পূর্ব্ব যামার্দ্ধে উক্ত পঞ্চম যামার্দ্ধের চারিটী দণ্ড ক্রমান্বয়ে যোগ করিয়া দেখিতে হইবে যে, জাতদণ্ডাদি উক্ত কোন দণ্ডের অন্তর্নিহিত হইয়াছে।

| | | |
|---|---|---|
| এস্থলে | ১৪।৪৬।১৩।৩০ | = চতুর্থ যামার্দ্ধ। |
| | ০।৫৫।২৩।২০ | = প্রথম দণ্ড। |
| সমষ্টি | ১৫।৪১।৩৬।৫০ | |

প্রথম দণ্ড যোগ করিয়া দেখা গেল যে, জাতকের জন্ম ইহার মধ্যে হইয়াছে, সুতরাং বালকটীর জন্ম প্রথম দণ্ডে হইয়াছে। উহার অধিপতি চন্দ্র অতএব উক্ত বালকটীর চন্দ্রের দণ্ডে জন্ম হইয়াছে বুঝিতে হইবে। আর ১৩মিনিট অর্থাৎ ৩২ পল ৩০ বিপল পরে জন্ম হইলে রবির দণ্ডে জন্ম হইত।




এস্থলে দেখা যাইতেছে যে, ধনুর সহিত মকর ও কর্কটের বেধ আছে, কিন্তু জন্মাধিপতি চন্দ্র ইহাদের মধ্যে কোন স্থানিতে নাই; সুতরাং পতাকী-রিষ্টি হয় নাই। কিন্তু লগ্নে অন্য পাপ গ্রহের সংযোগ থাকায় জাতকের পীড়া-দায়ক হইয়াছে।

## রিষ্টি-প্রকরণ।

### অথ দ্বাদশলগ্ন-রিষ্টি-বিচারঃ।

### তত্র মেষলগ্ন-রিষ্টিঃ।

মেষলগ্নে যদা জাতো ভৌমশ্চন্দ্র-সমন্বিতঃ।
ত্যজেত্তাম্মূর্গে সৌরিং ম্রিয়তে বাসরত্রয়ে॥ ১

মেষলগ্ন-রিষ্টিঃ ;—যদি মেষলগ্নে (মঙ্গলের ক্ষেত্রে) জন্ম হয় এবং চন্দ্রের সহিত মঙ্গল যুক্ত হয়েন, আর সেই সময়ে যদি, মকরস্থ শনিকে যদি পরিত্যাগ করেন, তবে তিন দিবসের মধ্যে গর্ভশিশুর মৃত্যু হয়॥ ১॥

### বৃষলগ্ন-রিষ্টিঃ।

বৃষলগ্নে যদা জাতঃ ষষ্ঠে চ শনি-জীবয়োঃ।
অষ্টমস্থে যদা ভৌমে ম্রিয়তেঽহ্নি চতুর্দ্দশে॥ ২

বৃষলগ্ন রিষ্টিঃ ;—যদি বৃষলগ্নে জন্ম হয় এবং লগ্নের ষষ্ঠে শনি ও বৃহস্পতি এবং অষ্টমে মঙ্গল থাকেন, তবে চতুর্দ্দশ দিবসে জাতকের মৃত্যু কল্পনা করিবে॥ ২॥

### মিথুনলগ্ন-রিষ্টিঃ।

মিথুনে চ যদা জাতঃ সপ্তমে চ দিবাকরঃ।
কর্কটস্থো যদা সৌরির্ম্রিয়তেঽহ্নি চতুর্দ্দশে॥ ৩

মিথুনলগ্ন-রিষ্টি ;—যদি মিথুনলগ্নে জন্ম হয় এবং লগ্নের সপ্তমে রবি ও কর্কটে শনি থাকেন, তবে চতুর্দ্দশ দিবসে জাতকের মৃত্যু কল্পনা করিবে॥ ৩॥

### কর্কটলগ্ন-রিষ্টিঃ।

কর্কটে চ যদা জাতস্তুলায়াং কুম্ভগে গুরৌ।
দৃশ্যতে রাহুভৌমাভ্যাং ম্রিয়তেঽহ্নি চতুর্দ্দশে॥ ৪

কর্কটলগ্ন-রিষ্টি ;—যদি কর্কটলগ্নে জন্ম হয় এবং তুলা বা কুম্ভরাশিস্থ বৃহস্পতি, রাহু ও মঙ্গল কর্তৃক দৃষ্ট হয়েন, তবে জাত শিশুর চতুর্দ্দশ দিনে মৃত্যু কল্পনা করিবে ॥ ৪ ॥

## সিংহলগ্ন-রিষ্টিঃ।

সিংহলগ্নে যদা জাতঃ সিংহে চন্দ্রো ভবেদ্যদি।
ত্যজেৎ সৌরিং মৃগে ভানুর্ম্রিয়তে জনকেন চ ॥ ৫

সিংহলগ্ন-রিষ্টি ;—যদি সিংহলগ্নে জন্ম হয় এবং সেই লগ্নে চন্দ্র থাকেন, আর সেই সময়ে রবি যদি মকরস্থ শনিকে পরিত্যাগ করেন, তবে পিতার সহিত জাতশিশুর মৃত্যু হয় ॥ ৫ ॥

## কন্যালগ্ন-রিষ্টিঃ।

কন্যালগ্নে যদা জাতঃ কন্যায়াং শশলাঞ্ছনঃ।
গুরোঃ কেন্দ্রে যদা সৌরিঃ সমাত্রা ম্রিয়তে শিশুঃ ॥৬

কন্যালগ্ন-রিষ্টি ;—যদি কন্যালগ্নে জন্ম হয় ও তাহাতে চন্দ্র থাকেন এবং বৃহস্পতির কেন্দ্রে শনি থাকেন, তবে মাতার সহিত শিশুর মৃত্যু কল্পনা করিবে ॥ ৬ ॥

## তুলালগ্ন-রিষ্টিঃ।

তুলালগ্নে যদা জাতঃ শুক্রঃ ষষ্ঠে ভবেদ্যদি।
তন্মুগেহে স্থিতে চন্দ্রে ম্রিয়তে বিংশবাসরে ॥ ৭

তুলালগ্ন-রিষ্টি ;—যদি তুলালগ্নে জন্ম হয় ও তাহাতে চন্দ্র থাকেন এবং ষষ্ঠ স্থানে শুক্র থাকেন, তবে জাতবালকের কুড়িদিনের মধ্যে মৃত্যু কল্পনা করিবে ॥ ৭ ॥

## বৃশ্চিকলগ্ন-রিষ্টিঃ।

বৃশ্চিকে চ যদা জাতঃ কর্কটে চন্দ্রসোমজৌ।
তন্মুগেহে স্থিতে মন্দে কুজে চ ম্রিয়তে শিশুঃ ॥ ৮

বৃশ্চিকলগ্ন-রিষ্টি ;—যদি বৃশ্চিকলগ্নে জন্ম হয় ও তাহাতে শনি ও মঙ্গল থাকেন এবং কর্কটে চন্দ্র ও বুধ থাকেন, তবে জাতবালকের জন্মের পর মৃত্যু কল্পনা করিবে॥ ৮

## ধনুর্লগ্ন-রিষ্টিঃ।

ধনুর্লগ্নে যদা জাতো বৃহস্পতি-সমন্বিতঃ।
ভৌমগেহে যদা সৌরির্মৃত্যুর্বিংশতিবাসরে॥ ৯

ধনুর্লগ্ন-রিষ্টি ;—যদি ধনুর্লগ্নে জন্ম হয় এবং বৃহস্পতি লগ্নে থাকেন ও মেষে অথবা বৃশ্চিকে শনি থাকেন, তাহা হইলে বিংশ দিবস মধ্যে জাতবালকের মৃত্যু কল্পনা করিবে॥ ৯

## মকরলগ্ন-রিষ্টিঃ।

মৃগলগ্নে যদা জাতো মেষে চন্দ্র-সমন্বিতঃ।
সিংহে ভানুর্ভবেদ্বাপি ম্রিয়তে ষোড়শে দিনে॥ ১০

মকরলগ্ন-রিষ্টি ;—যদি মকরলগ্নে জন্ম হয় এবং চন্দ্রযুক্ত রবি, মেষ বা সিংহে থাকেন, তবে ষোড়শ দিবসে জাতবালকের মৃত্যু কল্পনা করিবে॥ ১০

## কুম্ভলগ্ন-রিষ্টিঃ।

কুম্ভলগ্নে যদা জাতঃ কন্যায়াং বা ঘটে ভৃগৌ।
চতুর্থে চন্দ্রমা যস্য ম্রিয়তে মাতুলেন চ॥ ১১

কুম্ভলগ্ন-রিষ্টি ;—যদি কুম্ভলগ্নে জন্ম হয় আর কন্যা বা তুলারাশিতে শুক্র এবং লগ্নের চতুর্থে চন্দ্র থাকেন, তবে জাত শিশুর মাতুলের সহিত মৃত্যু কল্পনা করিবে॥ ১১

## মীনলগ্ন-রিষ্টিঃ।

মীনলগ্নে যদা জাতো মীনে চন্দ্র-সমন্বিতঃ।
কীটে শনৈশ্চরো বাপি ম্রিয়তে দ্বাদশে দিনে॥ ১২

মীনলগ্ন-রিষ্টি ;—যদি মীনলগ্নে জন্ম হয় এবং চন্দ্রযুক্ত শনি, লগ্নে অথবা বৃশ্চিকরাশিতে থাকেন, তবে দ্বাদশ দিবসে জাতশিশুর মৃত্যু কল্পনা করিবে। যদি বলবান্ রিষ্টভঙ্গ-যোগ থাকে, তবে এই সমস্ত লগ্নরিষ্টি সম্ভূত ফল হইবে না॥ ১২

অথ শিশুরিষ্টি-কথনম্।

আদ্বাদশাব্দাস্তার-যোনিজন্মনামায়ুঃ
কলৌ নিশ্চয়িতুং ন শক্যতে।
মাত্রা চ পিত্রা কৃতপাপকর্ম্মণা।
বালগ্রহৈন শমুপৈতি বালকঃ॥ ১৩
আদ্যে চতুষ্কে জননীকৃতাঘৈ-
র্মধ্যে তু পিত্রার্জ্জিত-পাপসঙ্ঘৈঃ।
বালস্তদন্ত্যাসু চতুঃশরৎসু
স্বকীয়দোষৈঃ সমুপৈতি নাশম্॥ ১৪

ইতি পারিজাত।

অতঃপর শিশুরিষ্টি-নির্ণয় লিখিত হইতেছে। "জ্যোতিষ পারিজাত" গ্রন্থে উক্ত হইয়াছে যে, বর্ত্তমান কলিকালে জাতবালকের দ্বাদশবর্ষ উত্তীর্ণ না হইলে, তাহার আয়ু (জীবিতের) প্রতি নির্ণয় হইতে পারে না। যেহেতু জাত বালক মাতৃকৃত পাপকর্ম্ম দ্বারা চতুর্থ বর্ষের মধ্যে, পিতৃকৃত পাপকর্ম্ম দ্বারা পঞ্চম হইতে অষ্টম বর্ষের মধ্যে এবং নবম হইতে দ্বাদশ বর্ষের মধ্যে, জাতক স্বকীয় দোষ ও বালাগ্রহাদি দোষ হেতুক মৃত্যুমুখে পতিত হয়॥ ১৩।১৪

ত্রিবিধমিহ শাস্ত্রকর নিয়তমনিয়তঞ্চ যোগজম্মাঙ্কঃ।
যোগসমুত্থং তাবদ্বক্ষে পশ্চাত্তু পরিশেষম্॥ ১৫

ইতি সারাবল্যাং

শাস্ত্রকারগণ, নিয়ত, অনিয়ত ও যোগজ এই তিন প্রকার রিষ্টি নির্দ্দেশ করিয়াছেন। তন্মধ্যে নিম্নে যোগজ-রিষ্টি কথিত হইতেছে। নিয়ত ও অনিয়ত রিষ্টি পশ্চাৎ কথিত হইবে॥ ১৫

## তত্রাদৌ-রবিরিষ্টি।

গগনস্থো দিবসকরঃ পাপৈর্ব্বহুভির্নিরীক্ষিতঃ সদ্যঃ।
মারয়তি ভৌমধামনি শনিভেচ ন সংশয়ো ভবতি ॥১৬

ইতি পারিজাতে।

আদৌ রবি-রিষ্টি যথা ;—মেষ, বৃশ্চিক, মকর বা কুম্ভস্থ রবি লগ্নের দশমস্থ হইয়া, যদি বহু পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তবে জাতশিশুর জন্মের পর মৃত্যু হয় ॥ ১৬

## রবি-চন্দ্র-গ্রহণে রিষ্টিঃ।

গ্রহণোপগতে চন্দ্রে সক্রূরে লগ্নগে কুজেঽষ্টমগে।
মাত্রা সার্দ্ধং ম্রিয়তে চন্দ্রবদর্কে সশস্ত্রেণ ॥১৭

রবি ও চন্দ্রগ্রহণে রিষ্টি ;—যদি চন্দ্রগ্রহণের সময় জন্ম হয় এবং লগ্নে পাপযুক্ত চন্দ্র ও মঙ্গল অষ্টমে থাকেন, তবে মাতার সহিত শিশুর মৃত্যু হয়। সূর্য্যগ্রহণে উক্তরূপ যোগে, মাতার সহিত অস্ত্রাঘাতে শিশুর মৃত্যু হয় ॥ ১৭

## অথ চন্দ্র-রিষ্টিঃ।

ষষ্ঠেঽষ্টমে চন্দ্রঃ সদ্যো মরণায় পাপ-সংদৃষ্টঃ।
অষ্টাভিঃ শুভদৃষ্টো বর্ষৈর্মিশ্রৈস্তদর্দ্ধেন ॥১৮
ষষ্ঠাষ্ট-রিপ্ফগশ্চন্দ্রঃ ক্রূরৈশ্চ সহ-বীক্ষিতঃ।
জাতস্য মৃত্যুদঃ সদ্যস্ত্বষ্টবর্ষৈঃ শুভেক্ষিতঃ ॥১৯

ইতি পরাশর-সং।

চন্দ্র-রিষ্টি ;—জন্মলগ্নের ষষ্ঠ বা অষ্টম স্থানে যদি পাপদৃষ্ট চন্দ্র থাকেন, তবে জাতকের জন্মের পর মৃত্যু হয়। উক্ত চন্দ্র শুভদৃষ্ট হইলে ৮ বর্ষে এবং শুভাশুভ গ্রহদৃষ্টে ৪ বর্ষে মৃত্যু হয় ॥ ১৮ ॥ পরাশর-সংহিতায় উক্ত হইয়াছে যে, লগ্নের ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশ স্থানস্থিত চন্দ্র, যদি পাপগ্রহ কর্ত্তৃক যুক্ত ও দৃষ্ট হয়েন, তবে জাতকের সদ্য মৃত্যু হয় ॥১৯

## চন্দ্র-রিষ্টিভঙ্গমাহ।

পক্ষে সিতে ভবতি জন্ম যদি ক্ষপায়াং
কৃষ্ণে তথাঽহনি শুভাশুভদৃষ্ট-মূর্ত্তিঃ।
তং চন্দ্রমা রিপুবিনাশ-গতোঽপি
যত্নাদাপৎসু রক্ষতি পিতেব শিশুং ন হন্তি ॥২০

উক্ত চন্দ্ররিষ্টি-ভঙ্গযোগ যথা ;—যদি শুক্লপক্ষের রাত্রিতে এবং কৃষ্ণপক্ষের দিবাভাগে জন্ম হয়, তবে ষষ্ঠাষ্টমস্থ চন্দ্র, শুভ বা অশুভ গ্রহ-দৃষ্ট হইলেও জাতশিশুর মৃত্যু হয় না॥ ২০

## পাপযুক্ত-চন্দ্র-রিষ্টিঃ।

সুত-মদন-নবান্ত্য লগ্নরন্ধ্রেষু
শুভযুতো মরণায় শীতরশ্মিঃ।
ভৃগুসুত-শশিপুত্র-দেবপূজ্যৈর্যদি
বলিভির্ন যুতোঽবলোকিতো বা ॥২১

ইতি বৃহজ্জাতকে।

ব্যয়াষ্ট-সপ্তোদয়গে শশাঙ্কে
পাপেন যুক্তে শুভদৃষ্টি-হীনে।
কেন্দ্রেষু সৌম্যগ্রহ-বর্জ্জিতেষু
প্রাণৈর্বিয়োগং ব্রজতি প্রজাতঃ ॥২২

পাপযুক্ত চন্দ্ররিষ্টি ;—যদি পাপযুক্ত চন্দ্র, জন্মলগ্নে অথবা জন্মলগ্ন হইতে পঞ্চম, সপ্তম, নবম, দ্বাদশ ও অষ্টম, ইহার অন্যতম স্থানস্থিত হইয়া, যদি বলবান্ শুক্র, বুধ বা বৃহস্পতি কর্তৃক দৃষ্ট না হয়েন, তবে জাতশিশুর মৃত্যু হয়॥ ২১ জাতক পারিজাতে উক্ত হইয়াছে যে, যদি পাপযুক্ত ও শুভদৃষ্টি বর্জ্জিত চন্দ্র, লগ্ন, সপ্তম, অষ্টম ও দ্বাদশ ইহার অন্যতম স্থানস্থিত হয়েন, আর যদি কেন্দ্রে কোন শুভগ্রহ না থাকেন, তবে জাত শিশুর মৃত্যু হয়॥ ২২

## পাপমধ্যস্থ চন্দ্ররিষ্টিঃ।

দ্যূন-চতুরস্র-সংস্থে পাপদ্বয়-মধ্যগে শশিনি জাতঃ।
বিলয়ং প্রয়াতি নিয়তং দেবৈরপি রক্ষিতো বালঃ ॥২৩

অন্যচ্চ।

পাপদ্বয়-মধ্যগতে হোরা-সপ্তাষ্ট-সংস্থিতো চন্দ্রে।
সৌম্যে সবলৈরনিরীক্ষিতে তদা জাতো ধ্রুবং ম্রিয়তে ॥২৪

পাপমধ্যস্থ-চন্দ্ররিষ্টি ;—পাপদ্বয় মধ্যগত চন্দ্র, যদি লগ্নের চতুর্থ, সপ্তম বা অষ্টমস্থ হইয়া, বলবান্ শুভগ্রহ কর্তৃক দৃষ্ট না হয়েন, তবে জাতবালকের মৃত্যু হয় ॥ ২৩।২৪

## লগ্নে ক্ষীণচন্দ্র-রিষ্টিঃ।

ক্ষীণে শশিনি বিলগ্নে পাপৈঃ কেন্দ্রেষু মৃত্যু-সংস্থৈর্বা।
ভবতি বিপত্তিরবশ্যং যবনাধিপতের্মতঞ্চৈতৎ ॥২৫

অন্যচ্চ।

ক্ষীণ-শরীরশ্চন্দ্রো লগ্নস্থঃ ক্রূরবীক্ষিতঃ কুরুতে।
স্বর্গ-গমনং হি পুংসাং কুলীর-গোঽজান্ পরিত্যজ্য ॥২৬

লগ্নে ক্ষীণচন্দ্র-রিষ্টি ; —যদি ক্ষীণচন্দ্র লগ্নে থাকেন, আর লগ্নের অষ্টমে বা কেন্দ্রস্থানে পাপগ্রহগণ থাকেন, তবে জাতকের মৃত্যু হয় ॥ ২৫ ॥ যদি পাপদৃষ্ট ক্ষীণচন্দ্র, মেষ, বৃষ ও কর্কটলগ্ন ভিন্ন, অন্য লগ্নে থাকেন, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥২৬

## ত্রিংশাংশ-বিশেষস্থ-চন্দ্ররিষ্টিঃ।

মাতঙ্গৈর্বভিশ্চ রামনয়নৈর্নেত্রাশ্বিভিঃ সায়কৈঃ।
একেনাম্বুধিভির্বিলোচনমিতৈর্দ্ব্যা চ বিংশন্মিতৈঃ ॥২৭
ভূনোত্রর্শভির্বৈর্যদি ভবেন্মেষাদি-সংস্থো বিধুঃ।
বর্ষৈর্ভাগসমৈঃ করোতি নিধনং কালোয়মত্রোদিতঃ ॥২৮

ত্রিংশাংশরাশির অংশ-বিশেষস্থ চন্দ্ররিষ্টি ;—মেষের অষ্টম, বৃষের নবম, মিথুনের ত্রয়োবিংশতি (মতান্তরে চতুর্ব্বিংশতি) কর্কটের দ্বাবিংশতি, সিংহের পঞ্চম, কন্যার প্রথম, তুলার চতুর্থ, বৃশ্চিকের ত্রয়োবিংশতি, ধনুর অষ্টাদশ, মকরের বিংশতি, কুম্ভের একবিংশতি ও মীনের দশম, এই সকল অংশে চন্দ্র থাকিলে, ঐ সকল অংশ-সংখ্যার বর্ষে শিশুর মৃত্যু হয় ॥ ২৭।২৮

স্ব-সুত-গৃহে চন্দ্ররিষ্টিঃ।

চন্দ্রঃ কুজ-রবিযুক্তঃ স্ব-সুতস্থানে ন বাপি শুভদৃষ্টঃ।
মরণং শিশোঃ প্রযচ্ছতি বর্ষে নবমে ন সন্দেহঃ ॥২৯

দ্বিতীয় ও পঞ্চমস্থ চন্দ্ররিষ্টি ;—মঙ্গল ও রবিযুক্ত চন্দ্র, শুভদৃষ্ট না হইয়া যদি লগ্নের দ্বিতীয় বা পঞ্চমস্থানে থাকেন, তবে নবমবর্ষে শিশুর মৃত্যু হয় ॥২৯

অথ ত্রিবিধ-মঙ্গল-রিষ্টিঃ।

ভৌমো বিলগ্নে শুভৈরদৃষ্টঃ ষষ্ঠাষ্টমে বার্কসুতেন যুক্তঃ।
সদ্যঃ শিশুং হন্তি বদেন্মুনীন্দ্রঃ স্মরে যমারৌ ন শুভেক্ষিতৌ চ॥৩০
পাপেক্ষিতো যুতো ভৌমো লগ্নগো ন শুভেক্ষিতঃ।
মৃ[illegible]ুদষ্টমস্থোঽপি সৌরিণার্কেণ বা যুতঃ ॥৩১

ইতি পরাশরঃ।

ত্রিবিধ মঙ্গল-রিষ্টি ;—শুভগ্রহ কর্তৃক অদৃষ্ট ও পাপদৃষ্ট মঙ্গল, যদি লগ্নে থাকেন, অথবা শনিযুক্ত মঙ্গল, যদি ষষ্ঠ বা অষ্টমে থাকেন, কিম্বা শনিযুক্ত মঙ্গল, শুভদৃষ্ট না হইয়া, যদি সপ্তমে থাকেন, তবে শিশুর মৃত্যু হয়। পরাশর-সংহিতায় উক্ত হইয়াছে যে, রবিযুক্ত মঙ্গল অষ্টমে থাকিলে, শিশুর মৃত্যু হয় ॥ ৩০।৩১

বুধ-রিষ্টিঃ।

কর্কটি-ধামনি সৌম্যঃ ষষ্ঠাষ্টমরাশিগো বিলগ্নাৎ।
চন্দ্রেণ দৃষ্টমূর্ত্তির্ব্বর্ষ-চতুষ্কেণ শিশুং মারয়তি ॥৩২

বুধরিষ্টি ;—কর্কটরাশিস্থ বুধ, লগ্নের ষষ্ঠ বা অষ্টম স্থানস্থিত হইয়া যদি চন্দ্র কর্তৃক দৃষ্ট হয়েন, তবে চারি বর্ষে শিশুর মৃত্যু হয়॥

বৃহস্পতি-রিষ্টিঃ।

বৃহস্পতির্ভৌমগৃহেঽষ্টমস্থঃ সূর্য্যেন্দুভৌমার্কজ দৃষ্টমূর্ত্তিঃ।
অব্দৈস্ত্রিভির্ভার্গবদৃষ্টিহীনো লোকান্তরং প্রাপয়তি প্রজাতম্।।৩৩

বৃহস্পতি-রিষ্টি ;—মেষ বা বৃশ্চিকরাশিতে অষ্টমস্থ বৃহস্পতি, যদি রবি, চন্দ্র, মঙ্গল ও শনি-দৃষ্ট হইয়া, শুক্র-দৃষ্ট না হয়েন, তবে জাতশিশুর তিন বর্ষে মৃত্যু হয়॥৩৩

শুক্র-রিষ্টিঃ।

রবি-শশি-ভবনে শুক্রো দ্বাদশ-রিপু-রন্ধ্রগোঽশুভৈঃ সর্ব্বৈঃ।
দৃষ্টঃ করোতি মরণং ষড়্ভির্ব্বর্ষৈঃ কিমিহ বিচিত্রম্॥৩৪

শুক্র-রিষ্টি ;—কর্কট বা সিংহ রাশিতে, ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ শুক্র, যদি সমস্ত অশুভগ্রহ কর্তৃক দৃষ্ট হয়েন, তবে ছয় বর্ষে শিশুর মৃত্যু হয়॥৩৪

শনি-রিষ্টিঃ।

মারয়তি ষোড়শাহাচ্ছনৈশ্চরঃ পাপবীক্ষিতো লগ্নে।
সংযুক্তো মাসেন বর্ষাচ্ছুভস্তু মারয়তি॥৩৫
বক্রী শনির্ভৌমগৃহে প্রপন্নশ্ছিদ্রেঽথ ষষ্ঠেঽথ চতুষ্টয়ে বা।
কুজেন সংপ্রাপ্তবলেন দৃষ্টো বর্ষদ্বয়ং জীবয়তি প্রজাতম্॥৩৬

ইতি পারিজাতে।

ভাস্কর-হিমকরসহিতঃ শনৈশ্চরো মৃত্যুদঃ প্রসবকালে।
বর্ষং জীবতি জাতস্ত্বিত্যাহুর্ব্রহ্মশর্ম্মাদ্যাঃ॥৩৭

ইতি সারাবল্যাং।

শনি-রিষ্টি ;—যদি পাপযুক্ত ও পাপদৃষ্ট লগ্নস্থ শনি, শুভগ্রহ কর্তৃক দৃষ্ট না হয়েন, তবে ষোড়শ দিবসে, এবং পাপযুক্ত লগ্নস্থ শনি শুভাশুভগ্রহ কর্তৃক দৃষ্ট হইলে, এক বর্ষে শিশুর মৃত্যু হয়॥ ৩৫

জাতক পারিজাতে উক্ত হইয়াছে যে, মেষ বা বৃশ্চিক রাশিস্থ বক্রী শনি, যদি লগ্নের ষষ্ঠ বা অষ্টম অথবা কেন্দ্রস্থানস্থিত হইয়া, বলবান্ মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তবে দুই বর্ষের পর শিশুর মৃত্যু হয়॥ ৩৬

সারাবলীগ্রন্থে উক্ত হইয়াছে যে, জন্মকালে যদি শনিগ্রহ, রবি ও চন্দ্রযুক্ত হয়েন, তবে প্রসবের পর শিশুর মৃত্যু হয়। ব্রহ্মশর্ম্মা প্রভৃতি পণ্ডিতগণ বলেন, উক্ত যোগে এক বর্ষের পর শিশুর মৃত্যু হয়॥ ৩৭

## মাসমধ্যে রাহু-রিষ্টিঃ।

ক্ষীণং যদা শশাঙ্কং পশ্যেদ্ রাহুঃ সমাগতঃ ক্রূরৈঃ।
মারয়তি তদা দিবসৈর্নিব্যাজং কতিপয়ৈরেব॥ ৩৮

মাসমধ্যে রাহুরিষ্টি ;—জন্মকালীন বহু পাপগ্রহযুক্ত রাহু, যদি ক্ষীণচন্দ্রকে দেখেন, তবে এক মাসের মধ্যে শিশুর মৃত্যু হয়॥ ৩৮

## পঞ্চমবর্ষে রাহু-রিষ্টিঃ।

দর্শনভাগে সৌম্যাঃ ক্রূরাশ্চাদৃশ্যগাঃ প্রসবকালে।
রাহুর্লগ্নোপগতো যমক্ষয়ং নয়তি পঞ্চভির্বর্ষৈঃ॥ ৩৯

পঞ্চমবর্ষে রাহুরিষ্টিঃ ;—জন্মসময়ে যদি শুভগ্রহগণ দৃশ্য-ভচক্রার্দ্ধে এবং অশুভগ্রহগণ অদৃশ্য-ভচক্রার্দ্ধে থাকেন এবং রাহু লগ্নস্থ হয়েন, তবে পঞ্চম-বর্ষে শিশুর মৃত্যু হয়। ৩৯

## সপ্তমবর্ষে রাহু-রিষ্টিঃ।

ঘট-সিংহ-বৃশ্চিকোদয়-কৃতস্থিতির্জীবিতং হরতি রাহুঃ।
পাপৈর্নিরীক্ষ্যমাণঃ সপ্তমিতৈর্নিশ্চিতং বর্ষৈঃ॥ ৪০

সপ্তমবর্ষে রাহুরিষ্টি ;—বহু পাপগ্রহদৃষ্ট রাহু, যদি কুম্ভ, সিংহ বা বৃশ্চিক ইহার অন্যতম লগ্নস্থিত হয়েন, তবে সপ্তমবর্ষে শিশুর মৃত্যু হয়॥ ৪০

## দশমবর্ষে রাহু-রিষ্টিঃ।

রাহুশ্চতুষ্টয়স্থো মরণায় নিরীক্ষিতো ভবতি।
পাপৈর্বর্ষৈর্বদন্তি দশভিঃ ষোড়শভিঃ কেচিদাচার্য্যাঃ॥ ৪১

দশমবর্ষে রাহু-রিষ্টি ;—বহুপাপগ্রহ-দৃষ্টরাহু, যদি কেন্দ্রগত হয়েন, তবে দশবর্ষে অথবা ষোড়শবর্ষে শিশুর মৃত্যু হয়॥ ৪১

দ্বাদশবর্ষে রাহু-রিষ্টিঃ।

রাহুঃ সপ্তমভবনে শশি-সূর্য্যনিরীক্ষিতো ন শুভদৃষ্টঃ।
দশভির্ব্বাভ্যাং সহিতোঽব্দৈর্নূনং বিনাশয়তি॥ ৪২

দ্বাদশবর্ষে রাহু রিষ্টি ;—লগ্নের সপ্তমস্থ রাহু, চন্দ্র ও সূর্য্য কর্ত্তৃক দৃষ্ট হইয়া, যদি শুভগ্রহকর্ত্তৃক দৃষ্ট না হয়েন, তবে দ্বাদশবর্ষে শিশুর মৃত্যু হয়॥ ৪২

অথ কেতু-রিষ্টিঃ।

কেতুর্যস্মিন্ ঋক্ষেঽভ্যুদিতস্তস্মিন্ প্রসূয়তে যস্তু।
রৌদ্রে সর্প-মুহূর্ত্তে বা প্রাণৈঃ সন্ত্যজ্যতে চাশুঃ॥ ৪৩

কেতু-রিষ্টি ;—কেতু যে নক্ষত্রে উদিত হয়েন, সেই নক্ষত্রের রৌদ্র মুহূর্ত্তে বা সর্পমুহূর্ত্তে জাতশিশুর মৃত্যু হয়॥ ৪৩

অথ বহুবিধ-যোগজ-শিশুরিষ্টি-কথনম্।

তত্রাদৌ সদ্য-রিষ্টিঃ।

পাপাস্ত্রিকোণকেন্দ্রে সৌম্যাঃ ষষ্ঠাষ্টমব্যয়গতাশ্চ।
সূর্যোদয়ে প্রসূতঃ সদ্যঃ প্রাণাংস্ত্যজতি জন্তুঃ॥ ৪৪

ইতি রত্নমালায়াম্।

দ্যূনগতেঽর্কে লগ্নে যমে কুজে বা বিপর্য্যয়ে বাপি।
অন্যতর-যুতেথবেন্দৌ শুভৈরদৃষ্টেঽচিরান্মৃত্যুঃ॥
হোরা নিধনাস্তগতৈঃ পাপৈঃ ক্ষীণে ব্যয়স্থিতে চেন্দৌ।
জাতস্য ভবতি মরণং সদ্যঃ কেন্দ্রেষু চেন্ন শুভাঃ॥ ৪৬
লগ্নাস্ত্যনবনম নৈধনসংযুক্তাশ্চন্দ্র-সৌরি-সূর্য্যারাঃ।
জাতস্য বধকৃতঃ স্যুঃ সদ্যো গুরুণা ন চেদ্দৃষ্টাঃ॥ ৪৭

লগ্নে চন্দ্রেঽর্কে চ পাপা যদিমত্রিকোণ নিধনেষু।
সৌম্যৈরযুক্ত-দৃষ্টাঃ সদ্যো মরণায় কীর্ত্তিতো যবনৈঃ॥ ৪৮

অতঃপর যোগজ শিশুরিষ্টি কথিত হইতেছে। আদৌ সম্ভরিষ্টি যথা;— যদি দিবাভাগে জন্ম হয়, আর পাপগ্রহগণ কেন্দ্রে বা ত্রিকোণে এবং শুভগ্রহগণ ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশে থাকেন, তবে জাতশিশুর সম্ভ মৃত্যু হয়॥ ৪৪॥ যদি লগ্নের সপ্তমে রবি ও লগ্নে শনি বা মঙ্গল থাকেন, অথবা যদি লগ্নে রবি ও লগ্নের সপ্তমে শনি বা মঙ্গল থাকেন, কিম্বা যদি চন্দ্র, শনি বা মঙ্গলযুক্ত হইয়া শুভদৃষ্ট না হয়েন, তবে জাতশিশুর মৃত্যু হয়॥ ৪৫॥ লগ্ন, অষ্টম ও সপ্তমস্থানে যদি পাপগ্রহ থাকেন, আর ক্ষীণচন্দ্র ব্যয়গত হয়েন এবং কেন্দ্রে শুভগ্রহ না থাকেন, তবে জাতশিশুর সম্ভ মৃত্যু হয়॥ ৪৬॥ চন্দ্র, শনি, রবি ও মঙ্গল এই চারিটী গ্রহ, যদি লগ্ন, নবম, দ্বাদশ ও অষ্টম ইহার অন্যতম স্থানস্থিত হইয়া বৃহস্পতি-দৃষ্ট না হয়েন, তবে জাতশিশুর সম্ভ মৃত্যু হয়॥ ৪৭॥ যদি লগ্নে চন্দ্র ও রবি থাকেন, আর বলবান্ পাপগ্রহগণ শুভগ্রহকর্ত্তৃক অযুক্ত ও অদৃষ্ট হইয়া, ত্রিকোণ ও অষ্টমস্থানে থাকেন, তবে জাতশিশুর সম্ভ মৃত্যু হয়॥ ৪৮

লগ্নে ভাস্করপুত্রশ্চ নিধনে চন্দ্রমা স্থিতঃ।
তৃতীয়স্থো যদা জীবঃ শিশুর্যাতি যমালয়ম্॥ ৪৯

লগ্নসংস্থো শনি কুজাবষ্টমস্থো যদা শশী।
ষষ্ঠাষ্টমে ভবেজ্জীবো জীবনং তস্য দুর্লভম্॥ ৫০

অষ্টমস্থো যদা পাপাঃ সৌম্যাশ্চ দ্বাদশে স্থিতাঃ।
তদা মৃত্যুং ব্রজেদেব দেবরাজ-সমো যদি॥ ৫১

দ্বাদশস্থো রবিকুজৌ তনুস্থো শশি-সূর্য্যজৌ।
সৌম্যেন দৃশ্যতে লগ্নং শিশুর্যাতি যমালয়ং॥ ৫২

চন্দ্রঃ শনিকুজৌ লগ্নে নবমে ভাস্করো যদা।
জীবলগ্নমনালোকী তস্য জাতস্য কিং ফলম্॥ ৫৩

দ্বাদশস্থো যদা জীবো লগ্নেচ চন্দ্রমা ভবেৎ।
অষ্টমে মঙ্গল-শনী স গচ্ছতি যমালয়ম্ ॥ ৫৪
সম-সপ্তগতঃ পঙ্গুর্দ্বাদশে চন্দ্রমা ভবেৎ।
মঙ্গলোঽমঙ্গলে যস্য তস্য মৃত্যুভয়ং ভবেৎ ॥ ৫৫
সম-সপ্তগতো ভৌমো লগ্নে ভাস্কর-শীতগূ।
গুরুর্ভৃগুর্যদা ষষ্ঠে তদা মৃত্যুং সমাদিশেৎ ॥ ৫৬

ইতি পরাশর-সংহিতায়াম্।

পরাশর-সংহিতায় উক্ত হইয়াছে যে, যদি লগ্নে শনি, অষ্টমে চন্দ্র এবং তৃতীয়ে ( অথবা দ্বাদশে ) বৃহস্পতি থাকেন, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥ ৪৯

যদি শনি ও মঙ্গল লগ্নে থাকেন, আর অষ্টমে চন্দ্র এবং ষষ্ঠে বা অষ্টমে বৃহস্পতি থাকেন, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥ ৫০

যদি অষ্টম স্থানে অথবা লগ্নে, বহু পাপগ্রহ ও দ্বাদশে বহু শুভগ্রহ থাকেন, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥ ৫১

যদি লগ্নের দ্বাদশ স্থানে রবি ও মঙ্গল, আর লগ্নে চন্দ্র ও শনি থাকেন এবং লগ্নে শুভগ্রহের দৃষ্টি না থাকে, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥ ৫২

যদি চন্দ্র, শনি ও মঙ্গল লগ্নে, আর নবমে রবি থাকেন, এবং লগ্নে বৃহস্পতির দৃষ্টি না থাকে, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥৫৩

যদি দ্বাদশে বৃহস্পতি, লগ্নে চন্দ্র এবং অষ্টমে শনি ও মঙ্গল থাকেন, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥৫৪

যদি সমরাশিগত শনি লগ্নের সপ্তমে, দ্বাদশে চন্দ্র এবং অষ্টমে মঙ্গল থাকেন, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥ ৫৫

যদি সমরাশিগত মঙ্গল লগ্নের সপ্তমে, রবি ও চন্দ্র লগ্নে এবং বৃহস্পতি ও শুক্র ষষ্ঠে থাকেন, তবে জাতশিশুর মৃত্যু হয় ॥৫৬

## খনার মতে রবি-রিষ্টি।

খনা কহে তিন শত বার সপ্তম রবি নাহিক নিস্তার।
তুলা-কর্কট-মকর মেষে বালক মরে তিন দিবসে ॥ ৫৭

মেষ, তুলা, কর্কট ও মকর ইহার অন্যতম লগ্নে যদি জন্ম হয় এবং লগ্নের সপ্তম স্থানে রবি থাকেন, তবে তৃতীয় দিবসে শিশুর মৃত্যু হয়॥৫৭

# অথ পিতৃ-মাতৃরিষ্টি-রিষ্টিভঙ্গ-নির্ণয়-জ্ঞানম্।

## পিতৃ-রিষ্টিঃ।

ভানুঃ পিতা চ জন্তূনাং চন্দ্রো মাতা তথৈব চ।
পাপদৃষ্ট-যুতো ভানুঃ পাপমধ্যগতোঽপি বা।
পিতৃ-রিষ্টিং বিজানীয়াচ্ছিশোর্জাতস্য নিশ্চিতম্॥ ১

পিতৃ-মাতৃরিষ্টি;—পিতৃকারক রবি ও মাতৃকারক চন্দ্র, যদি পাপযুক্ত ও পাপদৃষ্ট, অথবা পাপমধ্যগত হয়েন, তবে শিশুর পিতার ও মাতার মৃত্যু হয়॥১

ভৌমেঽথ নিধনে চন্দ্রঃ পাপযুক্তো ভবেদ্ যদি।
পিতৃঘাতী পরোক্ষে চ মাতা চ ম্রিয়তে ধ্রুবম্॥২
রন্ধ্রেঽর্কে সপ্তমে ভৌমে নিধনস্থে চ সূর্য্যজে।
পিতুর্মৃত্যুর্বদেত্তস্ত শুভৈর্ন যদি দৃশ্যতে॥ ৩
সূর্য্যাচ্চ সপ্তমে রাশৌ শনি-ভৌমৌ যদা স্থিতৌ।
তদা পিতৃ-বধো জ্ঞেয়স্তয়োর্মধ্যেঽথবা রবি॥ ৪

ইতি জ্যোতির্নিবন্ধে।

জ্যোতির্নিবন্ধে উক্ত হইয়াছে যে, অষ্টমস্থ মঙ্গল ও চন্দ্র যদি পাপযুক্ত হয়েন, তবে শিশুর অসন্নিধানে পিতার অথবা মাতার মৃত্যু হয়। যদি অষ্টমে রবি ও শনি এবং সপ্তমে মঙ্গল থাকেন ও শুভগ্রহ কর্তৃক দৃষ্ট না হয়েন, তবে তাহার পিতার মৃত্যু হয়। রবির সপ্তমে যদি শনি ও মঙ্গল থাকেন, অথবা রবি যদি শনি ও মঙ্গলের মধ্যবর্ত্তী হয়েন, তবে পিতার মৃত্যু হয়॥২—৪

ভব[illegible]মে মন্দো নাশয়েদচিরাৎ সুতম্।
পিতরং ভাস্করো হন্তাৎ মাতরং হিমদীধিতিঃ॥৫

লগ্নের দশমস্থানে পাপদৃষ্ট অথবা পাপযুক্ত শনি থাকিলে জাতশিশুর, তদ্রূপ রবি থাকিলে পিতার এবং ক্ষীণচন্দ্র থাকিলে মাতার মৃত্যু হয় ॥৫

লগ্নে সৌরির্মদে ভৌমঃ ষষ্ঠস্থানে চ চন্দ্রমাঃ।
ইতি চেজ্জন্মকালে স্যাৎ পিতা তস্য ন জীবতি ॥ ৬

ইতি পরাশর-সংহিতায়াম্।

যদি লগ্নে শনি, সপ্তমে মঙ্গল এবং ষষ্ঠে চন্দ্র থাকেন, তবে পিতার মৃত্যু হয় ॥৬

লগ্নে জীবো ধনে মন্দ-রবি-ভৌম-বুধাস্তথা।
বিবাহ-সময়ে তস্য বালস্য ম্রিয়তে পিতা ॥ ৭

বিবাহ সময়ে পিতার মৃত্যু ;—যদি লগ্নে বৃহস্পতি এবং ধনস্থানে শনি, রবি, মঙ্গল ও বুধ থাকেন, তবে শিশুর বিবাহ সময়ে তাহার পিতার মৃত্যু হয় ॥৭

ভৌমাংশক-স্থিতে ভানৌ স্বপুত্রেণ নিরীক্ষিতে।
প্রাক্ জন্মনো নিবৃত্তিঃ স্যান্মৃত্যুর্ব্বাপি শিশোঃ পিতুঃ ॥ ৮

শিশুর জন্মের পূর্ব্বে পিতার মৃত্যু ;—যে কোন রাশিতে মঙ্গলের নবাংশে অবস্থিত হইয়া যদি রবি, শনি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হয়েন, তবে গর্ভে অবস্থিতিকালে, অর্থাৎ শিশুর জন্ম হইবার পূর্ব্বে তাহার পিতার মৃত্যু হয় ॥৮

রাহু জীবৌ রিপুক্ষেত্রে লগ্নেবাথ চতুর্থকে।
ত্রয়োবিংশতি মে বর্ষে পুত্রস্তাতং ন পশ্যতি ॥ ৯

রাহু ও বৃহস্পতি লগ্নস্থ বা লগ্নের চতুর্থস্থ হইয়া যদি শত্রুক্ষেত্রগত হয়েন, তবে ত্রয়োবিংশতি বর্ষে শিশুর মৃত্যু হয় ॥৯

সূর্য্যঃ পাপেন সংযুক্তঃ সূর্য্যো বা পাপ মধ্যগঃ।
সূর্য্যাৎ সপ্তমগঃ পাপস্তদা পিতৃবধো ভবেৎ ॥১০

সপ্তমে ভবনে সূর্য্যঃ কর্ম্মস্থো ভূমিনন্দনঃ।
রাহুর্ব্যয়ে চ যস্যৈব পিতা কষ্টেন জীবতি॥ ১১
দশমস্থো যদা ভৌমঃ শত্রুক্ষেত্র-সমাশ্রিতঃ।
ম্রিয়তে তস্য জাতস্য পিতা শীঘ্রং ন সংশয়ঃ॥১২
পাতালে চাম্বরে পাপো দ্বাদশে চ যদা স্থিতঃ।
পিতরং মাতরং হত্বা দেশাদ্দেশান্তরং ব্রজেৎ॥ ১৩

ইতি পঞ্চস্বরায়াম্।

নিধনারি-গতশ্চন্দ্রঃ সৌরি-ভৌমঃযুতো যদি।
শুক্র-গুর্ব্বোর্নচালোকী স পিতা ম্রিয়তে শিশুঃ॥ ১৪

পঞ্চস্বরা গ্রন্থে উক্ত হইয়াছে যে, শনি ও মঙ্গলযুক্ত চন্দ্র, যদি লগ্নের ষষ্ঠে বা অষ্টমে থাকেন এবং বৃহস্পতি বা শুক্র কর্ত্তৃক দৃষ্ট না হয়েন, তবে পিতার সহিত জাতশিশুর মৃত্যু হয়॥১৪

অষ্টমস্থো যদা চন্দ্রো শুরু-রাহূ দ্বিতীয়গৌ।
সৌরি-ভৌমৌ স্থিতৌ মিত্রে পিতৃহা সপ্তবাসরাৎ॥১৫

যদি লগ্নের অষ্টমে চন্দ্র, রাহু ও বৃহস্পতি দ্বিতীয়ে এবং শনি ও মঙ্গল চতুর্থে থাকেন, তবে সাত দিবসের মধ্যে পিতার মৃত্যু হয়॥১৫

তমোহা যদি পাপেন ত্র্যৈর্নৈবহবাক্ষিতঃ।
শুভৈরযুতদৃষ্টশ্চ পিতুরপ্যন্তমা দিশেৎ॥১৬

যদি রবি, তিনটী পাপগ্রহ কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইয়া, শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট ও যুক্ত না হয়েন, তবে পিতার মৃত্যু হয়॥১৬

লগ্নাচ্চতুর্থে রবিজোঽথ ভৌমঃ
কর্ম্মস্থিতো মাতৃবিয়োগ-দুঃখম্।
দদাতি শীঘ্রং খলু সপ্তমেব
তাতস্য মৃত্যুর্যদিলগ্নসংস্থঃ॥ ১৭

যদি লগ্নের চতুর্থে শনি এবং দশমে মঙ্গল থাকেন, তবে মাতার মৃত্যু হয়, আর লগ্নের সপ্তমে শনি এবং লগ্নে মঙ্গল থাকেন, তবে পিতার মৃত্যু হয় ॥১৭

লগ্নাষ্টমগতে ভৌমে দ্বাদশে পাপ-দ্বিত্রয়ে।
পিতৃঘাতী ভবেন্নিত্যং শুভৈর্যদি ন দৃশ্যতে ॥১৮
অষ্টমস্থো যদা ভানুর্লগ্নে চ রাহুসংযুতঃ।
পিতা চ ম্রিয়তে তস্য স্বয়ং বা ম্রিয়তে শিশুঃ ॥ ১৯
কুজেন সহিতো ভানুঃ শনিনা যদি বীক্ষিতঃ।
শনিনা সংযুতো ভানুঃ কুজেন যদি বীক্ষিতঃ ॥ ২০
সপ্তাংশৈশ্চ রবৌ মীনে পঞ্চভিঃ সিংহগে রবৌ।
দ্বাভ্যাঞ্চৈব কুজে মেষে পিতৃহা সপ্তবাসরাৎ ॥২১
পঞ্চভির্ভার্গবে দ্বন্দ্বে বহ্নিনা ম্রিয়তে শিশুঃ।
অষ্টাবিংশৈর্মৃগে ভৌমে পিতৃহা সপ্তবাসরাৎ ॥ ২২
কর্ম্মস্থানে স্থিতঃ সৌরী রিপুস্থানে চ চন্দ্রমাঃ।
কুজে চ সপ্তম স্থানে ম্রিয়তে পিতৃ-সংজ্ঞিতঃ ॥২৩

## অথ মাতৃরিষ্টিঃ।

দিবা শুক্রো যথা মাতা নিশি মাতা চ চন্দ্রমাঃ ॥ ১

দিবসে জন্ম হইলে শুক্র, এবং রাত্রিতে জন্ম হইলে চন্দ্র, বালকের মাতা হয়, অর্থাৎ এই দুই গ্রহের অবস্থান অনুসারে মাতার শুভাশুভ বিচার করিতে হয় ॥১

প্রসবে চ দিবাভাগে শুক্রে বা পাপসংযুতে।
অথবা পাপদৃষ্টে চ মাতা চ ম্রিয়তে ধ্রুবং ॥২

যদি দিবসে জন্ম হয়, আর শুক্রগ্রহ পাপগ্রহের সহিত থাকেন অথবা তৎকর্তৃক দৃষ্ট হয়েন, তবে জাতকের মাতার মৃত্যু হয় ॥২

পাপগৃহস্থিতে শুক্রে পাপে বা পাপগেহগে।
শুভগ্রহা ন পশ্যন্তি মাতা চ ম্রিয়তে ধ্রুবং ॥ ৩

যদি শুক্র পাপগ্রহের আলয়ে অবস্থান করেন, আর পাপগ্রহ পাপগ্রহের আলয়ে অবস্থান করে, এবং শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, তবে জাতকের মাতার নিশ্চয় বিনাশ হইয়া থাকে ॥ ৩

প্রসবে রাত্রিসময়ে চন্দ্রঃ পাপগৃহেস্থিতঃ।
মাতা চ ম্রিয়তে তত্র যদি পাপৈঃ সমন্বিতঃ ॥ ৪

যদি রাত্রিকালে জন্ম হয়, এবং পাপগ্রহের গৃহে চন্দ্র থাকিয়া অনেকগুলি পাপগ্রহের সহিত মিলিত হয়, তাহা হইলে তাহার মাতার মৃত্যু হইয়া থাকে ॥ ৪

চন্দ্রমা যদি পাপেন ত্রিতয়েন প্রদৃশ্যতে।
মাতৃনাশো ভবেত্তস্য ষষ্ঠঃ পাপো ভবেদ্যদি ॥ ৫

যদি চন্দ্র, তিনটী পাপগ্রহ কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হয়েন, এবং চন্দ্রের ষষ্ঠ স্থানে পাপগ্রহ থাকে, তবে শিশুর মাতৃহানি হয় ॥ ৫

উচ্চস্থো বাথ নীচস্থো সপ্তমস্থো যদা রবিঃ।
পানহীনো ভবেদ্বালোঽজা-ক্ষীরেণ জীবতি ॥ ৬

যদি রবি, লগ্নের সপ্তমস্থ হন, তবে জাতশিশু মাতার স্তন্য দুগ্ধ পান করিতে পায় না, ছাগাদির দুগ্ধে তাহার জীবন রক্ষা হয় ॥ ৬

পাপাৎ সপ্তম-রন্ধ্রস্থে চন্দ্রে পাপসমন্বিতে।
বলিভিঃ পাপকৈর্দৃষ্টে জাতো ভবতি মাতৃহা ॥ ৭

যদি পাপগ্রহযুক্ত চন্দ্র, পাপগ্রহের সপ্তম বা অষ্টম স্থানে থাকেন, এবং বলবান্ পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তবে মাতৃহানি হয় ॥ ৭

চন্দ্রাচ্চতুর্থগঃ পাপো রিপুক্ষেত্রে যদা ভবেৎ।
তদা মাতৃবধং কুর্য্যাৎ কেন্দ্রে যদি শুভা ন চেৎ ॥ ৮

যদি কেন্দ্রে শুভগ্রহগণ না থাকেন, এবং চন্দ্রের চতুর্থস্থ পাপগ্রহ শত্রুক্ষেত্রগত হয়েন, তবে মাতৃহানি হয় ॥ ৮

দ্বাদশে রিপুভাবে চ যদা পাপগ্রহো ভবেৎ।
তদা মাতুর্ভয়ং বিদ্যাচ্চতুর্থে দশমে পিতুঃ॥ ৯

পাপগ্রহগণ ষষ্ঠ ও দ্বাদশে থাকিলে, মাতার এবং চতুর্থ ও দশমে থাকিলে, পিতার মৃত্যুর আশঙ্কা॥ ৯

লগ্নস্থে চ গুরৌ সৌরে ধনে রাহৌ তৃতীয়গে।
ইতি চেজ্জন্মকালে স্যান্মাতা তস্য ন জীবতি॥ ১০

যদি লগ্নে বৃহস্পতি, ধনস্থানে শনি এবং তৃতীয়ে রাহু থাকেন, তবে মাতার মৃত্যু হয়॥ ১০

ক্ষীণ-চন্দ্রাৎ ত্রিকোণস্থৈঃ পাপৈঃ সৌম্য-বিবর্জ্জিতৈঃ।
মাতা পরিত্যজেদ্বালং ষণ্মাসাচ্চ ন সংশয়ঃ॥ ১১

যদি ক্ষীণচন্দ্রের পঞ্চম ও নবম স্থানে শুভগ্রহ না থাকেন এবং কেবল পাপ-গ্রহগণ অবস্থিতি করেন, তবে ছয় মাসের মধ্যে মাতার মৃত্যু হয়॥ ১১

লগ্নাচ্চতুর্থগঃ পাপো যদি স্যাদ্বলবত্তরঃ।
তদা মাতৃবধং কুর্য্যাত্তৎ কেন্দ্রে চাপরো যদি। ১২

যদি লগ্নের ( এবং কোন মতে চন্দ্রের ) চতুর্থস্থানে বলবান্ পাপগ্রহ থাকেন, এবং সেই পাপগ্রহের কেন্দ্রে যদি বলবান্ পাপগ্রহ থাকেন, তবে মাতার মৃত্যু হয়॥ ১২

চন্দ্রাষ্টমগতে ভৌমে শত্রুস্থে ক্রূর-বীক্ষিতে।
মাতুস্তস্য ভবেদ্ধানিঃ পিতা চাসীদ্বিদেশগঃ॥ ১৩

যদি চন্দ্রের অষ্টমস্থ মঙ্গল, শত্রুক্ষেত্রগত হইয়া পাপদৃষ্ট হয়েন, তবে শিশুর জন্মকালীন, তাহার পিতা বিদেশস্থ হয়েন এবং মাতার মৃত্যু হয়॥ ১৩

শনি-মঙ্গলয়োর্মধ্যে যদি তিষ্ঠতি চন্দ্রমাঃ।
তদা মাতৃবধো জ্ঞেয়ো ভৌমার্কি-সংযুতোঽথবা॥ ১৪

চন্দ্র যদি শনি ও মঙ্গলের মধ্যবর্ত্তী হয়েন, অথবা শনি ও মঙ্গল যুক্ত হয়েন, তবে মাতৃহানি হয়॥ ১৪

কেন্দ্র-ত্রিকোণগঃ পাপো মাতৃহা সপ্তবাসরাৎ।
সপাপাদ্ ভার্গবাৎ পাপো হিবুকে মাতৃনাশকৃৎ ॥ ১৫

যদি কেন্দ্র ও ত্রিকোণে পাপগ্রহগণ থাকেন, তবে সাত দিবসের মধ্যে মাতৃহানি এবং পাপযুক্ত চন্দ্রের চতুর্থে পাপগ্রহ থাকিলে মাতৃহানি হয় ॥ ১৫

নিধনারি-গতশ্চন্দ্রো ভৌমশ্চ সপ্তমে স্থিতঃ।
তস্য মাতৃবিনাশঃ স্যাদ্ যদি পাপৈঃ সমন্বিতঃ ॥ ১৬

ষষ্ঠ বা অষ্টমস্থানে যদি পাপযুক্ত চন্দ্র থাকেন এবং সপ্তমে মঙ্গল অবস্থিতি করেন, তবে মাতার মৃত্যু হয় ॥ ১৬

অথ রিষ্টিভঙ্গ-যোগকথনম্।

এক এব বলী জীবো লগ্নস্থো রিষ্টি-সঞ্চয়ম্।
হন্তিপাপচয়ং ভক্ত্যা প্রণামমিব শূলিনঃ ॥ ১৭

ইতি পরাশর-সংহিতায়াম্।

অতঃপর জাতশিশুর যে সমস্ত যোগজ-রিষ্টযোগ কথিত হইল, সেই সমস্ত রিষ্টি যোগের ভঙ্গযোগ কথিত হইতেছে। পরাশর-সংহিতায় উক্ত হইয়াছে, যেমন প্রগাঢ় ভক্তিভাবে মহাদেবের শরণাগত হইলে, সমস্ত পাপরাশি নষ্ট হয়, তদ্রূপ বলবান্ ও উদিত বৃহস্পতি লগ্নস্থ হইলে, সমস্ত রিষ্টদোষ নষ্ট হয় ॥ ১৭

লগ্নাধিপোঽতি বলবান্ শুভৈরদৃষ্টঃ
কেন্দ্রস্থিতৈঃ শুভখগৈরবলোক্যমানঃ।
রিষ্টং বিধূয় বিদধাতি সুদীর্ঘমায়ুঃ
সার্দ্ধং গুণৈর্ব্বহুভিরূর্জ্জিতয়া চ লক্ষ্যা ॥ ১৮

যদি লগ্নাধিপতি পূর্ণবলশালী হইয়া, অশুভ গ্রহ কর্ত্তৃক অদৃষ্ট এবং কেন্দ্রস্থ শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তবে সমস্ত রিষ্টদোষ নষ্ট হয় এবং জাতশিশু দীর্ঘায়ুঃ, লক্ষ্মীবান্ ও গুণবান্ হয় ॥ ১৮

একোঽপি কেন্দ্র-ভবনে নব-পঞ্চমে বা
ভাস্বন্ময়ূখ-বিমলো কৃত-দিগ্বিভাগঃ।

নিঃশেষ-দোষমপহৃত্য শুভঃ প্রসূতং।
দীর্ঘায়ুষং বিগত-রোগভয়ং করোতি ॥ ১৯

চন্দ্র, বুধ, বৃহস্পতি ও শুক্র ইহার অন্যতম শুভগ্রহ, বলবান্ ও উদিত হইয়া, যদি কেন্দ্র বা ত্রিকোণ স্থানে থাকেন, তবে সমস্ত রিষ্টিদোষ নষ্ট হয় এবং জাতশিশু দীর্ঘায়ুঃ ও নীরোগ হইয়া থাকে ॥ ১৯

সৌম্য-ভবনোপযাতাঃ সৌম্যাংশক-সৌম্যদ্রেক্কাণস্থাঃ।
গুরু-চন্দ্র-কাব্য-শশিজাঃ সর্ব্বে রিষ্টস্য হন্তারঃ ॥ ২০

বৃহস্পতি, চন্দ্র, শুক্র ও বুধ ইহার অন্যতম শুভগ্রহ, যদি শুভগ্রহের ক্ষেত্রস্থ হইয়া, শুভগ্রহের নবাংশে ও দ্রেক্কাণে থাকেন, তবে সমস্ত রিষ্টিদোষ নষ্ট হয় ॥ ২০

কিং কুর্ব্বন্তি গ্রহাঃ সর্ব্বে যস্য কেন্দ্রী বৃহস্পতিঃ।
মত্তকুঞ্জর-সঙ্ঘাতং নাশয়েৎ কেশরী যথা ॥ ২১
ত্রিষড়েকাদশে ভৌমস্ত্রিষড়েকাদশে শনিঃ।
ত্রিষড়েকাদশে সূর্য্যঃ সর্ব্বারিষ্টং নিবারয়েৎ ॥ ২২
এক এব বিলগ্নে বা কেন্দ্রসংস্থো বলান্বিতঃ।
অরিষ্টং নিখিলং হন্তি পিণাকী ত্রিপুরং যথা ॥ ২৩
গুরু-ভৌমৌ যদা যুক্তৌ গুরুদৃষ্টোঽথবা কুজঃ।
হত্বারিষ্টমশেষঞ্চ জনন্যাঃ শুভকৃদ্ভবেৎ ॥ ২৪

২১ হইতে ২৪ পর্য্যন্ত শ্লোক গুলির অর্থ, সহজে বোধগম্য হইবে বলিয়া উহার অনুবাদ করা হইল না।

বহবো হি যদি শুভফলদা যোগাস্তত্রাপি নেষ্যতেরিষ্টম্।
সূর্য্যাত্রিকোণ-ইন্দৌ যথা চ যাত্রা নরেন্দ্রস্য ॥ ২৫

যেমন যাত্রাকালীন রবির নবম বা পঞ্চমে চন্দ্র থাকিলে, যাত্রার ফল শুভ হয়, তদ্রূপ জাতশিশুর যদি শুভফলপ্রদ বহু সৌভাগ্যযোগ থাকে, তবে সর্ব্বারিষ্ট নষ্ট হয় ॥ ২৫

সৌম্যক্ষেত্রে চন্দ্রো হোরা-পতিনা বিলোকিতো হন্তি।
রিষ্টং ন বীক্ষিতোঽন্যৈঃ কুলাঙ্গনা কুলমিবাপ্তগতা ॥ ২৬

যেমন কুলনারী, অন্যগতা হইলে কুল নষ্ট হয়, তদ্রূপ শুভগ্রহের ক্ষেত্রস্থ চন্দ্র, লগ্নপতি কর্ত্তৃক দৃষ্ট হইলে সর্ব্বারিষ্ট নষ্ট হয় ॥ ২৬

তৃতীয়ৈকাদশে চৈব নবমে পঞ্চমে ভৃগৌ।
সম-সপ্তগতে জীবে জীবেদব্দশতং নরঃ ॥ ২৭

যদি তৃতীয়, একাদশ, নবম বা পঞ্চম ইহার অন্যতম স্থানে শুক্র থাকেন এবং সমরাশিগত বৃহস্পতি সপ্তমস্থ হয়েন, তবে জাতশিশু দীর্ঘায়ুঃ হয় ॥ ২৭

তুলা-কোদণ্ড-মীনস্থ-লগ্নস্থশ্চ শনির্যদা।
সর্ব্বরিষ্টং নিহন্ত্যাশু শেষে জাতো ভবেদ্যমঃ ॥ ২৮

তুলা, ধনু ও মীন ইহাদিগের মধ্যে কোন একটী রাশি জন্মলগ্ন হইয়া তাহাতে শনি থাকিলে সমস্ত রিষ্টিদোষ নষ্ট হয়, কিন্তু অন্যরাশি লগ্ন হইয়া তাহাতে শনি থাকিলে মৃত্যু হয় ॥ ২৮

রাহুস্ত্রিষষ্ঠ-লাভে লগ্নাৎ সৌম্যৈর্নিরীক্ষিতঃ সদ্যঃ।
নাশয়তি সর্ব্বরিষ্টং মারুত ইব তুল সংঘাতম্ ॥ ২৯

যদি লগ্ন হইতে তৃতীয়, ষষ্ঠ কিম্বা একাদশ রাশিতে শুভগ্রহদৃষ্ট রাহু অবস্থান করে, তাহা হইলে প্রবল বায়ু দ্বারা তুলারাশি যেরূপ দূরে নিক্ষিপ্ত হয়, সেইরূপ সদ্য সমস্ত রিষ্টিদোষ নষ্ট হইয়া যায় ॥ ২৯

অজ-বৃষভ-কর্কিলগ্নে রক্ষতি রাহুঃ সমস্ত রিষ্টিভ্যঃ।
পৃথ্বীপতিঃ প্রসন্নঃ কৃতাপরাধং যথা পুরুষং ॥ ৩০

মেষ, বৃষ কিম্বা কর্কটরাশিতে রাহু অবস্থান করিলে, অপরাধী ব্যক্তিকে নরপতি প্রসন্ন হইয়া যেরূপ রক্ষা করেন, তদ্রূপ রাহু সমস্ত রিষ্টি হইতে বালককে রক্ষা করেন ॥ ৩০

চন্দ্রেণ সহিতো রাহুঃ সিংহলগ্নে যদা ভবেৎ।
তদা জাতো ভবেদ্ভূপঃ শিশুরিষ্টস্ত কা কথা ॥ ৩১

শনি ও রাহু মিলিত হইয়া যদি সিংহলগ্নে অবস্থান করে, তাহা হইলে সমস্ত রিষ্টি নষ্ট করে এবং বালক ভূপতিতুল্য হয়॥ ৩১

**কর্কটস্থো যদা জীবঃ সপ্তমে যদি ভার্গবঃ।**

**বুধে চ লগ্ন-সম্প্রাপ্তে শতং জীবতি বালকঃ॥ ৩২**

যদি কর্কটরাশিতে বৃহস্পতি, সপ্তমে শুক্র এবং লগ্নে বুধ অবস্থান করেন, তাহা হইলে বালকের এক শত বৎসর পরমায়ু হয়॥ ৩২

**আত্মগেহে স্থিতে শুক্রে পাপে বা পাপক্ষেত্রগে।**

**শুভগ্রহাঃ প্রপশ্যন্তি রিষ্টিভঙ্গস্তদা ভবেৎ॥ ৩৩**

শুক্র স্বগৃহে এবং পাপগ্রহগণ পাপক্ষেত্রে থাকিয়া শুভগ্রহ কর্তৃক দৃষ্ট হইলে রিষ্টিভঙ্গ হয়॥ ৩৩

**দিবা সূর্য্যো নিশি-শশী লগ্নস্থৈকাদশে স্থিতঃ।**

**কোটিদোষং নিহন্ত্যাশু গর্গস্য বচনং যথা॥ ৩৪**

গর্গ মুনির বচনানুসারে দিবসে জন্মগ্রহণ করিলে একাদশস্থিত রবি এবং রাত্রিতে জন্মগ্রহণ করিলে একাদশস্থিত চন্দ্র অচিরে কোটি কোটি দোষ নষ্ট করিয়া থাকে॥ ৩৪

**শীর্ষোদয়েষু রাশিষু সর্ব্বৈর্গগনাধিবাসিভিঃ সূতৌ।**

**প্রকৃতিস্থৈশ্চারিষ্টং বিলীয়েত ঘৃতমিবাগ্নিস্থম্॥ ৩৫**

জাতকের জন্মকালে গ্রহগণ শীর্ষোদয়-রাশিতে থাকিলে, অনলে ঘৃতের ন্যায় সমস্ত রিষ্টিদোষ নষ্ট হয়॥ ৩৫

**সর্ব্বৈর্গগনভ্রমণৈর্দৃষ্টশ্চন্দ্রো বিনাশয়তি রিষ্টিং॥৩৬**

চন্দ্র সমস্ত গ্রহকর্তৃক দৃষ্ট হইলে রিষ্টিভঙ্গ যোগ হয়॥ ৩৬

**সপ্তাষ্টষষ্ঠাঃ শশিনঃ সৌম্যা হরন্তি কষ্টফলং।**

**পাপৈরমিশ্রচারাঃ কল্যাণ ঘৃতং যথোন্মাদং॥৩৭**

চন্দ্র হইতে (অর্থাৎ চন্দ্র যে রাশিতে থাকিবে সেই রাশি হইতে) ষষ্ঠ, সপ্তম ও অষ্টম রাশিতে পাপগ্রহ না থাকি শুভগ্রহ থাকিলে, কল্যাণ-ঘৃত যেরূপ উন্মাদ বায়ু নষ্ট করে, সেইরূপ চন্দ্র সমুদয় দোষ নষ্ট করেন॥ ৩৭

স্বোচ্চস্থে স্বগৃহেহথবা স্বসুহৃদাং বর্গেঽপি সৌম্যেঽপি বা।
সম্পূর্ণঃ শুভবীক্ষিতঃ শশধরো বর্গে স্বকীয়েঽপি বা। ৩৮
শত্রুণামবলোকনেন রহিতঃ পাপৈরযুক্তেক্ষিতো।
রিষ্টিং হন্তি সুদুস্তরং দিনপতিঃ প্রালেয়রাশিং যথা ॥৩৯

যদি পূর্ণচন্দ্র আপনার উচ্চ বা স্বগৃহে অথবা মিত্র বা শুভগ্রহের ষড়বর্গে অথবা নিজের ষড়বর্গে অবস্থিতি করিয়া শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়, এবং পাপগ্রহ-যুক্ত কিম্বা পাপগ্রহ অথবা তাৎকালিক শত্রুগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়, তাহা হইলে দিনপতি যেরূপ হিমরাশি নষ্ট করেন, উক্তরূপ পূর্ণচন্দ্রও তদ্রূপ অতি কঠিন রিষ্টি সমুদয় নষ্ট করেন ॥ ৩৮।৩৯

শুক্রঃ পঞ্চসহস্রাণি বুধঃ পঞ্চশতানি চ।
লক্ষমেকন্তু দোষাণাং হন্ত্যাচ্চেবোদিতে গুরুঃ ॥৪০

লগ্নে শুক্র থাকিলে পাঁচ হাজার, বুধ থাকিলে পাঁচশত এবং বৃহস্পতি থাকিলে লক্ষ দোষ নষ্ট করেন ॥ ৪০



# অথ দ্বাদশ-লগ্নফলম্।

## তত্রাদৌ মেষলগ্ন-ফলম্।

সারাবঃ। মেষবিলগ্নে জাতঃ প্রচণ্ডকোপো বিদেশগমনরতঃ।
লুব্ধঃ কৃশোঽল্পসৌখ্যঃ শূরঃ স্খলিতাভিধায়ী চ ॥ ৪১
পিত্তানিলোত্থরোগৈরতিতপ্ততনু ক্রিয়াপটুর্ভীরুঃ।
রোষাক্ষো ধর্ম্মরতশ্চপলোঽল্পমেধাঃ পরার্থনাশকরঃ ॥ ৪২
ভোক্তা খ্যাতঃ কুনখী ভ্রাতৃবিহীনস্তথা পিতৃভক্তঃ।
শীঘ্রগতির্মন্দসুতো বিবিধার্থযুতঃ সুশীলশ্চ ॥ ৪৩
কুলোদ্ভবাং সুশীলাং ব্যঙ্গাং স্বজনৈষিণীং স্ত্রিয়ং লভতে।
অপকৃষ্ট দয়াসৌখ্যো ধর্ম্ম-সংবর্দ্ধিতার্থশ্চ ॥ ৪৪

আদৌ মেষলগ্নফল যথা ;—মেষলগ্নে জন্ম হইলে, জাতক অতিশয় ক্রোধযুক্ত, বিদেশভ্রমণেচ্ছুক, লোভী, কৃশশরীর, অল্পবান্ধবযুক্ত, শূর, অস্পষ্টবাদী, বায়ুপিত্তরোগে শরীর উত্তপ্ত, ভীরু, কার্য্যকুশল, রোষকষায়িতনেত্র, ধর্ম্মরত চপল, অল্পমেধাবী, পরার্থনাশকারী, ভোজনশীল, মন্দনখযুক্ত, সহোদরহীন, পিতৃভক্ত, শীঘ্রগতিবিশিষ্ট, কুসন্তান ও বহুবিধ অর্থযুক্ত, সচ্চরিত্র, সদ্বংশসম্ভূতা সুশীলা স্বজনহিতকারিণী অঙ্গহীনাপত্নীযুক্ত, নীচকর্ম্মে অভ্যুদয়যুক্ত, বন্ধুবিহীন এবং ধর্ম্মদ্বারা অর্থবৃদ্ধিকারক হইবে ॥ ৪১-৪৫

## বৃষলগ্ন-ফলম্।

জাতকাভঃ। গুণাগ্রণীঃ স্যাদ্ বিণেন পূর্ণো ভক্তোগুরূণাং হি রণপ্রিয়শ্চ।
ধীরশ্চ শূরঃ প্রিয়বাক্ প্রশান্তঃ স্যান্মানবো যস্য বৃষে বিলগ্নে ॥ ৪৫

হোরা-রঃ। লগ্নে বৃষে স্যাৎ সুভগো যশস্বী স্যাদিষ্টকর্ম্মা বরভূষণেষু।
লুব্ধোঽন্নপানে দয়িতা-প্রিয়শ্চ কন্যাপ্রিয়ো বা পিতৃতোঽধিকারী ॥৪৬
আপীনবক্ষঃ স্বজনস্য মধ্যে ধর্ম্মে নিবৃত্তঃ কফবাতুলশ্চ।
বণিক্ কৃষী দ্যূত-জলাশয়ার্থী স্থিরঃ পটুঃ স্বাশ্রিতভুদ্ যশস্বী।
ভার্য্যাং প্রচণ্ডাং বিষমাং কুযোনিং প্রাপ্নোতি রৌদ্রানপি বন্ধুবর্গান্ ॥৪৭

বৃষলগ্নফল যথা ;—বৃষলগ্নে জন্ম হইলে জাতক গুণাগ্রণী, ধনবান্, গুরুজনভক্ত, রণপ্রিয়, সুধীর, বলবান্, মিষ্টভাষী, প্রশান্ত, সৌভাগ্যশালী, যশস্বী, বেশভূষাদি পরিচ্ছদপ্রিয়, পানভোজনে লুব্ধ, পিতৃদ্রব্যলাভকারী, বাণিজ্যব্যবসায়ী, প্রশস্তবক্ষঃ, নিত্য-স্ত্রীসংসর্গাভিলাষী, স্বজন-দুঃখদাতা, ধর্ম্মকর্ম্মবিমুখ,

দ্যূতক্রীড়াসক্ত, জলকেলিশীল, কৃষিকার্য্যে পটু, কফানিলপ্রকৃতি, যোনিদুষ্টা প্রচণ্ডা ভার্য্যাযুক্ত, আশ্রিতপালক ও উগ্রবন্ধুযুক্ত হইয়া থাকে ॥ ৪৫-৪৭

## মিথুনলগ্ন ফলম্।

জাতকাভঃ। ভোগী বদান্যো বহুপুত্রমিত্রঃ সুগূঢ়মন্ত্রঃ সধনঃ সুশীলঃ।
তস্য স্থিতিঃ স্যান্নৃপসন্নিধানে লগ্নে ভবেদ্ যো মিথুনাভিধানে ॥৪৮

পারিজাঃ। ভোগী বন্ধুরতো দয়ালুরধিকঃ শ্রীমান্ গুণী তত্ত্ববিৎ।
যোগাত্মা সুজনপ্রিয়োঽতিসুভগো রোগী চ যুগ্মোদয়ে ॥ ৪৯

মিথুনলগ্নের ফল যথা ;—মিথুনলগ্নে জাত মানব ভোগী, বদান্য, বহুমিত্র ও পুত্রযুক্ত, গুপ্ত মন্ত্রণাশীল, ধনবান্, সুশীল, রাজদ্বারে প্রতিষ্ঠিত, বন্ধুপ্রিয়, অতি দয়ালু, শ্রীমান্ ব্রহ্মতত্ত্বজ্ঞ, যোগযুক্ত, সুজনপ্রিয়, সুভগ ও রোগযুক্ত হয়। হোরারত্নমতে ;—শাস্ত্রার্থবিৎ, নৃত্যগীতজ্ঞ, কামী, শোভনভার্য্যা, লোকপূজ্য, দক্ষ, আলস্যবান্, সুবক্তা ও বিনীত। সর্প, বিষ, পশু ও উদক মিথুনলগ্নজাতের মৃত্যুর নিমিত্ত হয় ॥ ৪৮-৪৯

## কর্কটলগ্ন-ফলম্।

হোরারঃ। কুলীরলগ্নে বিষমস্বভাবো নবৈকবাসো দ্বিজদেবভক্তঃ।
দাতা সুধীর্দানদয়াসমেতঃ কফানিলাত্মা চ কুপুত্রযুক্তঃ ॥ ৫০
ভীরুঃ পরার্থব্যয়কর্ম্মভাগী পূজ্যোঽতিধীরো গদযুক্ চ কামী।
বিদেশগো দুষ্টকবন্ধুকঃ স্যাৎ কন্যাপ্রজো বৈ ধনধান্যযুক্তঃ ॥ ৫১

কর্কটলগ্নের ফল যথা ;—কর্কটলগ্নে জন্মগ্রহণ করিলে জাতক নূতনবাসস্থানপ্রিয় অথবা বহুবাসস্থানযুক্ত, দেবদ্বিজভক্ত, দাতা, সুবুদ্ধি, কফানিলপ্রকৃতি, কুপুত্রযুক্ত, ভীরু, নিজার্থব্যয়দ্বারা পরকার্য্যসাধনকারী, লোকপূজ্য, অতিধীর, রোগযুক্ত, কামী, বিদেশগমনশীল, দুষ্টবন্ধু, বহুকন্যাযুক্ত ও ধনধান্যাদিবিভব-যুক্ত হয় ॥ ৫০-৫১

## সিংহলগ্ন-ফলম্।

হোরারঃ। লগ্নে হরৌ দুঃখসহো মহৌজা দ্যূতাংসমস্কো নৃপলব্ধমানঃ।
বীরো গভীরঃ স্থিতিসত্ত্বযুক্তঃ প্রিয়াবিবঃ স্বল্পসুতো প্রযোধী ॥ ৫২
বনাদ্রিচারী বধকৃৎ ক্ষুধালুর্ লোঽরিহা কার্যকুটুম্বকার্য্যাঃ
কৃষ্যাদিবিত্তোঽবিতবন্ধুমিত্রো ব্যয়ী বিধর্ম্মা তু কলত্রভোগী ॥ ৫৩

সিংহলগ্নের ফল যথা ;—সিংহলগ্নে জন্মগ্রহণ করিলে জাতক দুঃখসহিষ্ণু,

মহা ওজস্বী, দৃঢ়স্কন্ধ, দৃঢ়বক্ষঃ রাজদ্বারে প্রতিষ্ঠিত, ধীর, গম্ভীর, মহাবলশালী, আমিষপ্রিয়, মিতভাষী, প্রমোদী, বন ও পর্ব্বতচারী, প্রাণীবধরুচি, ক্ষুধালু, লুব্ধ, শত্রুহন্তা, স্বার্থসিদ্ধির জন্ত কুটুম্বকার্য্যকরী, কৃষিকৃত-ধনবান্, মিত্রযুক্ত, ব্যয়শীল, বিধর্ম্মা ও কদন্নভোজী হয়॥ ৫২—৫৩

## কন্যালগ্ন-ফলম্।

পারিজাতঃ। কন্যাজলগ্নভবঃ ক্রিয়াসু নিপুণঃ শ্রীমান্ সুধীঃ পণ্ডিতঃ।
মেধাবী বনিতা-বিলাস রসিকো বন্ধুপ্রিয়ঃ সাত্ত্বিকঃ॥ ৫৪

কন্যালগ্নের ফল যথা;—কন্যালগ্নে জন্মগ্রহণ করিলে জাতক কার্য্যে সুনিপুণ, শ্রীমান্, সুবুদ্ধি, মেধাবী, পণ্ডিত, বনিতাবিলাসরসিক (কামকলাভিজ্ঞ) ও বন্ধুপ্রিয় হয়॥৫৪

## তুলালগ্ন-ফলম্।

জাতকাভরণঃ। গুণাধিকত্বং দ্রবিণোপলব্ধির্ব্বাণিজ্যকর্ম্মণ্যতিনৈপুণত্বম্।
পদ্মালয়া তন্নিলয়ে ন লোলা লগ্নং তুলা চেৎ স কুলাবতংসঃ॥ ৫৫

তুলালগ্নের ফল যথা; যাহার তুলালগ্নে জন্ম হয়, সে ব্যক্তি গুণবান্, ধনবান্, বাণিজ্যকর্ম্মে নিপুণ, কুলভূষণ ও স্থিরালক্ষ্মীযুক্ত হয়॥ ৫৫

## বৃশ্চিকলগ্ন ফলম্।

বৃদ্ধযঃ। লগ্নেঽষ্টমে কোপপরো ন সত্ত্বো ভবেন্মনুষ্যো নৃপপূজিতশ্চ।
গুণান্বিতঃ শাস্ত্রকথানুরক্ত প্রমর্দ্দকঃ শত্রুগণস্ত নিত্যম্॥ ৫৬

বৃশ্চিকলগ্নের ফল যথা;—বৃশ্চিকলগ্নে জন্মগ্রহণ করিলে মানব ক্রোধী, অধৈর্য্য, রাজপূজ্য, গুণান্বিত, শাস্ত্রকথানুরক্ত ও শত্রুহন্তা হইয়া থাকে॥ ৫৬

## ধনুর্লগ্ন-ফলম্।

জাতকাভরণঃ। প্রাজ্ঞশ্চ রাজ্ঞঃ পরিসেবনজ্ঞঃ সত্যপ্রতিজ্ঞঃ সুতরাং মনোজ্ঞঃ॥
সুজ্ঞঃ কলাজ্ঞশ্চ ধনুর্ব্বিধিজ্ঞশ্চেদ্ধনুর্যস্ত জনুস্তনোঃ স্যাৎ॥ ৫৭

হোরায়ঃ। পরোপকারী বহুশাস্ত্রবেত্তা ক্রোধী সুধীঃ সত্যধৃতিঃ কুলেষ্টঃ।
কফানিলাত্মা মুখনেত্ররোগী বন্ধুপ্রিয়ঃ শিল্পরতশ্চ শূরঃ॥৫৮

ধনুর্লগ্নের ফল যথা;—ধনুর্লগ্নে জাত মানব রাজসেবাকুশলী, প্রাজ্ঞ, সত্যপ্রতিজ্ঞ, মনোজ্ঞ, কলাজ্ঞ, পরোপকারী, বহুশাস্ত্রবিৎ, ক্রোধী, শোভনবুদ্ধি, সত্যনিষ্ঠ, কুলপ্রিয়, কফানিলপ্রকৃতি, মুখ ও নেত্ররোগী, বন্ধুপ্রিয়, শিল্পরত ও শূর হইয়া থাকে॥ ৫৭—৫৮

## মকরলগ্ন-ফলম্।

বৃদ্ধযবনঃ। মৃগোদয়ে তোয়রতঃ সুভীরো ভীরুঃ সদা পুণ্য-নিষেবকশ্চ।
শ্লেষ্মানিলাভ্যাং পরিপীড়িতাঙ্গঃ সুদীর্ঘগাত্রঃ পরবঞ্চকশ্চ॥ ৫৯

মকরলগ্নের ফল যথা ;—মকরলগ্নে জাতমানব, জলকেলিপ্রিয় কিম্বা অধিক জলসেবী, অতীব ভীরু, সদা পুণ্যনিষেবক, কফানিলপ্রকৃতি, দীর্ঘকায় ও পরবঞ্চক হয়।

## কুম্ভলগ্ন-ফলম্।

মানসাগরঃ। কুম্ভলগ্নে নরো জাতশ্চলচিত্তোঽতি সৌহৃদঃ।
পরদাররতশ্চৈব মৃদুকার্য্যো মহাসুখী॥ ৬০

কুম্ভলগ্নের ফল যথা ;—কুম্ভলগ্নে জন্মগ্রহণ করিলে জাতক, চঞ্চলচিত্ত, অতিপ্রণয়ী বা সম্ভাষণে দক্ষ, সদালাপী, পরদাররত, মৃদুকার্য্য ও মহাসুখী হয়॥৬০

## মীনলগ্ন ফলম্।

জাতকাভঃ। দক্ষোঽল্প-ভক্ষোঽল্প-মনোভবশ্চ সত্ত্বপ্রিয়া চপলোঽতিধূর্ত্তঃ।
স্যাদ্বাচ নানা রচনাবিধানে মীনাভিধানে জননে বিলগ্নে॥ ৬১
মীনোদয়ে [illegible]নাস্বকুলস্তেজোবল প্রচুর-ধান্যধনশ্চ বিদ্বান্॥৬২

হোরারঃ। পানাভিলাষী প্রিয়ধর্ম্মসত্ত্বমেধা শৌচশ্রুতাচাররতো বিনীতঃ।
গীতাঙ্গনাকার্য্য-সুশিল্পযুক্তঃ কন্যাপ্রজঃ প্রত্যয়কীর্ত্তিযুক্তঃ॥৬৩

মীনলগ্নের ফল যথা ;—মীনলগ্নে জন্মগ্রহণ করিলে জাতক কার্য্যদক্ষ, অল্পভোজী, প্রিয়জনহিতকারী, তেজস্বী, বলবান্, বিদ্বান্, প্রচুরধনধান্যাদিযুক্ত, অল্প স্ত্রীসঙ্গ, স্বর্ণাদি রত্নযুক্ত, চঞ্চল, নানা বাক্যবিন্যাসে অতিধূর্ত্ত, পানাভিলাষী, মেধাবী, শুচিতাসম্পন্ন, শাস্ত্রবিহিত আচাররত, বিনীত, অঙ্গনাকার্য্য সঙ্গীত ও শিল্পবিদ্যাবিৎ, কন্যাপ্রজ, বিশ্বাসী ও কীর্ত্তিশালী হয়॥ ৬১—৬৩

উপদেশ ;—লগ্নফল যে সমস্ত লিখিত হইল তাহার সমস্ত গুলিই যে সম্যক্‌রূপে মিলিয়া যাইবে এরূপ নহে। তাহার কারণ, মানব জীবনে কেবলমাত্র লগ্নফল অবলম্বনে সকল বিষয়ের বিচার হইতে পারে না। জন্মরাশিফল, জন্মনক্ষত্রফল, জন্মযোগফল, [illegible]তিথিফল, হোরাফল, দ্রেক্কাণফল, নবাংশফল এবং গ্রহদিগের যোগফল, জন্মলগ্নে শুভাশুভগ্রহের যোগদৃষ্টিফল, ইত্যাদি বহুবিধফলের সমষ্টি একত্রীভূত হইয়া ফলের প্রভেদ জন্মাইয়া থাকে। কিন্তু আমরা অনেক কোষ্ঠী [illegible] দেখিয়াছি যে, লগ্নফলই অধিক মিলে।

# অথ রাশি-ফলম্।

## ১। মেষরাশি-ফলম্ ;—

ভবতি বিকলকেশশ্চঞ্চলস্ত্যাগশীলো
রুচির-শুচিবিলাসী বাগ্মিযুক্তো দুরন্তঃ।
ন ভবতি গৃহসেবী ক্রূরনেত্রোঽল্পমেধা
ধনপতিরিহ দাতা মেষরাশির্মনুষ্যঃ॥

মেষরাশির ফল যথা ;—যে মানবের মেষরাশি, (অর্থাৎ যাহার জন্মকালে চন্দ্র মেষরাশিতে অবস্থিতি করে) সে ব্যক্তি বিকলকেশযুক্ত, চঞ্চল, ত্যাগশীল, কান্তিযুক্ত, পবিত্র, বিলাসী, অতিশয় বক্তা, দুর্দান্ত, গৃহস্থাশ্রম-বিরত, রোষকষায়িতনেত্র, অল্প মেধাবিশিষ্ট, ধনাঢ্য এবং দাতা হইয়া থাকে।

## ২। বৃষরাশি-ফলম্ ;—

পৃথুজঘনকপোলঃ স্থূলনেত্রোঽল্পভাষী
শুচিরভিনবকর্ম্মা রম্যদেহঃ সুখী চ।
দ্বিজগুরুসুরভক্তঃ শ্লেষ্মবাতস্বভাবঃ
সিতকুটিলকচশ্রী রোমযুক্তো বৃষাখ্যঃ॥

বৃষরাশির ফল যথা ;—যে ব্যক্তি বৃষে চন্দ্র অবস্থানকালে জন্মগ্রহণ করে, তাহার জঘনদেশ ও গণ্ডদেশ স্থূল ও বৃহৎ গোলাকার চক্ষু, অল্পভাষী, পবিত্র, কার্য্যদক্ষ, সুন্দর শরীরযুক্ত, সুখী, দেবতা, ব্রাহ্মণ ও গুরুজনে ভক্তিমান, শ্লেষ্ম-বাত-প্রকৃতি, সমুচিত ও শুভ্র-কেশাগ্রবিশিষ্ট এবং রোমযুক্ত হইয়া থাকে।

## ৩। মিথুনরাশি-ফলম্ ;—

সুরপতিহিতশীলঃ পার্থিবশ্লিষ্টবাক্যঃ
পরোপকারী পণ্ডিতঃ ক্রূরচিত্তঃ।
প্রকৃতিমলিনকেশঃ শ্লেষ্মবাতপ্রধানো
ভবতি মিথুনরাশির্গীতবাদ্যানুরক্তঃ॥

মিথুন রাশির ফল যথা ;—মিথুন রাশিতে জন্মিলে হয়, সে ব্যক্তি সুরপতিসদৃশ হিতকারক, রাজার সহিত বাক্যযুক্ত, পরোপকারী, পণ্ডিত, ক্রূরান্তঃকরণবিশিষ্ট, মলিন কেশধারী, বাতশ্লেষ্মপ্রকৃতি সম্পন্ন এবং গীতবাদ্যাদিতে অনুরক্ত হয়।

৪। কর্কটরাশি-ফলম্ ;—

পবনকফশরীরো দেবদেহপ্রকাশঃ।
স্বয় [illegible]জিতবিত্তো দেবতা বিপ্রভক্তঃ।
কুলশ্রেষ্ঠবিবরতো মণ্ডলাকার মূর্ত্তি-
র্ভবতি বিপুলবিত্তঃ কর্কটো যস্য রাশিঃ॥

কর্কটরাশির ফল যথা ;—যাহার কর্কটরাশি হয়, সে ব্যক্তি কফবায়ু-প্রকৃতি, দেবতা সদৃশ-সুন্দর দেহবিশিষ্ট, স্বোপার্জ্জিত ধনভোগী, দেবদ্বিজে ভক্তিপরায়ণ, কুলশ্রেষ্ঠ, মণ্ডলাকার মূর্ত্তি ( স্থূল এবং খর্ব্বাকৃতি ) এবং অতিশয় ধনাঢ্য হয়।

৫। সিংহরাশি-ফলম্ ;—

উদরভরণতুষ্টঃ ক্রোধনো মাংসলুব্ধো
গহনগিরিগুহানাং সেবনো বন্ধুহীনঃ।
কপিলনয়নযুক্ত স্তুঙ্গবক্ষঃ ক্ষুধার্ত্তো
ভবতি [illegible]বতীসেবা পণ্ডিতঃ সিংহরাশিঃ॥

সিংহরাশির ফল যথা ;—যাহার সিংহরাশি হয়, সে ব্যক্তি উদর ভরণে সন্তুষ্ট, রাগান্বিত, মাংসভোজী, নিবিড় অরণ্য ও গুহায় ভ্রমণরত, বন্ধুহীন, কপিলবর্ণ চক্ষুযুক্ত, উচ্চ বক্ষঃস্থল বিশিষ্ট, ক্ষুধাতুর, যুবতী-সেবাপরায়ণ ও পণ্ডিত হইয়া থাকে।

৬। কন্যারাশি-ফলম্ ;—

বিমলমতি সুশীলো লেখ্যবৃত্তিঃ কবির্বা
কৃশতনু ধনযুক্তঃ কান্তবীর্যঃ সুখী চ।
ভবতি নয়নরোগী ধর্মকর্মা[illegible]রক্তো
[illegible]প্রিয়কারী কন্যকা যস্য রাশিঃ॥

কন্যারাশির ফল যথা ;—কন্যারাশিতে চন্দ্র অবস্থানকালে যে মানবের জন্ম হয়, সে ব্যক্তি নির্ম্মলবুদ্ধিযুক্ত, সুশীল, লেখ্যবৃত্তিসম্পন্ন অথবা রচনা নিপুণ, [illegible] মনোহর, [illegible], সুখী, চক্ষুরোগী, ধর্ম্মকর্মে অনুরক্ত এবং [illegible] হিতকারী হইয়া থাকে।

৭। তুলারাশি-ফলম্ ;—

ভবতি শিথিলগাত্রো নাতিদীর্ঘপ্রমাণো
জনয়তি পরিতোষং বান্ধবানাং প্রদানৈঃ।
অতিশয় বহুভাষী জ্যোতিষাং জ্ঞানযুক্তো
ভবতি হি তুলারাশির্ভৃত্যবর্গানুরক্তঃ॥

তুলারাশির ফল যথা ;—যে ব্যক্তির তুলারাশি হয়, সে ব্যক্তি শিথিলগাত্র-সম্পন্ন, ( অর্থাৎ তাহার শরীরের মাংসপেশী সকল দৃঢ় নহে ) অনতিদীর্ঘ দেহ-বিশিষ্ট, দানশীলতায় বন্ধুগণের সন্তোষকারী, অত্যন্ত বাচাল, জ্যোতির্বিজ্ঞ এবং ভৃত্যবর্গের প্রতি অনুরক্ত হইয়া থাকে।

৮। বৃশ্চিকরাশি-ফলম্ ;—

বহুজনধনভাগী স্ত্রীষু সৌভাগ্যযুক্তঃ
শিশুনমতিসযুক্তো রাজসেবানুরক্তঃ।
অভিলষতি পরার্থং নিত্যমুদ্যোগযুক্তো
দৃঢ়মতিরতিশূরো বৃশ্চিকো যস্য রাশিঃ॥

বৃশ্চিকরাশির ফল যথা ;—যে মানবের বৃশ্চিকরাশি হয়, সেই ব্যক্তি বহু ধনভোগী, বহুজন দ্বারা আদৃত এবং পরিবেষ্টিত হইয়া থাকে। তাহার ভাগ্যবতী পত্নী লাভ হয় ; এবং সে ব্যক্তি খলবুদ্ধিবিশিষ্ট, রাজসেবানুরক্ত, পরার্থ লাভের জন্য সর্ব্বদা উদযোগপরায়ণ, কঠিন হৃদয় এবং অতিশয় বলবান্ হয়।

৯। ধনুরাশি-ফলম্ ;—

ধনুরিব গুণযুক্তঃ কীর্ত্তিমান্ পূজনীয়ঃ
কুলপতিরসবিজ্ঞো বন্ধুবর্গৈকপাত্রঃ।
বহুধনজনযুক্তো দেববিপ্রোপসেবী
মৃদুগতিরসহিষ্ণুঃ কার্ম্মুকো যস্য রাশিঃ॥

ধনুরাশির ফল যথা ;—যে ব্যক্তির ধনুরাশি হয়, সে ব্যক্তি কার্য্যতৎপর, কীর্ত্তিমান্, পূজনীয়, কুলশ্রেষ্ঠ, রসজ্ঞ, বন্ধুগণের একমাত্র সুহৃদ, বহু ধনজন-যুক্ত, দেবদ্বিজপরায়ণ, মৃদুগতি এবং অসহিষ্ণু হইয়া থাকে।

১০। মকররাশি-ফলম্ ;—

[illegible] পরস্ত্রী [illegible]ভোগী
[illegible] চণ্ডো [illegible]বাদে প্রসক্তঃ।
কৃশতনুর[illegible]বুর্গত ভোক্তা
ভবতি মকররাশির্নিত্যো বীরতাকঃ॥

মকররাশির ফল যথা ;—মকররাশি ব্যক্তি পরকামিনী সম্ভোগে অভিলাষবান্, সকাল-ভোগী, নৃপতিতুল্য, প্রতাপবান্, মত্ত্রণা ও বাদানুবাদ নিপুণ, কৃশশরীর, অতিশয় বুদ্ধিমান্, বহুগণের ভোক্তা এবং বীরত্বতাকসম্পন্ন হইয়া থাকে।

১১। কুম্ভরাশি-ফলম্ ;—

তুরগইব সহিষ্ণুঃ সুন্দরঃ স্বচ্ছচিত্তঃ
স্থিরধনমভিলাষী মানিনী বক্রচিত্তঃ।
বহুধনপরিবারো জ্ঞাতি-বন্ধু-প্রমোদী
পরিজনহিতকারী যস্য রাশির্ঘটাখ্যঃ॥

কুম্ভরাশির ফল যথা ;—কুম্ভরাশি জাতক অশ্বসদৃশ কষ্টসহিষ্ণু, মনোহর, বিমলচিত্ত, স্থিরধনে অভিলাষযুক্ত, মান্ত, কুটিলান্তঃকরণ, ধনাঢ্য বহুপরিবারযুক্ত, জ্ঞাতি ও বন্ধুবর্গসহ আমোদকারী এবং পরিজনের হিতকারী হইয়া থাকে।

১২। মীনরাশি-ফলম্ ;—

জনধনসুখভোক্তা মৈথুনাদিপ্রসক্তঃ
সমরুচিরশরীরো [illegible]ভোক্তা মধ্যঃ।
অভিভবতি সপত্নান্ [illegible]ঃ
অতি[illegible] পণ্ডিতো মীনরাশিঃ॥

মীনরাশির ফল যথা ;—যে ব্যক্তির মীনরাশি হয়, সে ধনজন [illegible]তাপ, নিপুণ কার্য্যরত, সমানরুচিবিশিষ্ট, সুন্দর শরীর যুক্ত, বহুলাভে সক্ষম, আর মধ্য যুক্ত, [illegible]য়া, জীবিত, সুকান্তিযুক্ত, অতিশয় ধনভোগী এবং পণ্ডিত হইয়া থাকে।

# চতুর্থ অধ্যায়।

## প্রথম পরিচ্ছেদ।

---

### ষড়্‌বর্গ-প্রকরণ।

ক্ষেত্রং হোরাথ দ্রেক্কাণো নবাংশো দ্বাদশাংশকঃ ॥
ত্রিংশাংশকশ্চ ষড়্‌বর্গাস্ত্র্যাদি প্রাপ্ত্যা ফলপ্রদা ॥১

ক্ষেত্র, হোরা, দ্রেক্কাণ, নবাংশ, দ্বাদশাংশ ও ত্রিংশাংশ, প্রত্যেক রাশির এই ছয় প্রকার বিভাগের নাম ষড়্‌বর্গ। ষড়্‌বর্গের ভিন্ন ভিন্ন বিভাগে ভিন্ন ভিন্ন গ্রহ অবস্থিতি করিয়া ভিন্ন ভিন্ন ফল প্রদান করেন ॥১

### গ্রহাণাং ক্ষেত্র-কথনম্।

কুজ-শুক্র-বুধেন্দ্বর্ক-সৌম্য-শুক্রাবনীভুবাম্।
জীবার্কি-ভানু[illegible]ং ক্ষেত্রাণি স্যুরজাদয়ঃ ॥২

ক্ষেত্র অর্থে রাশি বা গ্রহগণের স্ব স্ব স্থান বা গৃহ বুঝায়। মেষ ও বৃশ্চিক মঙ্গলের, বৃষ ও তুলা শুক্রের, মিথুন ও কন্যা বুধের, কর্কট চন্দ্রের, সিংহ রবির, ধনু ও মীন বৃহস্পতির এবং মকর ও কুম্ভ শনির ক্ষেত্র ॥২

### ক্ষেত্রাধিপ-চক্র।

| | মেষ | [illegible] | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ক্ষেত্রাধিপ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ |

## হোরাধিপ-কথনম্।

বিষম ক্ষে হোরাঃ স্যুঃ প্রথমাশ্চণ্ডরোচিষঃ।
দ্বিতীয়াঃ শশিনো যুগ্মেষ্বত্যয়াদশযরেৎ সদা ॥৩

হোরা শব্দে রাশির অর্দ্ধেক অংশকে বুঝায়। হোরা বিভাগকালে রাশি সকল দুই শ্রেণীতে বিভক্ত হয়; সম ও বিষম। বিষম রাশির প্রথম হোরা অর্থাৎ প্রথম অর্দ্ধাংশ সূর্য্যের এবং দ্বিতীয় হোরা অর্থাৎ দ্বিতীয় অর্দ্ধাংশ চন্দ্রের এবং সম রাশির ঠিক উহার বিপরীত অর্থাৎ প্রথম হোরা চন্দ্রের এবং দ্বিতীয় হোরা সূর্য্যের। এইরূপে সমস্ত রাশির হোরাধিপতি নির্ণয় হইয়া থাকে। প্রত্যেক রাশি ৩০ অংশে বিভক্ত; ১ হইতে ১৫ অংশ পর্য্যন্ত প্রথম হোরা, ১৬ হইতে ৩০ অংশ পর্য্যন্ত দ্বিতীয় হোরা ॥ ৩

### হোরাধিপ-চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম হোরাধিপ | র | চ | র | চ | র | চ | র | চ | র | চ | র | চ | ১৫ |
| ২য় হোরাধিপ | চ | র | চ | র | চ | র | চ | র | চ | র | চ | র | ৩০ |

## দ্রেকাণাধিপ-কথনম্।

স্ব-পঞ্চনবমানাং যে রাশিনামধিপা গ্রহাঃ।
তে দ্রেকাণাধিপা রাশৌ দ্রেকাণাস্ত্রয় এব হি ॥৪

একটী রাশিকে তিন ভাগে বিভক্ত করিলে তাহার এক এক ভাগকে দ্রেকাণ বলে। যে রাশি যে গ্রহের ক্ষেত্র সেই গ্রহ সেই রাশির প্রথম দ্রেকাণের অধিপতি এবং সেই রাশি হইতে যথাক্রমে পঞ্চম ও নবম রাশির অধিপতি গ্রহ যথাক্রমে দ্বিতীয় ও তৃতীয় দ্রেকাণের অধিপতি। যথা;— তুলারাশির অধিপতি শুক্র, তিনি তুলার প্রথম দ্রেকাণের অধিপতি এবং তুলা হইতে পঞ্চম কুম্ভরাশির অধিপতি শনি দ্বিতীয় দ্রেকাণের অধিপতি এবং তুলা হইতে নবম, মিথুন রাশির অধিপতি বুধ তৃতীয় দ্রেকাণের অধিপতি। অন্যান্য রাশির এইরূপ জানিবেন ॥ ৪

## দ্রেকাণাধিপ-চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম দ্রেকাণাধিপ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ১০ |
| ২য় দ্রেকাণাধিপ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | ২০ |
| ৩য় দ্রেকাণাধিপ | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | ৩০ |

## নবাংশ-কথনম্।

চরাণাং স্বত্রিকোণানাং তচ্চরাদ্যা নবাংশকাঃ।
রাশীনাং স্বনবাংশো যঃ স বর্গোত্তম-সংজ্ঞকঃ ॥৫

রাশিকে নয়ভাগ করিলে তাহার এক এক ভাগকে নবাংশ বলা যায়। নবাংশ গণনা করিবার বিশেষ নিয়ম এই, যে কোন রাশিই লগ্ন হউক না কেন চররাশি হইতে নবাংশ গণনা আরম্ভ করিতে হয়। চররাশির অধিপতি গ্রহ চররাশির প্রথম নবাংশাধিপতি; কিন্তু স্থির এবং দ্ব্যাত্মক রাশির সেরূপ নহে; উহাদের নবাংশ গণনা করিতে হইলে, যে স্থির বা দ্ব্যাত্মক রাশির নবাংশাধিপতি জানিতে হইবে, সেই রাশি হইতে পঞ্চম কিম্বা নবম রাশির মধ্যে যেটী চররাশি হইবে, সেই রাশির অধীশ্বর প্রথম নবাংশের অধিপতি হইবেন, এবং সেই চররাশি হইতেই আবশ্যকীয় স্থির বা দ্ব্যাত্মক রাশির নবাংশ গণনা করিতে হইবে। মেষ, সিংহ, ধনু এই তিন রাশির নবাংশ মেষ হইতে গণনা করিতে হয় অর্থাৎ মেষ, সিংহ কিম্বা ধনু লগ্ন হইলে তাহার নবাংশ মেষরাশি হইতে গণনা করিতে হইবে। সেইরূপ বৃষ, কন্যা ও মকরের, মকর হইতে এবং মিথুন, তুলা ও কুম্ভের তুলা হইতে এবং কর্কট, বৃশ্চিক ও মীনের কর্কট হইতে নবাংশাধিপতি গণনা করিতে হইবে। মেষাধিপতি মঙ্গল প্রথম নবাংশের অধিপতি বৃষাধিপতি শুক্র দ্বিতীয় নবাংশের অধিপতি মিথুনাধিপতি বুধ তৃতীয় নবাংশের অধিপতি এইরূপ পর পর রাশির অধিপতি পর পর নবাংশের অধিপতি হইবে।

প্রয়োজন ;—পরাশর জৈমিনি প্রভৃতি মুনিগণ এই নবাংশ হইতে বহুবিধ যোগাযোগ ও ফলাফলের অবতারণা করিয়াছেন। "লগ্ননবাংশপ-তুল্যতনুঃ ... তুল্যতনুর্বা ইত্যাদি।" অর্থাৎ লগ্নের নবাংশাধিপতি গ্রহের অথবা সর্ব্বাপেক্ষা বলবান্ গ্রহের স্বরূপ অনুসারে জাতকের স্বরূপ কল্পনা করিবে এবং প্রশ্নকালের নবাংশাধিপতি-গ্রহ হইতে হৃত, নষ্ট ও চিন্তিত দ্রব্য নির্দ্দেশ করিবে ॥ ৫

## নবাংশাধিপ-চক্র।

| নবাংশ | মেষ, সিংহ ধনু | বৃষ, কন্যা মকর | তুলা, কুম্ভ মিথুন | কর্কট, মীন বৃশ্চিক | অংশ |
|---|---|---|---|---|---|
| ১ম নবাংশাধিপ | ম | শ | শু | চ | ৩।২০ |
| ২য় " | শু | শ | ম | র | ৬।৪০ |
| ৩য় " | বু | বৃ | বৃ | বু | ১০।০ |
| ৪র্থ " | চ | ম | শ | শু | ১৩।২০ |
| ৫ম " | র | শু | শ | ম | ১৬।৪০ |
| ৬ষ্ঠ " | বু | [illegible] | বৃ | বৃ | ২০।০ |
| ৭ম " | শু | চ | ম | শ | ২৩।২০ |
| ৮ম " | ম | র | শু | শ | ২৬।৪০ |
| ৯ম " | বৃ | বু | [illegible] | বৃ | ৩০ |

## দ্বাদশাংশাধিপ-কথনম্।

দ্বাদশাংশস্তু গণনাং তত্তৎ ক্ষেত্রাদিনির্দ্দিশেৎ।
সর্ব্বেষাং মেষ-পূর্ব্বাণাং সার্দ্ধভাদ্বাদশাংশকাঃ ॥৬

একটী রাশিকে দ্বাদশভাগে বিভক্ত করিলে তাহার এক এক ভাগকে দ্বাদশাংশ কহে। যে রাশির দ্বাদশাংশ নির্ণয় করিতে হইবে, সেই রাশির অধিপতিগ্রহ প্রথম দ্বাদশাংশের অধিপতি এবং তাহার পর পর রাশির অধিপতি গ্রহ পর পর দ্বাদশাংশের অর্থাৎ প্রথম দ্বিতীয় তৃতীয় ইত্যাদি দ্বাদশাংশের অধিপতি হয়। প্রত্যেক ত্রিংশাংশ রাশির দ্বাদশভাগের একভাগ ২ অংশ ৩০ কলা। অতএব প্রত্যেক রাশির ১ম দ্বাদশাংশ ২য় অংশ ৩০ কলা পর্য্যন্ত, ২য় দ্বাদশাংশ ৫ অংশ পর্য্যন্ত, তৃতীয় দ্বাদশাংশ ৭ অংশ ৩০ কলা পর্য্যন্ত, ৪র্থ

দ্বাদশাংশ ১০ অংশ পর্য্যন্ত, ৫ম দ্বাদশাংশ ১২ অংশ ৩০ কলা পর্য্যন্ত, ৬ষ্ঠ দ্বাদশাংশ ১৫ অংশ পর্য্যন্ত, ৭ম দ্বাদশাংশ ১৭ অংশ ৩০ কলা পর্য্যন্ত, ৮ম দ্বাদশাংশ ২০ অংশ পর্য্যন্ত, ৯ম দ্বাদশাংশ ২২ অংশ ৩০ কলা পর্য্যন্ত, ১০ম দ্বাদশাংশ ২৫ অংশ পর্য্যন্ত, ১১শ দ্বাদশাংশ ২৭ অংশ ৩০ কলা পর্য্যন্ত, এবং ১২শ দ্বাদশাংশ অর্থাৎ শেষ দ্বাদশাংশ ২৭ অংশ ৩০ কলার পর ৩০ অংশ পর্য্যন্ত। প্রয়োজন,—নিষেক প্রকরণে এই দ্বাদশাংশ হইতে বহুবিধ ফল নির্ণীত হইয়াছে।

## দ্বাদশাংশাধিপ-চক্র।

| | | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম | দ্বাদশাংশাধিপ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ২।৩০ |
| ২য় | ” | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | ৫।০ |
| ৩য় | ” | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | ৭।৩০ |
| ৪র্থ | ” | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | ১০।০ |
| ৫ম | ” | র | বু | শু | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | ১২।৩০ |
| ৬ষ্ঠ | ” | বু | শু | ম | বৃ | শ | | বৃ | ম | শু | বু | চ | র | ১৫।০ |
| ৭ম | ” | শু | ম | বৃ | শ | শ | বৃ | ন | শু | বু | চ | র | বু | ১৭।৩০ |
| ৮ম | ” | ম | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ২০।০ |
| ৯ম | ” | বৃ | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | ২২।৩০ |
| ১০ম | ” | শ | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | ২৫।০ |
| ১১শ | ” | শ | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | ২৭।৩০ |
| ১২শ | ” | বৃ | ম | শু | বু | চ | র | বু | শু | ম | বৃ | শ | শ | ৩০ |

## ত্রিংশাংশাধিপ-কথনম্।

কুজার্কি-গুরু-সৌম্যানাং ভাগাঃ শুক্রস্ত চ ক্রমাৎ।
পঞ্চ-পঞ্চাষ্ট-সপ্তেষু জ্ঞেয়মোজঃস্বরাশিষু।
ত্রিংশাংশা ব্যত্যয়াদেতে যুগ্ম রাশিষু কীর্ত্তিতাঃ ॥ ৭

একটী রাশিকে ত্রিশভাগে বিভক্ত করিলে তাহার এক এক ভাগ বা অংশকে ত্রিংশাংশ কহে। রাশিদিগের ত্রিংশাংশ বিভাগে বিশেষ এই যে, ওজ বা বিষমরাশির বিভাগ এক প্রকার, যুগ্ম বা সমরাশির অন্য প্রকার। বিষম রাশির প্রথম পঞ্চভাগ মঙ্গলের, তাহার পর পঞ্চভাগ শনির, তাহার পর অষ্ট-ভাগ বৃহস্পতির, তাহার পর সপ্তভাগ বুধের, তাহার পর পঞ্চভাগ শুক্রের ত্রিংশাংশ হয়; এবং সমরাশির প্রথম পঞ্চভাগ শুক্রের, দ্বিতীয় পঞ্চভাগ বুধের তৎপরে অষ্টভাগ বৃহস্পতির, তৎপরে সপ্তভাগ শনির, তৎপরে পঞ্চভাগ মঙ্গলের ত্রিংশাংশ হয়।

প্রয়োজন;—জন্মকালীন জাতকের রবি যে গ্রহের ত্রিংশাংশে থাকেন, সেই গ্রহের সত্ত্ব, রজঃ, তম ইত্যাদি গুণাধিকারভেদে জাতকের সেই গুণাধিক্য কল্পনা করিবে এবং পশ্চাল্লিখিত স্ত্রীজাতকে ত্রিংশাংশফল-কথনে স্ত্রীজাতির চরিত্র বিষয়ক বিশেষ ফলাফল জ্ঞাত হওয়া যাইবে।

ত্রিংশাংশাধিপ-চক্র।

| | ১ম পঞ্চভাগ | ২য় পঞ্চভাগ | অষ্টভাগ | সপ্তভাগ | পঞ্চভাগ |
|---|---|---|---|---|---|
| বিষম রাশির ত্রিংশাংশাধিপ | মঙ্গল | শনি | বৃহস্পতি | বুধ | শুক্র |
| সম রাশির ত্রিংশাংশাধিপ | শুক্র | বুধ | বৃহস্পতি | শনি | মঙ্গল |

## ষড়বর্গ-গণনা প্রণালী।

জাতকের যে রাশিটী জন্ম-লগ্ন, সেই রাশি যে গ্রহের ক্ষেত্র জাতকের সেই গ্রহের ক্ষেত্রে জন্ম হইয়াছে বুঝিতে হইবে। যাহার বৃষ-লগ্নে জন্ম হইয়াছে, তাহার শুক্রের ক্ষেত্রে জন্ম হইয়াছে বুঝিতে হইবে, কারণ শুক্র বৃষরাশির অধিপতি। যাহার কন্যালগ্নে জন্ম হইয়াছে, তাহার বুধের ক্ষেত্রে জন্ম হইয়াছে বুঝিতে হইবে, কারণ বুধ কন্যারাশির অধিপতি। এইরূপে ক্ষেত্রাধিপতি সহজেই নির্ণীত হইতে পারে। কিন্তু হোরা, দ্রেক্কাণ, নবাংশে প্রভৃতি অঙ্কপাত দ্বারা কাটিয়া লইতে হইবে। বৃষলগ্নের মান ৪।৫১। ২১ ইহাকে দুইভাগ করিলে ২ দণ্ড ২৫ পল ৪০ বিপল ৩০ অনুপল হইবে। যদি জাতক বৃষলগ্নের উদয়কাল হইতে ২ দণ্ড ২০ পল ৩০ বিপল সময়ের মধ্যে জন্মিয়া থাকে, তাহা হইলে তাহার বৃষরাশির প্রথম হোরাতেই জন্ম হইয়াছে বুঝিতে হইবে। যদি বৃষ লগ্নের ৪ দণ্ড কাল হইতে ২ দণ্ড ২৫ পল ৪০ বিপল ৩০ অনুপল সময়ের পর জাতকের জন্ম হইয়া থাকে, তাহা হইলে জাতক বৃষের দ্বিতীয় হোরাতে জন্মিয়াছে বুঝিতে হইবে। ঐরূপ বৃষলগ্ন-মানকে তিনভাগ করিলে ১ দণ্ড ৩৭ পল ৭ বিপল হয়, কিন্তু জাতক বৃষলগ্নের উদয়কাল হইতে ২দ ২০পল ৩০ বিপল সময়ের মধ্যে জন্মিয়াছে, সুতরাং বৃষলগ্নের দ্বিতীয় হোরায় জাতকের জন্ম হইয়াছে বুঝিতে হইবে। এইরূপ হোরা দ্রেক্কাণাদি নির্ণয়কালে জাতকের লগ্নের আরম্ভ সময় হইতে ক্রমান্বয়ে হোরামান বা দ্রেক্কাণাদি মান যোগ করিয়া যখন দেখিবেন যে, যুক্ত হোরামান বা দ্রেক্কাণাদিমান জাতদণ্ডের সহিত মিলিত হইবে বা তন্মধ্যে অন্তর্নিহিত হইবে, তখন সেই হোরাতে বা দ্রেক্কাণাদিতে জাতকের জন্ম স্থির করিবেন। কিন্তু এইরূপে ষড়বর্গ গণনা না করিয়া লগ্নস্ফুট হইতে ষড়বর্গ গণনা করিলে অতি সহজ হইবে এবং উহা অতিশয় সূক্ষ্ম হইবে। লগ্নস্ফুট হইতে কিরূপে ষড়বর্গ নির্ণয় করিতে হয়, তাহা উদাহরণ দ্বারা বিশেষরূপে বুঝান যাইতেছে। পাঠকবর্গের সুবিধার্থ পর পৃষ্ঠায় দ্বাদশ রাশির ষড়বর্গমান নির্ণয়চক্র দেওয়া গেল।

## দ্বাদশ রাশির ষড়বর্গমান-নির্ণয়চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বিছা | ধনু | মকর | কুম্ভ | মীন | অংশ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| লগ্নমান | ৩।৮।৪৬ | ৪।৫১।১২ | ৫।২৯।২১ | ৫।৪০।৩ | ৫৩ ২।৫০ | ৫।২৯।৪০ | ৫।৩৭।৭ | ৫।৩৬।৪৮ | ৫।১৫।৩৯ | ৪।৩২।১৭ | ৩।৫৬।২০ | ৩।৪৭।০ | ৩০ |
| হোরামান | ২।৪।২৩ | ২।২৫।৩৬ | ২।৪৪।৪০ | ২।৫০।১ | ২।৪৬।২৫ | ২।৪৪।৫০ | ২।৪৮।৩২ | ২।৪৯।৪৫ | ২।৩৭।৪৯ | ২।১৬।৮ | ১।৫৮।১০ | ১।৫৩।৩০ | ১৫ |
| দ্রেক্কাণমান | ১।২২।৫৫ | ১।৩৭।৪ | ১।৪৯।৪৭ | ১।৫৩।২১ | ১।৫০।১৭ | ১।৪৯।৫৩ | ১।৫২।২১ | ১।৫৩।১৬ | ১।৪৫।১৩ | ১।৩০।৭৫ | ১।১৮।৪৬ | ১।১৫।৪০ | ১০ |
| নবাংশমান | ০।২৭।৩৮ | ০।৩২।২১ | ০।৩।৩৬ | ০।৩৭।৪৭ | ০।৩৬।৫৯ | ০।৩৬।৩৭ | ০।৩৭।২৭ | ০।৪২।৪৮ | ০।৩৫।৪ | ০।৩০।২৫ | ০।২৬।১৫ | ০।২৫।১৩ | ৩।২০ |
| দ্বাদশাংশমান | ০।২০।১৪ | ০।২৪।১৬ | ০।২৭।২৭ | ০।২৮।২০ | ০।২৭।৪৪ | ০।২৭।২৮ | ০।২৫।৮ | ০।২৮।১৯ | ০।২৬।১৮ | ০।২২।৪১ | ০।২৯।৩২ | ০।১৮।৫৫ | ২।৩০ |
| ত্রিংশাংশমান | ০।৮।১৭।৩২ | ০।৯।৪২ | ০।১০।৫৮ | ০।১১।২০ | ০।১১।৫ | ০।১০।৫৯ | ০।১১।১৪ | ০।১১।১৯ | ০।১০।৩১ | ০।৯।৪ | ০।৭।২৫ | ০।৭।৩৪ | ১ |

এই চক্র সাহায্যে পাঠকবর্গ সহজে যে কোন জাতকের ষড়্বর্গ নির্ণয় করিতে পারিবেন। লগ্নস্ফুট হইতে কিরূপে ষড়্বর্গ নির্ণয় করিতে হয়, তাহা এই অধ্যায়ের শেষে উদাহরণ দ্বারা বিশেষরূপে বুঝান যাইবে।

## লগ্নস্ফুট হইতে ষড়বর্গ-নিরূপণ প্রণালী।

মনে করুন, কোনও একটী বালক ধনুলগ্নের ৯ অংশ ২০ কলা গতে ভূমিষ্ঠ হইয়াছে অর্থাৎ জন্মকালীন উহার লগ্নস্ফুটরাশ্যাদি ৮।৯।২০, এক্ষণে কিরূপে উক্ত জাতকের ষড়বর্গ নির্ণয় করিতে হইবে; তাহাই দেখান যাইতেছে।

বালকটি ধনুলগ্নে জন্মগ্রহণ করিয়াছে, ধনুরাশি বৃহস্পতির ক্ষেত্র, সুতরাং বালকটী গুরুর ক্ষেত্রে জন্মিয়াছে। প্রত্যেক রাশির ১ হইতে ১৫ অংশ পর্য্যন্ত প্রথম হোরা—কিন্তু বালকটী ৯ অংশ ২০ কলা গতে ভূমিষ্ঠ হইয়াছে, সুতরাং ধনু লগ্নের প্রথম হোরায় অর্থাৎ রবির হোরায় জন্মগ্রহণ করিয়াছে ( হোরাধিপ চক্র দেখুন ) বুঝিতে হইবে। যদি উক্ত জাতকের লগ্নস্ফুট ১৫ অংশের বেশী ( অর্থাৎ মনে করুন ১৮ অংশ ) হইত, তাহা হইলে দ্বিতীয় হোরায় জন্মগ্রহণ করিয়াছে এইরূপ বুঝিতে হইবে। ১ হইতে ১০ অংশ পর্য্যন্ত প্রথম দ্রেক্কাণে অর্থাৎ বৃহস্পতির দ্রেক্কাণে জন্মিয়াছে। যদি লগ্নস্ফুট ১০ অংশের বেশী হইত ( অর্থাৎ মনে করুন ১৩ অংশ ) হইত, তাহা হইলে দ্বিতীয় দ্রেক্কাণে জন্মিয়াছে, এইরূপ বুঝিতে হইত, যেহেতু ১১ হইতে ২০ অংশ পর্য্যন্ত দ্বিতীয় দ্রেক্কাণ ( দ্রেক্কাণাধিপ চক্র দেখুন )। ৬ অংশ ৪১ কলা হইতে ১০ অংশ পর্য্যন্ত তৃতীয় নবাংশ ( চক্র দেখুন ) এবং জাতকের লগ্নস্ফুট ইহার অন্তর্নিহিত হইয়াছে; সুতরাং জাতক ধনুলগ্নের তৃতীয় নবাংশে অর্থাৎ বুধের নবাংশে জন্মগ্রহণ করিয়াছে বুঝা যাইতেছে। যদি উক্ত জাতকের লগ্নস্ফুট ১২ অংশ ১০ কলা হইত, তাহা হইলে জাতক ধনুলগ্নের চতুর্থ নবাংশে জন্মগ্রহণ করিয়াছে এইরূপ বুঝিতে হইত, যেহেতু ১০ অংশের পর ১৩ অংশ ২০ কলা পর্য্যন্ত চতুর্থ নবাংশ ( নবাংশাধিপ চক্র দেখুন )। ৭ অংশ ৩০ কলার পর ১০ অংশ পর্য্যন্ত চতুর্থ দ্বাদশাংশ এবং উক্ত জাতকের লগ্নস্ফুট উক্ত ৭ অংশ ৩০ কলার বেশী ও ১০ অংশের কম, সুতরাং জাতক ধনুলগ্নের চতুর্থ দ্বাদশাংশে অর্থাৎ শুক্রর দ্বাদশাংশে জন্মগ্রহণ করিয়াছে ( দ্বাদশাংশাধিপ চক্র দেখুন ) বুঝিতে হইবে। অতঃপর ধনুরাশি মেষ হইতে গণনায় নবম রাশি অর্থাৎ বিষম রাশি; বিষম রাশির ২য় পঞ্চভাগ অর্থাৎ ৬ হইতে ১০ অংশ পর্য্যন্ত শনির ত্রিংশাংশ

এবং জাতকের নরস্ফুট (৯ অংশ ২০ কলা) ইহার অন্তর্নিহিত হইয়াছে, সুতরাং উক্ত জাতক ধনুলগ্নে শনির ত্রিংশাংশে জন্মগ্রহণ করিয়াছে বুঝিতে হইবে।

---

# দ্বিতীয় পরিচ্ছেদ।

---

## ষড়বর্গ-ফল।

### ক্ষেত্র-ফলম্।

দক্ষস্ত্যাগী শুচিঃ শূরঃ মেধাবী গুণমন্মথঃ।
নানাশাস্ত্রৈঃ সমাযুক্তো রবিক্ষেত্রে প্রজায়তে॥১

যদি রবির ক্ষেত্রে কাহারও জন্ম হয়, অর্থাৎ সিংহরাশি জন্মলগ্ন হয়, তবে সেই ব্যক্তি কার্য্যদক্ষ, ত্যাগশীল, শূর, পবিত্র, মেধাবী, মন্মথ সদৃশ গুণসম্পন্ন এবং বহুবিধ শাস্ত্রজ্ঞানে বিভূষিত হয়॥১

নানাবিভব-সৌখ্যানি যানছত্রমনুত্তমং।
বান্ধবৈর্ব্বেষ্টিতো নিত্যং চন্দ্রক্ষেত্রে প্রজায়তে॥২

চন্দ্রের ক্ষেত্রে যাহার জন্ম হয়, সেই ব্যক্তি অতুল ঐশ্বর্য্যশালী, উৎকৃষ্ট বাহন ও ছত্রাদিযুক্ত, অশেষ সুখভোগী এবং সর্ব্বদা বন্ধুবান্ধব দ্বারা বেষ্টিত হইয়া থাকে॥২

ভৌমক্ষেত্রে নরো জাতঃ ক্রোধনো মন্দচেষ্টকঃ।
মিথ্যাবাদী প্রবাদী চ স ভবেদ্ভূমিমণ্ডলঃ॥৩

মঙ্গলের ক্ষেত্রে জন্ম হইলে জাতক অতিশয় রাগান্বিত, কুকর্ম্মে চেষ্টান্বিত, মিথ্যাবাদী, কলহপ্রিয় ও ভূম্যধিকারী হয়॥৩

নিত্যোৎসাহী হৃষ্টপুষ্ট-গুণবান্ বলদর্পকঃ।
দাতা ভোক্তা ভবেদ্বীরো বুধক্ষেত্রে ভবেশ্বরঃ॥৪

বুধের ক্ষেত্রে জন্ম হইলে জাতক নিয়ত উৎসাহান্বিত, হৃষ্টপুষ্টদেহান্বিত, গুণবান্, দাতা, ভোক্তা, বলদর্পকারী এবং নম্রপ্রকৃতি হইয়া থাকে॥৪

বাগ্মী খ্যাতো জনানন্দী ধনবাংশ্চ মহাগুণী।
লক্ষ্মীপ্রমুদিতো নিত্যং গুরুক্ষেত্রে প্রজায়তে ॥৫

বৃহস্পতির ক্ষেত্রে জন্মিলে জাতক বাগ্মী, খ্যাতিযুক্ত, সর্ব্বজনানন্দকর, বিত্তবান্, গুণবান্, এবং সর্ব্বদা লক্ষ্মীযুক্ত ও প্রমোদিত হইয়া থাকে ॥ ৫

বরস্ত্রীবিভবঃ শূরঃ সেব্যতে চ সদা বুধৈঃ।
নৃপপাত্রং ভবেদ্ধীরো যো জাতো ভৃগুক্ষেত্রকে ॥৬

শুক্রের ক্ষেত্রে জন্ম হইলে জাতক শ্রেষ্ঠাঙ্গনাযুক্ত, ঐশ্বর্য্যসম্পন্ন, শূর, পণ্ডিত দ্বারা সেব্যমান, রাজপাত্র এবং ধীর হইয়া থাকে ॥ ৬

খড়্গীপ্রতাপরুচিরঃ ক্রূরকর্ম্মা মদোদ্ধতঃ।
কুটিলঃ কুনখী চ স্যাচ্ছনিক্ষেত্রে প্রজায়তে ॥৭

শনির ক্ষেত্রে জন্ম হইলে জাতক গণ্ডার সদৃশ বলবান্, মনোজ্ঞ, নিষ্ঠুর-কার্য্যরত, দাম্ভিক, কুটিল, কুনখী হইয়া থাকে ॥ ৭

## অথ হোরা-ফলং।

হোরায়াং সবিতুঃ কুকর্ম্মনিরতো ধূর্ত্তো বিরূপো খলঃ
পাপাত্মা মলিনঃ সুতার্থরহিতঃ ক্রূরো গুণৈর্ব্বর্জ্জিতঃ।
প্রেষ্যঃ শীঘ্রগতির্গভীরহৃদয়ঃ কামী পরস্ত্রীরতঃ
দেবব্রাহ্মণনিন্দকোঽতিমুখরঃ স স্যাদসূয়ী নরঃ ॥.

রবির হোরায় জন্ম হইলে জাতক কুকার্য্যরত, শঠ, কুরূপ, খল, পাপাত্মা, মলিন, ধন-পুত্র-বর্জ্জিত, ক্রূর, নির্গুণ, ভৃত্য, ক্ষিপ্রগামী, গভীর-হৃদয়, কামী, পরস্ত্রীরত, দেবতা ও ব্রাহ্মণের নিন্দক, অতিশয় মুখর ও অসূয়ান্বিত হয় ॥১

### চন্দ্রহোরা-ফলং।

শান্তঃ সর্ব্বগুণান্বিতঃ স্থিরমতির্নিত্যং সুহৃৎ পূজিতঃ
নানারত্নবরাঙ্গনাত্মজধনৈর্যুক্ত সুবেশঃ শুচিঃ।

ত্যাগী দেবগুরুদ্বিজার্চ্চনরতঃ পাত্রং ধরিত্রীপতে-
র্হোরায়াং রজনীকরস্য সুতনুর্ভৃত্যপ্রিয়ো মানবঃ ॥২

চন্দ্রের হোরায় জন্ম হইলে জাতক শান্তস্বভাব, সর্ব্বগুণান্বিত, স্থিরমতি, সর্ব্বদা বন্ধুবান্ধব কর্ত্তৃক আদৃত, বহুরত্ন-আত্মজ-ধন ও বরাঙ্গনাযুক্ত, সুন্দর বেশভূষান্বিত, পবিত্র, ত্যাগশীল, দেবতা গুরু ও ব্রাহ্মণে ভক্তিমান্, রাজার পাত্র, সুগঠনযুক্ত এবং ভৃত্যপ্রিয় হইবে ॥ ২

ইতি কোষ্ঠীপ্রদীপে হোরাফলং।

## দ্রেক্কাণ-ফলং।

### চন্দ্রস্য দ্রেক্কাণ-ফলং।

দ্রেক্কাণে রজনীকরস্য সুতনুঃ সম্পূর্ণলক্ষ্মীঃ সদা
শীলাঢ্যো বহুভাষণো বিধিরতস্তীর্থাগমঃ স্নেহবান্।
শাস্ত্রজ্ঞঃ কুলভূষণঃ সুরগণে ভক্তো গুরৌ বন্ধুষু
নিত্যং ধর্ম্মরতো বিদেশকুশলো দাতা ভবেন্মানবঃ ॥১

চন্দ্রের দ্রেক্কাণে জন্ম হইলে, জাতক সুন্দর-গঠন ও নির্ম্মলচরিত্র হইবে। এবং সে ব্যক্তি ধনবান্, বাক্‌পটু, বৈধকার্য্যরত, তীর্থপর্য্যটক, স্নেহবান্, শাস্ত্রজ্ঞ, কুলপ্রদীপ, দেবতা গুরু ও বন্ধুজনের ভক্ত, সর্ব্বদা ধর্ম্মকার্য্যে রত, বিদেশগমনে দক্ষ ও দাতা হইয়া থাকে ॥১

### কুজস্য দ্রেক্কাণ-ফলং।

দ্রেক্কাণে ক্ষিতিনন্দনস্য মলিনঃ ক্রূরো বিহীনোধনৈঃ।
পাপাত্মা পিশুনঃ সুতার্থরহিতঃ স্যান্নিষ্ঠুরো-নির্দ্দয়ঃ।
দুঃশীলো বহুভাষণঃ ক্ষতনুশ্চাত্মম্ভরিঃ ক্রোধনো
রোগার্ত্তঃ পরসেবকো গুণগণৈঃ সংত্যজিতো মানবঃ ॥২

মঙ্গলের দ্রেক্কাণে জন্ম হইলে মানব মলিন, ক্রূর, নির্ধন, পাপাত্মা, খল, পুত্র ও অর্থ বিবর্জ্জিত, কঠিনহৃদয়, নির্দ্দয়, দুশ্চরিত্র, বহুভাষী, ক্ষতবিক্ষত শরীর, আত্মম্ভরী, ক্রোধী, রোগার্ত্ত, পরসেবক ও সমস্ত গুণবর্জ্জিত হয় ॥ ২

## রবের্দ্রেক্কাণ-ফলং।

দ্রেক্কাণে দিবসেশ্বরস্য মলিনঃ শূরোঽঙ্গনাবল্লভঃ
ক্রূরঃ সাহসিকঃ কুকর্ম্মকুশলো মূর্খো বিরূপঃ ক্ষতঃ।
বহ্বাশী গুরুতল্পগোঽল্পতনয়ো দ্যূতক্রিয়ায়াং রতঃ
পাপাত্মা মুখরঃ খলোঽতিকৃপণঃ স স্যাদসূয়ী নরঃ॥ ৩

রবির দ্রেক্কাণে জন্ম হইলে, জাতক মলিন, শূর, স্ত্রীবল্লভ, ক্রূর, সাহসিক, কুকর্ম্মকুশল, মূর্খ, বিরূপ, ক্ষতশরীর, বহু-আশাযুক্ত, গুরুপত্নীগামী, অল্প সন্তান-যুক্ত, দ্যূতক্রিয়ারত, পাপাত্মা, মুখর, খল, অতিশয় কৃপণ ও অসূয়ান্বিত হয়॥ ৩

## বুধস্য-দ্রেক্কাণ-ফলং।

দ্রেক্কাণে শশিজস্য বুদ্ধিকুশলঃ ক্ষ্মাপালপূজ্যঃ সদা।
দীর্ঘায়ুর্বলবানপত্যবহুলঃ শান্তো যশস্বী শুচিঃ।
ধর্ম্মজ্ঞানপরঃ প্রমাদরহিতো নিত্যং সতাং বল্লভঃ
শাস্ত্রজ্ঞঃ কুলভূষণো বহুধনো মানী সুরূপো নরঃ॥ ৪

বুধের দ্রেক্কাণে জন্ম হইলে, মানব ধীমান্, রাজপূজ্য, দীর্ঘায়ুঃ, বলবান্, বহু অপত্যযুক্ত, শান্ত, যশস্বী, পবিত্র, ধার্ম্মিক, প্রমাদশূন্য, নিত্য সাধুজনের প্রিয়, শাস্ত্রজ্ঞ, কুলতিলক, বহু ধনযুক্ত, মানী ও সুরূপ হইয়া থাকে॥ ৪

## গুরোর্দ্রেক্কাণ-ফলং।

দ্রেক্কাণে বচসাম্পতে রতিগুণো দীর্ঘায়ুঃ রত্নান্বিতঃ।
সদ্‌বুদ্ধিঃ প্রিয়ভাষণো গুণনিধির্যুক্তাশ্রয়ো ধার্ম্মিকঃ।
মোক্ষজ্ঞানপরঃ কৃপাময়তনুঃ শান্তঃ সুশীলঃ সুচিঃ
পত্ন্যাং ভাবরতোঽন্যদারবিরতঃ খ্যাতো যশস্বী নরঃ॥ ৫

বৃহস্পতির দ্রেক্কাণে জন্ম হইলে, জাতক অতিশয় গুণবান্, আয়ুষ্মান্, রত্নান্বিত, বুদ্ধিমান্, প্রিয়ভাষী, আশ্রয়যুক্ত, ধার্ম্মিক, মোক্ষজ্ঞানপরায়ণ, দয়াবান্, শান্ত, সুশীল, শুচি, সপত্নীরত ও পরদারবিরত, বিখ্যাত ও যশস্বী হইয়া থাকে॥ ৫

### শুক্রস্য দ্রেকাণ-ফলং।

দ্রেকাণে ভৃগুনন্দনস্য সুতনুর্মন্ত্রী ধরিত্রীপতেঃ
সর্ব্বজ্ঞঃ স্বজনানুরাগকুশলো দাতা সতাং পালকঃ।
মুক্তারত্নবরাঙ্গনাত্মজধনৈর্যুক্তঃ কৃপালুঃ শুচিঃ
শান্তঃ সত্যরতোঽতিমুক্তহৃদয়ো ধর্ম্মানুরক্তো নরঃ॥ ৬

শুক্রের দ্রেকাণে জন্ম হইলে, মানব সুঠামদেহবিশিষ্ট, রাজমন্ত্রী, সর্ব্বজ্ঞ, আত্মীয়জনে অনুরক্ত, দাতা ও সাধুজনের প্রতিপালক, মুক্তা, রত্ন, পুত্র ও উত্তম কলত্রযুক্ত, ধনবান্, দয়ালু, পবিত্রাত্মা, ধীরস্বভাব, সত্যব্রত, সরলহৃদয় ও ধর্ম্মানুরক্ত হইয়া থাকে॥ ৬

### শনের্দ্রেকাণ-ফলং।

দ্রেকাণে রবিনন্দনস্য মলিনঃ ক্রূরো মৃদুস্তস্করঃ
দুঃশীলঃ কৃপণঃ সুতার্থরহিতঃ প্রেষ্যো গুণৈর্বর্জ্জিতঃ।
পাপাত্মা গুরুতল্পগোঽতিপিশুনঃ স্যাৎ ক্রোধনো নির্দ্দয়ো
রোগার্ত্তো মুখরশ্চ রূপরহিতঃ কামাতুরো মানবঃ॥ ৭

শনির দ্রেকাণে জন্ম হইলে, মানব মলিন, ক্রূর, মৃদুস্বভাব, চৌর, দুঃশীল, কৃপণ, পুত্র ও অর্থরহিত, ভৃত্য, নির্গুণ, কলুষাত্মা, গুর্ব্বঙ্গনাগামী, খলস্বভাব, ক্রোধী, নির্দ্দয়, রোগার্ত্ত, মুখর, বিরূপ ও কামাতুর হয়॥ ৭

ইতি কোষ্ঠীপ্রদীপে দ্রেকাণফলং।

### দ্রেকানানুসারে স্ত্রীপুরুষ-জ্ঞান।

দ্রেকাণ বিচার দ্বারা জাতক স্ত্রী কি পুরুষ তাহা জানা যায়। পাঠকবর্গের সুবিধার্থ পর পৃষ্ঠায় স্ত্রী-পুরুষ-জ্ঞাপক-দ্রেকাণ-চক্র দেওয়া গেল। কিন্তু ইহাতে একটু ইতর বিশেষ এই যে, পুরুষক্ষেত্রে ও পুরুষরাশির নবাংশে জাতব্যক্তি পুরুষ হইতে পারে এবং পুরুষগ্রহের দৃষ্টি থাকিলে স্ত্রী-দ্রেকাণে পুরুষ জন্মিতে পারে এবং স্ত্রী-ক্ষেত্রে স্ত্রীরাশির নবাংশে ও স্ত্রীগ্রহের দৃষ্টি থাকিলে, পুরুষ-দ্রেকাণেও স্ত্রী জন্মিতে পারে। লগ্নকে বলবান্ কোন গ্রহ দেখিলে, সেই গ্রহ পুরুষ হইলে জাতক পুরুষ, ও স্ত্রী হইলে জাতক স্ত্রী হইতে পারে।

## স্ত্রীপুরুষজ্ঞাপক-দ্রেক্কাণ-চক্র।

| | মেষ | বৃষ | মিথুন | কর্কট | সিংহ | কন্যা | তুলা | বৃশ্চিক | ধনু | মকর | কুম্ভ | মীন |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ম দ্রেক্কাণ | পু | স্ত্রী | স্ত্রী | পু | পু | স্ত্রী | পু | স্ত্রী | পু | পু | পু | পু |
| ২য় দ্রেক্কাণ | স্ত্রী | পু | পু | স্ত্রী | পু | পু | পু | স্ত্রী | স্ত্রী | স্ত্রী | স্ত্রী | স্ত্রী |
| ৩য় দ্রেক্কাণ | পু | পু | পু | পু | পু | স্ত্রী | পু | পু | পু | পু | পু | পু |

# নবাংশ-ফলং।

### রবের্নবাংশ-ফলম্।

অল্পাকুঞ্চিতমূর্দ্ধজঃ সমতনুর্গৌরো গভীরাশয়ঃ
তেজস্বী সুরতোপচারকুশলঃ পাপানুরক্তঃ সদা।
উগ্রঃ সাহসিকোঽতিচঞ্চলধনো বক্তাল্পধর্ম্মঃ সুখী
ক্রূরঃ স্যাদরমূর্দ্ধনোঽল্পতনয়ো ভানোর্নবাংশে নরঃ॥ ১

রবির নবাংশে জন্ম হইলে, জাতক আকুঞ্চিত ও অল্প কেশযুক্ত, শরীর সমভাবাপন্ন, গৌরবর্ণ, মহদাশয়, তেজস্বী, সুরতকার্য্যে দক্ষ, পাপানুরক্ত, উগ্রপ্রকৃতি, সাহসিক, অতিশয় চঞ্চল, ধনবান্, বক্তা, অল্পধর্ম্মসম্পন্ন, সুখী, ক্রূর এবং ক্ষুদ্রমস্তক ও অল্পসন্ততিযুক্ত হয়॥ ১

### চন্দ্রস্য-নবাংশ-ফলম্।

ভবতি বিমলমূর্ত্তির্নাতিদীর্ঘো ন খর্ব্ব
পরিণততনুলোমা চারুদৃষ্টিঃ সুবেশঃ।
বহুধন পরিপূর্ণো ধর্ম্মশীলো গুণজ্ঞঃ
বিষয়সুখমুপেতঃ শীতরশ্মের্নবাংশে॥

চন্দ্রের নবাংশে জন্ম হইলে, মনোহর-বপু, শান্তিপ্রিয় নাতিদীর্ঘ-আকার, পরিমিত সূক্ষ্মলোমযুক্ত, চারুদৃষ্টি ও সুন্দর-কেশযুক্ত, বিপুলধনাধিপ, ধার্ম্মিক, গুণবান্ এবং বিষয়-সুখভোগী হইয়া থাকে ॥ ৩

## কুজস্য নবাংশ-ফলং।

কেশাগ্রকপিলঃ সুবৃত্তনয়নঃ পৃষ্ঠেন কিঞ্চিন্নতো
গৌরাঙ্গঃ কুনখী ব্রণাঙ্কিতশিরাঃ কামী খলো নিষ্ঠুরঃ।
ধূর্ত্তঃ স্ত্রীধনসংগ্রহেষু কুশলঃ প্রায়োঽল্পবিত্তঃ সুখী
ক্রূরঃ শত্রুবিমর্দ্দনোঽতিকৃপণঃ স্যাদ্ভূমিজাংশে নরঃ ॥ ৪

মঙ্গলের নবাংশে জন্ম হইলে, জাতকের কেশের অগ্রভাগ কপিলবর্ণ, নয়ন সুন্দর ও গোলাকার পৃষ্ঠ কিঞ্চিৎ উন্নত অর্থাৎ কুব্জ, অঙ্গ গৌরবর্ণ, নখ অতি-মন্দ ও মস্তক ব্রণযুক্ত হইয়া থাকে, এবং সে ব্যক্তি কামাতুর, খল, নিষ্ঠুর, ধূর্ত্ত, স্ত্রীধনসংগ্রহে যত্নবান্, প্রায় সামান্য ধনবান্, শত্রুদমনকারী, ক্রূর ও সাতিশয় কৃপণ হয় ॥ ৪

## বুধস্য নবাংশ-ফলং।

শ্যামশ্চঞ্চললোচনঃ সমতনুর্বিস্তীর্ণবক্ষঃস্থলো
দীর্ঘাকুঞ্চিতমূর্দ্ধজোঽতিদশনশ্রেণীভিরাশোভিতঃ ॥
শিল্পজ্ঞঃ ক্রয়বিক্রয়েষু কুশলো ধীরো ধনাঢ্যঃ সুখী
দিব্যস্ত্রীবরমাল্যভূষণরতঃ স্যাচ্চন্দ্রজাংশে নরঃ ॥ ৫

বুধের নবাংশে জন্ম হইলে, জাতকের লোচন খঞ্জনের ন্যায় চঞ্চল, দেহ সুন্দর ও সমভাবাপন্ন, বক্ষঃস্থল বিস্তীর্ণ, কেশ দীর্ঘ ও আকুঞ্চিত, দন্তপংক্তি অতিশয় সুশোভিত, শিল্পকার্য্যে দক্ষ, ক্রয় বিক্রয়কার্য্যে নিপুণ, ধীর, ধনাঢ্য, সুখী, বরমালা, ভূষণ দিব্যাঙ্গনায় অনুরক্ত হইয়া থাকে ॥ ৫

## গুরোর্নবাংশ-ফলং।

শ্যামাঙ্গঃ কমলোদরঃ সুবদনো নীলোৎপলাভেক্ষণঃ।
প্রাংশুঃ শোভনমূর্দ্ধজোঽতিবিমলঃ পাণৌ সুরেখান্বিতঃ

বন্দীশোঽপ্যতিথিপ্রিয়ো বহুগুণ শূরোঽঙ্গনাবল্লভঃ।
বিত্তাঢ্যো মধুরস্বরঃ সুরগুরোরংশে ভবেন্মানবঃ॥ ৬

বৃহস্পতির নবাংশে জন্ম হইলে মানবের অঙ্গ শ্যামবর্ণ, উদর কমলসদৃশ কোমল, বদন সুন্দর, নয়ন নীলোৎপল আভাযুক্ত, দেহ উন্নত ও কেশ শোভাযুক্ত, হস্ত সুবিমল ও সুরেখাযুক্ত হয় এবং সে ব্যক্তি স্তুতিপাঠকের অধিনায়ক, অতিথিপ্রিয়, বহুগুণান্বিত, শূর, অঙ্গনাবল্লভ, ধনাঢ্য ও সুমধুর স্বরযুক্ত হয়॥ ৬

শুক্রস্য নবাংশ-ফলং।

রক্তাপাঙ্গো ললিতনয়নশ্চারুকেশঃ সুমূর্ত্তিঃ
কম্বুগ্রীবো ভবতি কণকশ্যামবর্ণঃ সুনাভিঃ।
শূরঃশ্রীলঃ কবিরতিধনো দানশীলো গুণজ্ঞো
বস্ত্রালঙ্কারতুষ্টঃ কুসুমনিরতো মানবো ভার্গবাংশে॥ ৭

শুক্রের নবাংশে জন্মগ্রহণ করিলে নেত্রদ্বয় সুচারু, অপাঙ্গ রক্তিমাভাযুক্ত, কেশ মনোহর, গঠন সুন্দর, গ্রীবা কম্বুসদৃশ, বর্ণ তপ্তকাঞ্চনসদৃশ ও নাভিদেশ সুন্দর হয় এবং সে ব্যক্তি শূর, শ্রীমান্, কবি, ধনাঢ্য, দাতা, গুণবান্, বস্ত্রালঙ্কারে তুষ্ট ও কুসুমপ্রিয় হয়॥ ৭

শনের্নবাংশ-ফলং।

প্রবিরলতনুরোমোঽভ্রকেশঃ কৃশাঙ্গো
ভবতি ললিতনেত্রঃ কৃষ্ণবর্ণ সুতন্তুঃ।
বহুগুণপরিপূর্ণঃ পাপশীলোঽল্পধর্ম্মঃ।
পরিমিতধনভাগী মানবো ভানুজাংশে॥ ৮

শনির নবাংশে জন্ম হইলে, জাতক বিরললোম, অভ্রবর্ণ অর্থাৎ মেঘসদৃশ কেশ, কৃশশরীর, সুশ্রী নয়ন, কৃষ্ণবর্ণ, সুসন্তানযুক্ত, বহুগুণান্বিত, পাপকার্য্যানুরক্ত, স্বল্পধর্ম্মবিশিষ্ট ও পরিমিত ধর্ম্মাধিকারী হয়॥ ৮

ইতি কোষ্ঠীপ্রদীপে নবাংশফলং।

# দ্বাদশাংশ-ফলম্।

## রবের্দ্বাদশাংশ-ফলং।

মলিনশ্চপলঃ ক্রূরঃ স্বল্পায়ুর্নির্ধনোঽলসঃ
কামী নরোঽল্পধর্ম্মঃ স্যাদ্দ্বাদশাংশে বিবস্বতঃ॥ ১

সূর্য্যের দ্বাদশাংশে জন্মগ্রহণ করিলে মানব মলিন, দুর্ব্বিনীত, ক্রূর, অল্পায়ু, ধনহীন, অলস, কামাতুর ও অল্পধর্ম্মাবলম্বী হয়॥ ১

## চন্দ্রস্য দ্বাদশাংশ-ফলং।

বন্ধুনামাশ্রয়ঃ প্রাজ্ঞো ধনাঢ্যঃ প্রিয়দর্শনঃ।
শিল্পজ্ঞো বহুধর্ম্মঃ স্যাদ্দ্বাদশাংশে বিধোর্নরঃ॥ ২

চন্দ্রের দ্বাদশাংশে জন্মগ্রহণ করিলে জাতক বন্ধুগণের আশ্রয়স্বরূপ, ধনবান্, প্রিয়দর্শন, শিল্পবেত্তা ও অতিশয় ধার্ম্মিক হইবে॥ ২

## কুজস্য দ্বাদশাংশ-ফলং।

পিশুনো মলিনো মূর্খঃ পাপাত্মা সুরতপ্রিয়ঃ।
অল্পবিত্তো মহীজস্য দ্বাদশাংশে ভবেন্নরঃ॥ ৩

মঙ্গলের দ্বাদশাংশে জন্ম হইলে জাতক কপট, মলিন, মূর্খ, পাপাত্মা, অতিশয় কামুক ও স্বল্পধনসম্পন্ন হয়॥ ৩

## বুধস্য দ্বাদশাংশ-ফলং।

বহুবিত্তো মহাভোগী নরঃ সীমন্তিনীরতঃ।
ধর্ম্মজ্ঞঃ সুভগো জ্ঞস্য দ্বাদশাংশে ভবেন্নরঃ॥ ৪

বুধের দ্বাদশাংশে জন্মগ্রহণ করিলে মানব বহুধনসম্পন্ন, অতিশয় ভোগশীল, কান্তারত, ধর্ম্মজ্ঞ ও সৌভাগ্যশালী হয়॥ ৪

## গুরোর্দ্বাদশাংশ-ফলং।

শুচিঃ শাস্ত্রার্থসংবক্তা সুখী দীর্ঘায়ুরীশ্বরঃ।
সুহৃদামাশ্রয়ঃ প্রাজ্ঞো দ্বাদশাংশে বৃহস্পতেঃ॥ ৫

বৃহস্পতির দ্বাদশাংশে জন্ম হইলে, জাতক পবিত্রচেতা, শাস্ত্রের অর্থপ্রকাশে সক্ষম, সুখী, দীর্ঘায়ুঃ, প্রভু, সুহৃদ্গণের আশ্রয় ও ধীশক্তিসম্পন্ন হইয়া থাকে ॥ ৫

শুক্রস্য দ্বাদশাংশ-ফলং।

শূরো বহুগুণো ভোগী নৃত্যগীতপ্রিয়ঃ সদা।
শুচির্দাতা ক্ষমী বক্তা দ্বাদশাংশে ভৃগোর্নরঃ ॥ ৬

শুক্রের দ্বাদশাংশে জন্ম লইলে জাতক শূর, বহুগুণযুক্ত, ভোগী, সদা নৃত্য-গীতামোদী, পবিত্র, দানশীল, ক্ষমাগুণসম্পন্ন ও বক্তা হয় ॥ ৬

শনের্দ্বাদশাংশ-ফলং।

পিশুনোশ্চপলো ধূর্ত্তঃ কামী পরবধূরতঃ।
নির্ধনো ধর্ম্মহীনশ্চ দ্বাদশাংশে শনের্নরঃ ॥ ৭

শনির দ্বাদশাংশে জন্ম হইলে মানব খলস্বভাব, চঞ্চল, শঠ, কামাতুর, পর কামিনীরত এবং ধন ও ধর্ম্মবিহীন হইয়া থাকে ॥ ৭

ইতি কোষ্ঠীপ্রদীপে দ্বাদশাংশ-ফলং।

## ত্রিংশাংশ-ফলং।

কুজস্য ত্রিংশাংশ-ফলং।

ধাতুবাদী ক্রিয়াযুক্তো ধনদারবিবর্জ্জিতঃ।
তস্করো মলিনো ধূর্ত্তো ভৌমত্রিংশাংশসম্ভবঃ ॥ ১

মঙ্গলের ত্রিংশাংশে জন্ম হইলে, ধাতুর গুণবর্ণনে সক্ষম, ক্রিয়ান্বিত, স্ত্রী ও ধনবিহীন, চোর, মলিনাকৃতি ও প্রবঞ্চক হয় ॥ ১

শনেস্ত্রিংশাংশ ফলং।

মলিনঃ কাতরো ধূর্ত্তঃ সত্যশৌচবিবর্জ্জিতঃ।
সেবকঃ কৃপণো নীচঃ শনেস্ত্রিংশাংশসম্ভবঃ ॥ ২

শনির ত্রিংশাংশে জন্ম হইলে জাতক মলিন, ধূর্ত্ত, কাতর, সত্য ও পবিত্রতা বিহীন, দাস্যকার্য্যে রত ও কৃপণ হয় ॥ ২

## গুরোস্ত্রিংশাংশ-ফলং।

তীক্ষ্ণসৌম্যতনুর্ধীমান্ ভোক্তা দাতা ধনী সুখী।
গুণাঢ্যো বিষমাক্ষঃ স্যাদ্ গুরুস্ত্রিংশাংশসম্ভবঃ॥ ৩

বৃহস্পতির ত্রিংশাংশে জন্ম হইলে জাতক বরবপু, সুতীক্ষ্ণ বুদ্ধিযুক্ত, দান ও ভোজনশীল, ধনবান্, সুখযুক্ত, গুণাঢ্য ও অযুগ্মনেত্র হইয়া থাকে॥ ৪

## বুধস্য ত্রিংশাংশ-ফলং।

শূরো ধীরমতিঃ শুদ্ধো বিনীতো নৃপপূজিতঃ।
দয়ালুঃ সর্ব্বধর্ম্মজ্ঞো বুধত্রিংশাংশসম্ভবঃ॥ ৪

বুধের ত্রিংশাংশে জন্ম হইলে জাতক শূর, স্থিরচিত্ত, পবিত্রচেতা, নম্র, নৃপপূজিত, দয়ালু ও সকল ধর্ম্মের সারজ্ঞ হয়॥ ৬

## শুক্রস্য ত্রিংশাংশ-ফলং।

সর্ব্বশাস্ত্রার্থতত্ত্বজ্ঞো বন্ধুমান্যো দয়ান্বিতঃ।
কামী বিরহবুদ্ধিঃ স্যাচ্ছুক্রত্রিংশাংশসম্ভবঃ॥ ৫

শুক্রের ত্রিংশাংশে জন্ম হইলে, জাতক সর্ব্বপ্রকার শাস্ত্রের অর্থ ও মর্ম্মাবধারণক্ষম, বন্ধুগণের মাননীয়, দয়ালু, কামী ও সুবুদ্ধিহীন হইয়া থাকে॥ ৫

ইতি কোষ্ঠীপ্রদীপে ত্রিংশাংশ-ফলং।

# লগ্ন-স্ফুট গণনা করিবার নিয়ম।

এক্ষণে জন্মকালীন রবিস্ফুটানুসারে কিরূপে লগ্নস্ফুট আনয়ন করিতে হয়, তাহাই উদাহরণ দ্বারা বুঝাইবার চেষ্টা করা যাইতেছে। মনে করুন, কোন একটী বালক ১৩১২ সালের অর্থাৎ ১৮২৭ শকের ১৫ই অগ্রহায়ণ শুক্রবারে রাত্রি ৯টা ৫৫ মিনিট ২৬ সেকেণ্ড সময়ে জন্মগ্রহণ করিয়াছে; উক্ত জাতকের কোন্ লগ্নের কত অংশে জন্ম হইয়াছে? গুপ্তপ্রেশ পঞ্জিকায় ঐ তারিখে লিখিত আছে ইং ঘণ্টা ৫।১২।৩৮ গতে অস্ত; সুতরাং ৯ ঘ, ৫৫ মি, ২৬ সেকেণ্ড হইতে ৫ ঘ, ১২ মি, ৩৮ সেকেণ্ড বাদ দিলে ৪ ঘ, ২৪ মি, ৪৮ সেকেণ্ড অবশিষ্ট থাকে; উহাকে দণ্ডপলাদিতে পরিণত করিলে ১১ দণ্ড

৪৭ পল হয় অর্থাৎ রাত্রি ১১ দণ্ড ৪৭ পল সময়ে উক্ত বালক জন্মগ্রহণ করিয়াছে। অতএব উক্ত জাতকের সূর্য্যোদয়াৎ জন্মদণ্ডাদি (ইষ্টদণ্ডাদি) ৩৮।৩২।৫৮।

উক্ত জাতকের জন্মকালীন রবিস্ফুট-রাশ্যাদি ৭।১৬।৭।৫২ অর্থাৎ রবি বৃশ্চিকরাশির ১৬ অংশ ৭ কলা ৫২ বিকলা ভুক্ত করিয়া অবস্থিতি করিতেছেন। এক্ষণে উক্ত রবিস্ফুটানুসারে বৃশ্চিকরাশির ষোল ও সতের অংশের কোষ্ঠায় (দ্বাবিংশত্যয়নাংশের লগ্নস্ফুট খণ্ডা দেখুন) দণ্ডাদি ৪২।২৯ এবং ৪২।৪১ আছে। অতএব জানা যাইতেছে যে, ১৬ অংশ হইতে ১৭ অংশে ১২ পল বৃদ্ধি। ৬০ কলায় ১ অংশ হয়, অতএব ৬০ কলায় যদি ১২ বৃদ্ধি হয়, তবে ৭।৫২ কলাদিতে কত হইবে; এক্ষণে ত্রৈরাশিক নিয়মানুসারে জানা গেল যে, পলাদি ১।৩৪।৪৮ হইবে; উহা ৪২ দণ্ড ২৯ পলের সহিত যোগ দিয়া ৪২।৩০। ৩৪।৪৮ হইল; উহাই উক্ত জন্মসময়ের রবিরাশীয় দণ্ডপলাদি। উহার সহিত উক্ত জন্মদণ্ডাদি (৩৮।৩২।৫৮) যোগ দিয়া ৮১।৩।৩২।৮৮ হইল; উহা ৬০এর অধিক হওয়ায় উহা হইতে ৬০ বাদ দিয়া ২১।৩।৩২।৪৮ হইল। এক্ষণে দেখিতে হইবে যে, উহা দ্বাবিংশতি অয়নাংশের লগ্নস্ফুট-খণ্ডার কোন্ রাশির কত অংশের কোষ্ঠায় আছে; কর্কটরাশির কুড়ি অংশ হইতে একুশ অংশের কোষ্ঠার অন্তর্গত উক্ত অঙ্ক আছে। অতএব এক্ষণে জানা গেল যে, উক্ত জাতকের কর্কটলগ্নের ২১ অংশে জন্ম হইয়াছে। অতঃপর ২০ অংশের পর ২১ অংশের কত কলা ভুক্ত হইয়াছে, তাহা নিরূপণ করিতে হইলে ২০ অংশের অঙ্ক সংখ্যা ২০।৫৫ হইতে ২১ অংশের অঙ্ক সংখ্যা ২১।৬ আছে; উপরোক্ত অংশজ্ঞাপক অঙ্ক ২১।৩।৩২।৪৮ হইয়াছে; এক্ষণে দেখা যাইতেছে যে, ২০।৫৫ হইতে ২১।৬ এ, ১১ বৃদ্ধি; অতএব ১১তে যদি ১ অংশ বা ৬০ কলা হয়, তবে ২১।৩।৩২।৪৮ হইতে ২০।৫৫ বাদ দিয়া বৃদ্ধি ৮।৩২।৪৮ শে কত কলাদি হইবে; ত্রৈরাশিক নিয়মে জানা গেল ৪৬ কলা ৩২ বিকলা বৃদ্ধি হইবে। অতএব এক্ষণে জানা গেল যে, উক্ত জাতকের লগ্নস্ফুটরাশ্যাদি ৩।২০।৪৬।৩২। অতঃপর জন্মকুণ্ডলী চক্রে গ্রহ-সন্নিবেশ করিয়া কিরূপে জন্মপত্রিকা লিখিতে হয়, তাহা নিম্নে লিখিত হইতেছে। পূর্ব্বোক্ত বালকের জন্ম, সন ১৩১২ সালের ১৫ই অগ্রহায়ণ রাত্রি দং ১১।৪৭।০বিপল, উক্ত সময়ানুসারে জন্মপত্রিকা প্রস্তুতপ্রণালী লিখিত হইতেছে।

শ্রীশ্রীসূর্য্যায় নমঃ।

যৎফলং দর্শনেবিষ্ণোর্যৎফলং দেবতর্পণে।
তৎসর্ব্বং ফলমাপ্নোতি স্বকোষ্ঠী-দর্শনে নরঃ॥

শুভমস্তু জন্ম-শকাব্দাঃ ১৮১৭ অশ্বিন্ শকে গত-মাসাদিঃ ৭।১৪।৩৮।৩২।৫৮ সন ১৩।২০ সাল ১৫ই অগ্রহায়ণ শুক্রবার, ইংরেজী ১৯৫০।১লা ডিসেম্বর রাত্রি ৯ঘঃ ৫৫মিঃ ২৬ সেকেণ্ড রাত্রিজাত-দণ্ডাদিঃ ১১।৪৭।০ সূর্য্যোদয়াদ্ ইষ্টদণ্ডাদিঃ ৩৮।৩২।৫৮।

| | | | | |
|---|---|---|---|---|
| | লাভ, আয় পূর্ব্বাগ্রজ জঙ্ঘা | কর্ম্ম, রাজ্য, সম্মান, পিতা, জানু | ভাগ্য, ধর্ম্ম, গুরু, উরু | |
| ব্যয় রাজদণ্ড নির্ব্বাসন পাদ | বৃ ৩ | ০ | শ ২৩ কে ২৫ | আয়ুঃ নিধন লিঙ্গ গুহ্য |
| শরীর স্বভাব মস্তক | লং অ ২০।৪৬ | জন্ম কুণ্ডলীয়ং | চ ২২ ম ২২ | জায়া, বিবাদ, বাণিজ্য,প্রবাস বস্তি |
| ধনরত্নাদি কুটুম্ব মুখ, নেত্র | রা ১০ | শু ১৬ | বু ১৯ র ১১ | শত্রু, রোগ ব্রণাদি কোটি |
| | অনুজ পরাক্রম বাহু | বন্ধু,সুখ, বিদ্যা বাহন, সম্পত্তি হৃদয় | পুত্র, বিদ্যা, বুদ্ধি, মন্ত্রণা উদর, ভক্তি | |

| পূর্ব্বাহঃ | | | জাতাহঃ | | | দিনমানং ২৬।৪৫।৫৮ |
|---|---|---|---|---|---|---|
| | | | | | | নিশামানং ৩৩।১৪।২ |
| ৫ | ২১ | ১০ | ৬ | ২২ | ১১ | নিশার্দ্ধম্ ১৬।৩৭।১ |
| | | | | | | নিশাযামঃ ৮।১৮।৩০।৩০ |
| ৪ | ৫৬ | ৬ | ৫ | ৫৬ | ১ | যামার্দ্ধম্ ৪।৯।১৫।১৫ |
| ২৪ | ২৮ | ৩১ | ২২ | ৪৭ | ৩৮ | মুহূর্ত্তঃ ২।৪।৩৭।৩৭ |
| ৪০ | ৪৩ | ২৭ | ৪৬ | ৩০ | ৪১ | নিশাদণ্ডঃ ১।২।১১।৪৮ |
| ৫ | ০ | ১৪ | ১২ | ২ | ১৫ | নক্ষত্রমানং ৬০।১৮।৪৭ |
| দিবা | | ২৬।৪৭।৭ | দিবা | | ২৬।৪৫।৫৮ | নক্ষত্র ভোগ্যমানং ১৮।১৪।৩২ |

# পতাকীচক্রমিদম্।




তৃতীয়-যামার্দ্ধস্য চতুর্থ-দণ্ডে জাতত্বাৎ শনের্যামার্দ্ধে রবের্দণ্ডে জাতত্বেন সহ লগ্নস্য যোগ-বেধাভাবাৎ পতাকী-রিষ্টির্নাস্তি।

অচিন্ত্যাব্যক্ত-রূপায় নির্গুণায় গুণাত্মনে।
সমস্ত-জগদাধারমূর্ত্তয়ে ব্রহ্মণে নমঃ॥
আদিত্যাদিগ্রহাঃ সর্ব্বে নক্ষত্রাণি চ রাশয়ঃ।
দীর্ঘমায়ুঃ প্রকুর্ব্বন্তু যস্যেয়ং জন্মপত্রিকা॥

'শুভমস্তু শকাব্দাঃ ১৮২১ অস্মিন্ শকে গতমাসাদিঃ ৭।১৪।৩৮।৩২।৫৮ অয়নাংশাদিঃ ২১।৫।৫৫।৩০ কলের্গতাব্দাঃ ৫০০৬ কলেঃ স্থিতাব্দাঃ ৪২৬৯৯৪ পুনঃ শকাব্দাঃ ১৮২১ এতচ্ছাকীয় সৌরাগ্রহায়ণস্য পঞ্চদশ-দিবসে, ভৃগুবাসরে, সিতপক্ষীয় ষষ্ঠ্যাং তিথৌ, শ্রবণা-নক্ষত্রস্য তৃতীয়পাদে, ধ্রুবযোগে, বালবকরণে, এবং পঞ্চাঙ্গসংশুদ্ধৌ রাত্রি-সপ্তচত্বারিংশৎপলাধিকৈকাদশদণ্ড-সময়ে, অয়-নাংশোদ্ভব-শুভ-কর্কটোদয়ে, চন্দ্রস্য ক্ষেত্রে, দিবাকরস্য হোরায়াং, গুরোদ্রেক্কাণে, শনের্নবাংশে, জীবস্য দ্বাদশাংশে, শনেস্ত্রিংশাংশে এবং ষড়্‌বর্গ-পরিশোধিতে শনের্ধামার্দ্ধে সূর্য্যাস্ত দণ্ডে শ্রবণা-নক্ষত্রাশ্রিত-মকররাশৌ সংস্থিতে শশলাঞ্ছনে উচ্চস্থে কুজে, কেন্দ্রস্থে শুক্রে চন্দ্রে চ, কোণস্থে রবৌ, লাভস্থে গুরৌ, কেন্দ্র-কোণাধিপয়োর্চন্দ্র-ভৌমগ্রহয়োঃ সহাবস্থান-সম্বন্ধাৎ ধনাধিপ-ভাগ্যাধিপয়োঃ রবিজীবগ্রহয়োঃ পরস্পরং পূর্ণদৃষ্টি-সম্বন্ধাচ্চ শুভসৌভাগ্য-যোগে, অষ্টোত্তরী-মতেন গুরোর্দ্দশায়াং, বিংশোত্তরী-মতেন চন্দ্রস্য দশায়াং অশেষ গুণালঙ্কৃত-স্বধর্ম্ম-পরায়ণ-শ্রীযুক্ত অমুক মহোদয়স্য শুভঃ প্রথমপুত্রঃ জাতঃ। শতপদ-চক্রানু-সারেণ খেকারাদ্যক্ষরেণ রাশ্যাশ্রিতনাম্না পরমকল্যাণীয়-শ্রীমান্ খেলাতচন্দ্র দে-দাসস্য শুভ জন্মপত্রিকেয়ং। দেবগণোঽয়ং, শূদ্রবর্ণশ্চ; দেব-দ্বিজাশীর্ব্বাদাৎবাল কোঽয়ং চিরং জীবিতাদিতি সমাসঃ। অস্য লগ্নাৎ কেন্দ্রে স্বগৃহে শুক্রস্যাব-স্থানাৎ সর্ব্বারিষ্ট-ভঙ্গযোগঃ সূচিতঃ, প্রমাণং যথা;—একোঽপি কেন্দ্র-ভবনে নব-পঞ্চমে বা ভাস্বন্ময়ূখ-বিমলীকৃত দিগ্বিভাগঃ। নিঃশেষ দোষমপহৃত্য শুভঃ প্রসূতম্। দীর্ঘায়ুষং বিগতরোগভয়ং করোতি॥ অথ সংক্ষেপেণ দ্বাদশভাব-ফলং লিখ্যতে। অস্য লগ্নে লগ্নাধিপস্য পূর্ণদৃষ্টিরস্তি। লগ্নাধিপ-চন্দ্রঃ কেন্দ্রে অবস্থিতঃ মিত্র-গুরুণা পূর্ণদৃষ্টঃ, অতঃ অস্য শরীরভাবঃ শুভঃ। ধনভাবঃ শুভঃ তত্র কিঞ্চিৎ হানির্ভবিষ্যতি। ভ্রাতৃভাবঃ কিঞ্চিৎ বিরুদ্ধঃ। বন্ধুভাবঃ সুখভাবশ্চ অতীব শুভঃ অর্থাৎ জাতকোঽয়ং সুখী সম্বন্ধযুক্তো ভবিষ্যতি। পুত্রভাবঃ কিঞ্চিৎ বিরুদ্ধঃ। বিদ্যাভাবশ্চ শুভঃ, কিন্তু বিদ্যোপার্জ্জনে কিঞ্চিৎ বিঘ্নযোগোঽপ্যস্তি। শত্রুভাবঃ শুভঃ অর্থাৎ জাতকোঽয়ং প্রবলশত্রুণা পীড্যমানোঽপি শত্রুবিজয়ী ভবিষ্যতি। পত্নীভাবঃ মধ্যমঃ। আয়ুর্ভাবঃ শুভঃ অর্থাৎ জাতকোঽয়ং দীর্ঘায়ুর্ভবিষ্যতি। ৬৪ চতুঃষষ্টিবর্ষোর্দ্ধং দীর্ঘায়ুরুক্তং। ভাগ্য-ভাবঃ ধর্ম্মভাবশ্চ শুভঃ, কিন্তু ধর্ম্মানুষ্ঠানে কিঞ্চিৎ বিঘ্নযোগোঽপ্যস্তি। কর্ম্মভাবঃ অতীব শুভঃ, জাতকোঽয়ং কর্ম্মিষ্ঠঃ বহুসম্মানী লোকসমাজে-বিখ্যাতো ভবিষ্যতি।

আয়ভাবোঽপি অতীব শুভঃ অর্থাৎ জাতকোঽয়ং স্বোপার্জ্জিত-ধনশালী ভবিষ্যতি। ব্যয়ভাবঃ শুভঃ অর্থাৎ জাতকোঽয়ং সদ্ব্যয়কৃদ্ ভবিষ্যতি।

## ষণ্নাড়ী-চক্রম্।




ঈহা দেহার্থহানিঃ স্যাজ্জন্মর্ক্ষে চোপতাপিতে।
কর্ম্মর্ক্ষে কর্ম্মণাং হানিঃ পীড়া মনসি মানসে।
মূর্ত্তি দ্রবিণ-বন্ধূনাং হানিঃ সাংঘাতিকে হতে।
সন্তপ্তে সামুদয়িকে মিত্রভৃত্যার্থ-সংক্ষয়ঃ।
বৈনাশিকে বিনাশঃ স্যাদ্দেহদ্রবিণ-সম্পদাম্।

### ত্রিপাপ-বর্ষনির্ণায়ক-চক্রমিদম্।

| বয়ো বর্ষাঙ্কাঃ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কেতু-পতাক্যাং | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু | র | চ | ম | বু |
| কেতু-কুণ্ডল্যাং | কে | শ | র | কে | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা |
| শুক্র-কুণ্ডল্যাং | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ | বু | বৃ | শু | শ |
| বয়ো বর্ষাঙ্কাঃ | ৩৭ | ৩৮ | ৩৯ | ৪০ | ৪১ | ৪২ | ৪৩ | ৪৪ | ৪৫ | ৪৬ | ৪৭ | ৪৮ |

| বয়ো বর্ষাঙ্কাঃ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কেতু-পতাক্যাং | শ | বৃ | রা | কে | শু | র | চ | ম | বু | শ | বৃ | রা |
| কেতু-কুণ্ডল্যাং | কে | শ | র | কে | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা |
| শুক্র-কুণ্ডল্যাং | রা | র | ম | কে | চ | বু | বৃ | শু | শ | রা | র | ম |
| বয়ো বর্ষাঙ্কাঃ | ৪৯ | ৫০ | ৫১ | ৫২ | ৫৩ | ৫৪ | ৫৫ | ৫৬ | ৫৭ | ৫৮ | ৫৯ | ৬০ |

| বয়ো বর্ষাঙ্কাঃ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ | ৩১ | ৩২ | ৩৩ | ৩৪ | ৩৫ | ৩৬ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| কেতু-পতাক্যাং | কে | শু | র | চ | ম | বু | শ | বৃ | রা | কে | শু | র |
| কেতু-কুণ্ডল্যাং | কে | শ | র | কে | বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা |
| শুক্র-কুণ্ডল্যাং | কে | চ | বু | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ | বৃ |
| বয়ো বর্ষাঙ্কাঃ | ৬১ | ৬২ | ৬৩ | ৬৪ | ৬৫ | ৬৬ | ৬৭ | ৬৮ | ৬৯ | ৭০ | ৭১ | ৭২ |

পাপাঙ্কে ধনহানিঃ স্যাদ্দ্বিপাপে ব্যাধিসংযুতঃ।
ত্রিপাপে মহতী পীড়া গণ্যন্তে ঋক্ষসংযুতে॥

অথ অস্য ক্লেশদায়ক-ত্রিপাপ-বর্ষাণি—৪।৬।৭।১২।১৩।১৫।১৬।২২।২৪।২৫।৩১।৩৪।৪০।৪২।৪৩।৪৮।৪৯।৫১।৫২।৫৮,৬০।৬১,৬৭।৭০ এষু বর্ষেষু পাপদশা-যোগে বিশেষ-কষ্টং ভবিষ্যতি। তত্র শান্তির্বিধেয়া।

## জাত-চক্রম্।

মস্তকে ১৭।১৮।১৯
মুখে ২০।২১।২২
স্কন্ধে ২৩।২৪
বাহুতে ২৫।২৬
করতলে ২৭।১
হৃদয়ে ২।৩।৪।৫।৬
নাভিতে ৭
গুহ্যে ৮
জানুতে ৯।১০।১১।১২
পদতলে ১৩।১৪।১৫।১৬

শ্রবণানক্ষত্রে উক্ত জাতক জন্মগ্রহণ করিয়াছে, উক্ত নক্ষত্রের সংখ্যা ২২ এবং সেই ২২ এই জাতচক্রে মুখে পতিত হইয়াছে।

ফলম্—আননে ধার্ম্মিকো শূরঃ। আয়ুঃ—মুখে শীর্ষে শতবর্ষং।

সত্যে লগ্নদশা প্রোক্তা ত্রেতায়াং যোগিনী মতা। দ্বাপরে হরগৌরীচ কলৌ নাক্ষত্রিকী দশা॥ ইতি বচনাৎ শুভাশুভ-জ্ঞানার্থং নাক্ষত্রিকী দশা লিখ্যতে। তত্র শ্রবণানক্ষত্রে জাতত্বাৎ বিংশোত্তরী মতেন চন্দ্রস্য দশায়াং জন্ম, তস্য স্থূলদশাব্দাঃ ১০ তস্য ভুক্তবর্ষাদিঃ ৬।০।২১ তদ্ভোগ্য-বর্ষাদিঃ ৩।০।৯।

## বিংশোত্তরীদশা-বিভাগঃ।

| | | | | |
|---|---|---|---|---|
| চন্দ্রদশা। ভোগ্য-বর্ষাদিঃ | ৩ | ০ | ৯ | বাল্যোচিত-সৌখ্যং বসনভূষণলাভঞ্চ। মধ্যে কিঞ্চিৎ দেহকষ্টং। |
| এবং বয়ঃ | ৩ | ০ | ৯ | বিদ্যালাভং ব্রণপীড়া ভ্রাতৃপীড়া-তথৈব চ। |
| মঙ্গল-দশা | ৭ | ০ | ০ | |
| এবং বয়ঃ | ১০ | ০ | ৯ | বিদ্যালাভং দেহপীড়া বিবাহঃ পুণ্য-লাভং বিদেশগমনঞ্চ। |
| রাহু-দশা | ১৮ | ০ | ০ | |
| এবং বয়ঃ | ২৮ | ০ | ৯ | জায়তে মহৎসৌখ্যং ভাগ্যোদয়ং পুত্র-লাভং ধনধান্যাদিসম্পদং। |
| বৃহস্পতি-দশা | ১৬ | ০ | ০ | |
| এবং বয়ঃ | ৪৪ | ০ | ৯ | রোগং শোকং গুরুজন-বিয়োগঞ্চ পুত্র-পীড়া অর্থহানিঃ। |
| শনি-দশা | ১৯ | ০ | ০ | |
| এবং বয়ঃ | ৬৩ | ০ | ৯ | শত্রুভয়ং ধনহানিঃ কঠিনপীড়া জীবন-সংশয়ম্, শান্তির্বিধেয়া। |
| বুধ দশা | ১৭ | ০ | ০ | |
| এবং বয়ঃ | ৮০ | ০ | ৯ | |

## অষ্টোত্তরীদশা-বিভাগঃ।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| গুরু-দশা ভোগ্য-বর্ষাদিঃ | ১ | ০ | ২৮ | ১০ | বাল্যোচিত সৌখ্যং। বস্ত্রালঙ্কার-লাভশ্চ। |
| এবং বয়ঃ | ১ | ০ | ২৮ | ১০ | |
| রাহু-দশা | ১২ | ০ | ০ | ০ | বিদ্যালাভঃ দেহপীড়া। |
| এবং বয়ঃ | ১৩ | ০ | ২৮ | ১০ | অতীব শুভদশা। ভাগ্যোদয়ং, বিদ্যালাভং, কার্য্যোন্নতিঃ, |
| শুক্র-দশা | ২১ | ০ | ০ | ০ | বিবাহঃ, সম্বন্ধলাভঃ। |
| এবং বয়ঃ | ৩৪ | ০ | ২৮ | ১০ | শুভাশুভদশা। ধনলাভং, পুত্রপীড়া, |
| রবি-দশা | ৬ | ০ | ০ | ০ | পুণ্যতীর্থাটনং ভবেৎ। |
| এবং বয়ঃ | ৪০ | ০ | ২৮ | ১০ | ভাগ্যবৃদ্ধিঃ, পুত্রকন্যাদিলাভঃ, |
| চন্দ্র-দশা | ১৫ | ০ | ০ | ০ | বিদেশগমনঞ্চ, মধ্যে দেহপীড়া। |
| এবং বয়ঃ | ৫৫ | ০ | ২৮ | ১০ | ভাগ্যোন্নতিঃ, পুণ্যাদিকার্য্য- |
| মঙ্গল-দশা | ৮ | ০ | ০ | ০ | লাভশ্চ, স্ত্রী-বিয়োগাশঙ্কা। |
| এবং বয়ঃ | ৬৩ | ০ | ২৮ | ১০ | ধনহানিঃ, শত্রুভয়ং, মহৎপীড়া, জীবনসংশয়ং, সূর্য্যার্ঘ্যদানং রবে- |
| বুধ-দশা | ১৭ | ০ | ০ | ০ | পুরশ্চরণবিহিতঞ্চ। |
| এবং বয়ঃ | ৮০ | ০ | ২৮ | ১০ | |

# পঞ্চম অধ্যায়।

## বিবিধ গণনা।

## প্রথম পরিচ্ছেদ।

### জাতচক্র।

১। জাতচক্র বা নরচক্র প্রস্তুত-প্রণালী।

যস্মিন্নৃক্ষে বসেত্তস্মাদাদিত্রীণি মস্তকে
মুখে ত্রীণি তথা দ্বে দ্বে স্কন্ধয়োর্ভুজয়োরুতে।
দ্বে হস্তয়োঃ পঞ্চ হৃদি নাভাবেকং তথা গুহ্যে
তথা জানুযুগে দ্বে দ্বে পাদয়োর্জলধিং ন্যসেৎ॥

একটী নরাকৃতি অঙ্কিত করিয়া তন্মধ্যে ২৭টী নক্ষত্র নিম্নোক্ত প্রকারে বিন্যস্ত করিতে হয়; জাতকের জন্মকালে যে নক্ষত্রে রবি অবস্থিত থাকেন, সেই নক্ষত্র হইতে আরম্ভ করিয়া জাতচক্রের মস্তকে ৩, মুখে ৩, দক্ষিণ স্কন্ধে ১, বাম স্কন্ধে ১, দক্ষিণ বাহুতে ১, বামবাহুতে ১, দক্ষিণ করতলে ১, বাম করতলে ১, বক্ষস্থলে ৫, নাভিতে ১, গুহ্যদেশে ১, দক্ষিণ জানুতে ২, বাম জানুতে ২, দক্ষিণ পদে ২, বামপদে ২, একুনে ২৭টী নক্ষত্র উক্ত প্রকারে নরচক্রে বিন্যস্ত করিয়া জাতকের জন্মনক্ষত্রানুসারে তাহার সাধারণ শুভাশুভ ফল ও আয়ুঃ বিচার করিতে হয়।

২। জাতচক্রানুসারে জন্মনক্ষত্রের ফল।

চরণার্কেষু যো জাতঃ সোঽল্পায়ুর্ভবতি প্রিয়ে।
জানুনোর্ভ্রমণাসক্তো গুহ্যে স্যাৎ পারদারিকঃ॥

নাভৌ স্বল্পধনো দেবি হৃদয়ে স্যাদ্বহুধনী।
পাণ্যোর্জাতো ভবেচ্চৌরো ভুজয়োদুঃখভাজনঃ।
আননে ধার্ম্মিকো শূরঃ স্কন্ধয়োর্ভোগবান্নরঃ।
মূর্দ্ধ্নি রাজা ভবে্দেব বালানাং জন্মতঃ ক্রমাৎ॥

জাতচক্রের চরণস্থ নক্ষত্রে কাহারও জন্ম হইলে অর্থাৎ কাহার জন্মনক্ষত্র জাতচক্রের চরণে পতিত হইলে, জাতক অল্পায়ুঃ হইয়া থাকে; তদ্রূপ জানুতে ভ্রমণরত, গুহ্যদেশে পরদাররত, নাভিতে অল্পধনী, হৃদয়ে অতিশয় ধনবান্, হস্তে চৌর, বাহুতে দুঃখভাজন, স্কন্ধদেশে ভোগবান্, মুখে ধার্ম্মিক ও বলবান্ এবং মস্তকে পতিত হইলে রাজা হয়।

৩। জাতচক্রানুসারে জাতকের আয়ুঃ নির্ণয়।

মুখে শীর্ষে শতং বর্ষং নবতিঃ স্কন্ধয়োর্দ্বয়োঃ
পঞ্চাশীতির্হৃদি প্রোক্তা হস্তয়োঃ সপ্ততি ক্রমাৎ।
পঞ্চাশৎ জানুনোঃ পাদেনির্ধনশ্চাল্পজীবনঃ॥

জাতকের জন্মনক্ষত্র জাতচক্রের মুখে ও মস্তকে পতিত হইলে ১০০ শত বৎসর, স্কন্ধে ৯০ বৎসর, হৃদয়ে ৮৫ বৎসর, বাহু ও গুহ্যদেশে ৭৬ বৎসর, জানুতে ৫০ বৎসর, এবং চরণে অল্পায়ুঃ ও ধনহীন হইবে।

কোষ্ঠীতে কিরূপে জাতচক্র গণনা করিতে হয়, তাহা নিম্নে উদাহরণ সহ প্রদর্শিত হইতেছে।

১৩১০ সালের ১৩ই চৈত্র তারিখে জাত বালকের পুনর্ব্বসু নক্ষত্রে জন্ম হইয়াছে। এক্ষণে কিরূপে তাহার জাতচক্র প্রস্তুত করিতে হইবে, তাহা নিম্নে বলা যাইতেছে। ঐ তারিখে রবি ২৬ উত্তরভাদ্রপদ নক্ষত্রে অবস্থিত (৪৫ পৃষ্ঠায় ১ নং কোষ্ঠী দেখুন)। উত্তরভাদ্রপদ নক্ষত্রের সংখ্যা ২৬, সুতরাং এই পরিচ্ছেদের ১ম শ্লোকের মর্ম্মানুসারে নিম্নস্থ নরচক্রের মস্তকে ২৬ নক্ষত্র হইতে আরম্ভ করিয়া কথিত ভিন্ন ভিন্ন অঙ্গে সমস্ত নক্ষত্র বিন্যস্ত করা গেল।

## জাতচক্রম্

মস্তকে ২৬।২৭।১

মুখে ২।৩।৪

স্কন্ধে ৫।৬

বাহুতে ৭।৮

করতলে ৯।১০

হৃদয়ে ১১।১২।১৩।১৪।১৫

নাভিতে ১৬

গুহ্যে ১৭

জানুতে ১৮।১৯।২০।২১

পদতলে ২২।২৩।২৪।২৫



পুনর্ব্বসু নক্ষত্রে উক্ত জাতক জন্মগ্রহণ করিয়াছে, উক্ত নক্ষত্রের সংখ্যা ৭ এবং সেই ৭ এই জাতচক্রে বাহুতে পতিত হইয়াছে।

অস্ত ফলম্—ভুজয়োদুঃখভাজনঃ। আয়ুঃ—বাহ্বো ষট্‌ষষ্টিবর্ষাণি।

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## ষণ্নাড়ী চক্র।

### ১। ষণ্নাড়ী নির্ণয়।

জন্মাদ্যং কর্ম্মং ততোঽপি দশমং সাঙ্ঘাতিকঞ্চ ষোড়শভং
সমুদয়মষ্টাদশভং বিনাশসংজ্ঞঞ্চ ত্রয়োবিংশং।
আদ্যাত্তু পঞ্চবিংশং মানসমেবং নরঃ ষড়্‌ক্ষঃস্যাৎ॥

জাতকের জন্মনক্ষত্রই তাহার জন্মনাড়ী; জন্ম-নক্ষত্র হইতে দশম নক্ষত্র কর্ম্মনাড়ী, ষোড়শ নক্ষত্র সাংঘাতিকনাড়ী; অষ্টাদশ নক্ষত্র সমুদয় নাড়ী, ত্রয়োবিংশ নক্ষত্র বিনাশনাড়ী, এবং পঞ্চবিংশ নক্ষত্র মানসনাড়ী বলিয়া অভিহিত হয়।

এই গ্রন্থের ৪৭ পৃষ্ঠায় ২নং কোষ্ঠীতে জাতক অনুরাধা নক্ষত্রে জন্মগ্রহণ করিয়াছে, এক্ষণে কিরূপে তাহার ষণ্নাড়ী চক্র প্রস্তুত করিতে হইবে, তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে।

অনুরাধা জন্মনক্ষত্র, সুতরাং জন্মনাড়ী; অনুরাধা হইতে দশম নক্ষত্র উত্তর-ভাদ্রপদ কর্ম্মনাড়ী, অনুরাধা হইতে ষোড়শ নক্ষত্র মৃগশিরা সাঙ্ঘাতিকনাড়ী, অষ্টাদশ নক্ষত্র পুনর্ব্বসু সমুদয়-নাড়ী, ত্রয়োবিংশ নক্ষত্র উত্তরফল্গুনী বিনাশ-নাড়ী এবং পঞ্চবিংশ নক্ষত্র চিত্রা মানস-নাড়ী। এইরূপে জাতকের জন্মনক্ষত্রানুসারে ষণ্নাড়ী নির্ণীত হয়।

কোষ্ঠীতে কিরূপে ষণ্নাড়ীচক্র লিখিত হয়, তাহা নিম্নে প্রদর্শিত হইতেছে। যে বালকটীর অনুরাধা নক্ষত্রে জন্ম হইয়াছে, তাহার ষণ্নাড়ীচক্র নিম্নে প্রদত্ত হইল।

# ষণ্নাড়ী-চক্রম্।




রব্যাদি গ্রহগণ রাশিচক্রে এক নক্ষত্রের পর অপর নক্ষত্র, তাহার পর তৎ-পরবর্ত্তী নক্ষত্র, এইরূপে অনবরত পরিভ্রমণ করিতেছেন। এইরূপ পরিভ্রমণ করিতে করিতে যখন গ্রহগণ কোন জাতকের ষণ্নাড়ীচক্রস্থ কোন নক্ষত্র মধ্যে অবস্থান করেন, তখন তাঁহারা যেরূপ ফল প্রদান করিয়া থাকেন, তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে। শুভ গ্রহগণ ষণ্নাড়ীস্থ কোন নক্ষত্রে অবস্থান করিলে শুভফল এবং পাপ গ্রহগণ মন্দফল প্রদান করেন।

## ২। নাড়ীনক্ষত্র ফলম্।

ঈহা দেহার্থহানিঃ স্যাজ্জন্মর্ক্ষে উপতাপিতে।
কর্ম্মর্ক্ষে কর্ম্মণাং হানিঃ পীড়া মনসি মানসে।
দেহ-দ্রবিণ-বন্ধূনাং হানিঃ সাংঘাতিকে হতে।
সন্তপ্তে সামুদয়িকে মিত্রভৃত্যার্থ-সংক্ষয়ঃ।
বৈনাশিকে বিনাশঃ স্যাদ্দেহদ্রবিণসম্পদাম্।

জন্মনাড়ীতে পাপগ্রহ থাকিলে, জাতকের ঈহা অর্থাৎ চেষ্টা শরীর ও অর্থের ক্ষতি হয়, কর্ম্মনাড়ীতে পাপগ্রহ থাকিলে কার্য্যের হানি হয়; মানসনাড়ীতে পাপগ্রহ থাকিলে মানসিক পীড়া হয়, সাঙ্ঘাতিকনাড়ীতে পাপগ্রহ থাকিলে

কিম্বা কর্কটরাশিগত হইয়া লগ্নস্থ হইলে মনুষ্য বহুধনের অধিকারী, সর্ব্বদা আনন্দপূর্ণ এবং চতুরতাযুক্ত হয়। উক্ত রাশিত্রয় ব্যতীত অপর কোন রাশিগত হইয়া চন্দ্র লগ্নস্থ হইলে, জাতক ধর্ম্মবিহীন, দুর্ব্বলশরীর, ধনহীন মূক অথবা নির্ব্বুদ্ধি এবং বধির হইয়া থাকে ॥ ৪

## লগ্নস্থ-কুজ-ফলম্।

চ-চিন্তা। বিলগ্নে কুজে দণ্ডলোহাগ্নিভীতি-
স্তপেন্মানসং কেশরী কিং দ্বিতীয়ঃ।
কলত্রাদি-ঘাতঃ শিরোনেত্রপীড়া
ফলানাং বিপাকে সদৈবোপসর্গঃ ॥ ৫

জ্যোতিঃকল্পলঃ। উদর-দশন-রোগী শৈশবে লগ্ন-ভৌমে।
পিশুনমতি-কৃশাঙ্গঃ শ্লেষ্মণঃ পাপশীলঃ ॥ ৬

মঙ্গল লগ্নস্থ হইলে দণ্ড, অগ্নি এবং লৌহ (অস্ত্র হাতকড়ি প্রভৃতি) হইতে ভয়ের উৎপত্তি হয়। স্ত্রীনাশ, পুত্রনাশ, শিরোরোগ এবং নেত্ররোগ ঘটে। কোন কার্য্য করণান্তে তাহার ফলভোগকালে উপসর্গ উপস্থিত হয় এবং তজ্জন্য মন সর্ব্বদা সন্তপ্ত থাকে, কিন্তু তথাপিও জাতক সিংহসম উদ্যমবিশিষ্ট থাকে ॥ ৫

কল্পলতিকা মতে;—শৈশবে উদর ও দন্তরোগী, খলস্বভাব, কৃশাঙ্গ, শ্লেষ্ম-প্রকৃতি ও পাপশীল হইয়া থাকে ॥ ৬

## লগ্নস্থ-বুধ-ফলম্।

চ-চিঃ। বুধো মূর্ত্তিগো মার্জ্জয়েদন্যরিষ্টং
ৱবিষ্ঠাধিয়ো বৈখরী-বৃত্তিভাজঃ।
জনা দিব্যচামীকরীভূতদেহা-
শ্চিকিৎসাবিদো দুশ্চিকিৎস্যা ভবন্তি ॥ ৭

বিদ্যা-বিত্ত-তপঃ-স্বধর্ম্মনিরতো লগ্নস্থিতে বোধনে ॥ ৮

ইতি পারিজাতে।

বুধ লগ্নস্থ হইলে অন্তগ্রহজনিত সমস্ত অরিষ্ট বিনাশ করিয়া থাকে। সে ব্যক্তি তীক্ষ্ণবুদ্ধিসম্পন্ন, বৈখরী বৃত্তিভোগী (মসীজীবী অর্থাৎ ভাল মুহুরী), সুবর্ণনিভ-শরীরবিশিষ্ট এবং চিকিৎসা-বিত্তাবিশারদ হয়। তাহার রোগ হইলে আরোগ্য-লাভ প্রায়ই দুঃসাধ্য হয়॥ ৭॥ বুধ লগ্নস্থ হইলে জাতক বিদ্বান্, বিত্তবান্, স্বধর্মনিরত ও তপঃপরায়ণ হইয়া থাকে॥ ৮

## লগ্নস্থ-বৃহস্পতি-ফলম্।

চ-চিন্তা।   গুরুশ্চং গুণৈর্লগ্নগে দেবপূজ্যে
সুবেশী সুখী দিব্যদেহোঽল্পবীর্য্যঃ।
গতির্ভাবিনী পারলৌকী বিচিন্ত্যা
বসূনি ব্যয়ং সদ্বলেন ব্রজন্তি॥ ৯

করতরৌ।   কবিঃ সুগীতঃ প্রিয়দর্শনঃ শুচির্দাতা
চ ভোক্তা নৃপপূজিতঃ সুখী।
দেবদ্বিজারাধনতৎপরো ধনী
ভবেন্নরো দেবগুরৌ তনুস্থে॥ ১০

বৃহস্পতি লগ্নস্থ হইলে মনুষ্য পাণ্ডিত্য লোকরঞ্জনাদি-গুণে লোকসমাজে সম্মান প্রাপ্ত হয়। সে ব্যক্তি সুবেশী, সুখী, দিব্যদেহ এবং অল্পবীর্য্য হয়। তাহার ভবিষ্যৎ পারলৌকিক সদগতি-চিন্তা করিবে এবং তাহার ধন ভোগার্থে ব্যয় হইবে॥ ৯॥ সে ব্যক্তি কবি, গীতবিৎ, প্রিয়দর্শন, শুচি, দাতা, ভোক্তা, নৃপপূজিত, দেবদ্বিজারাধন-তৎপর ও ধনী হইবে॥ ১০

## লগ্নস্থ-শুক্র-ফলম্।

চ-চিন্তা।   সমীচীনমঙ্গঃ সমীচীন-সঙ্গঃ
সমীচীন-বহ্বঙ্গনা-ভোগযুক্তঃ।
সমীচীনকর্ম্মা সমীচীনশর্ম্মা
সমীচীন-শুক্রো যদা লগ্নবর্ত্তী॥ ১১

কল্প-লঃ। বাচালঃ শিল্পবিত্তশ্চ ধনী ভোগী মহামতিঃ।
কাব্যশাস্ত্রবিনোদী চ ধার্ম্মিকো লগ্নগে ভৃগৌ॥ ১২

স্ববর্গ-বশে বলীয়ান্ শুক্র লগ্নস্থ হইলে মনুষ্য সুন্দর-দেহবিশিষ্ট হয়। সে ব্যক্তি সর্ব্বদা সাধুসঙ্গে অবস্থান করে। সৌন্দর্য্যাদি নানাগুণযুক্তা বহু কামিনীতে ভোগসুখ প্রাপ্ত হয়। যজ্ঞদানাদি নানাবিধ সৎকর্ম্মে অনুরক্ত থাকে এবং ইহ ও পরত্র তৎকর্ম্মজনিত সুখ লাভ করে॥ ১২

লগ্নস্থ-শনি-ফলম্।

চ-চিন্তা ধনেনাতি পূর্ণোঽতিতৃষ্ণো বিষাদী
তনুস্থেঽর্কজে স্থূলদৃষ্টির্নরঃ স্যাৎ।
বিষং দৃষ্টিজং ব্যাধিকৃত্যাধিবাধা
স্বয়ং পীড়িতো মৎসরাবেশ এব॥ ১৩

গ্রন্থান্তরে। তুলা-কোদণ্ড-মীনস্থ-লগ্নস্থশ্চ শনির্যদা।
করোতি ভূপতের্জন্ম চান্যগেহে দরিদ্রতা॥ ১৪

শনি লগ্নস্থ হইলে জাতক ধনসমৃদ্ধি-সম্পন্ন হইলেও অতিতৃষ্ণ অর্থাৎ দুরাকাঙ্ক্ষাযুক্ত, সর্ব্বদা অসন্তুষ্টচিত্ত এবং স্থূলদৃষ্টি অর্থাৎ সূক্ষ্মবিচার-করণে অসমর্থ হয়। সে ব্যক্তি সর্ব্বদা মানসিক সন্তাপ ভোগ করে। দৃষ্টিবিষে শত্রুগণকে পরাস্ত করে, পীড়ায় কাতর থাকে এবং মাৎসর্য্য (অন্যের উন্নতি দর্শনে অসহিষ্ণুতা) হেতু সর্ব্বদা উদ্বিগ্নচিত্ত থাকে॥ ১৩॥ তুলা, ধনু ও মীনলগ্নে শনি থাকিলে জাতক রাজতুল্য ভাগ্যশালী হয়॥ ১৪

লগ্নস্থ-রাহু-ফলম্।

স্ববাক্যেঽসমর্থঃ পরেষাং প্রতাপাৎ
প্রভাবাৎ সমাচ্ছাদয়েৎ স্বাৎ পরার্থান্।
তমো যস্য লগ্নে স তপ্তারিবীর্য্যঃ
কলত্রেঽধৃতিং ভূরিদারোঽপি বায়াৎ॥ ১৫

রাহু লগ্নস্থ হইলে মনুষ্য শত্রুগণকে পরাজয় করিতে সমর্থ হয়। অপর ব্যক্তির প্রতাপে স্বীয় বাক্য প্রতিপাদনে এবং অপর লোকের প্রভাবেই স্বকীয় কিম্বা পরকীয় কার্য্য সংসাধনে সক্ষম হয়; (স্বীয় ক্ষমতায় সক্ষম হয় না)। বহুপত্নীক হইলেও সে ব্যক্তি স্ত্রীবিষয়ে অসন্তুষ্ট থাকে অর্থাৎ তাহার কামাভিলাষ পূর্ণ হয় না॥ ১৫

হোরারত্নে। রাহৌ লগ্নগতে জাতঃ সঙ্কর্য্যো যত্র কুত্রচিৎ।
সিংহ-কর্কিণি মেষে চ স্বর্ণলাভায় মঙ্গলং॥ ১৬

সিংহ, কর্কট ও মেষলগ্নস্থ রাহু, স্বর্ণাদি লাভপ্রদ ও মঙ্গলপ্রদ হয়েন॥১৬

লগ্নস্থ-কেতু-ফলম্।

তনুস্থঃ শিখীবান্ধবঃ ক্লেশকর্ত্তা
তথা দুর্জ্জনেভ্যো ভয়ং ব্যাকুলত্বম্।
কলত্রাদিচিন্তা সদোদ্বেগতা চ
শরীরে ব্যথা নৈকধা মারুতী স্যাৎ॥ ১৭

কেতু, তনুভাবস্থ হইলে মনুষ্য ভ্রাতা ও বন্ধুবর্গের সহিত কলহ করিয়া থাকে। দুষ্টলোক হইতে তাহার ভয়, মন ব্যাকুল ও সর্ব্বদা উদ্বিগ্ন থাকে এবং শরীরে নানাবিধ বায়ুজ-ব্যাধির উৎপত্তি হয়॥ ১৭

অথ লগ্নেশ-স্থিতিফলম্।

১ম। লগ্নেশে লগ্নগে পুংসঃ সুদেহো স্বভুজাক্রমী।

২য়। ১১শ—লগ্নেশে ধনগে লাভে সলাভী পীড়িতো নরঃ।
সুশীলো ধর্ম্মবিন্মানী বহুদার-গুণৈর্যুতঃ।

৩য়। ৬ষ্ঠ—লগ্নেশে সহজে ষষ্ঠে সিংহতুল্য-পরাক্রমী।
সর্ব্বসম্পদ্‌যুতো মানী দ্বিভার্য্যো মতিমান্ সুখী॥

৪র্থ। ১০ম—লগ্নেশে দশমে তুর্য্যে পিতৃমাতৃসুখান্বিতঃ।
বহুভ্রাতৃযুতঃ কামী গুণসৌন্দর্য্যসংযুতঃ॥

৫ম—লগ্নেশে পঞ্চমে মানী সুতসৌখ্যঞ্চ মধ্যমং।
প্রথমাপত্যনাশঃ স্যাৎ ক্রোধী রাজ-প্রবেশকঃ॥

৭ম—লগ্নেশঃ সপ্তমে যস্য ভার্য্যা তস্য ন জীবতি।
বিরক্তো বা প্রবাসী বা দরিদ্রো বা নৃপোঽপি বা॥

৮ম। ১২শ—লগ্নেশে ব্যয়গে চাষ্টে সিদ্ধ-বিদ্যাবিশারদঃ।
দ্যূতী চৌরো মহাক্রোধী পরনার্য্যতিভোগকৃৎ॥

৯ম—লগ্নেশে নবমে পুংসঃ ভাগ্যবান্ জনবল্লভঃ।
বিষ্ণুভক্তঃ পটুর্বাগ্মী পুত্রদারধনৈর্যুতঃ॥

লগ্নস্থ-গ্রহবশেন রসপ্রিয়তা-কথনম্।

শম্ভুহোরায়াম্। লগ্নস্থে চ দ্বিতীয়ে বা জীবে স্যান্মধুরপ্রিয়ঃ।
মধুরং বচনং ব্যক্তি সত্যং সর্ব্বহিতাবহম্॥
চন্দ্রপুত্রে চ তত্রস্থে স নরস্তু বরপ্রিয়ঃ।
দ্বিতীয়গে ফলং তদ্বাচ্যং নাত্র বিচারণা॥
ভার্গবশ্চ তথা চন্দ্রো লগ্নেশৌ বা বিলগ্নগৌ।
অম্লকারপ্রিয়ো নিত্যং জায়তে চ দ্বিতীয়গৌ॥
মূর্ত্তীশৌ মূর্ত্তিগৌ বাপি কুজার্কৌ যস্য দৃষ্টিগৌ।
স ক্রোধী জায়তে নূনং ব্যসনী কটুকপ্রিয়ঃ॥
রাহুঃ শনৈশ্চরঃ কেতুর্যদি তে স্যুর্ব্বিলগ্নগাঃ।
স তীক্ষ্ণপ্রকৃতির্জ্ঞেয়স্তথা তীক্ষ্ণরসপ্রিয়ঃ॥

যদি লগ্নে বা দ্বিতীয়স্থানে বৃহস্পতি থাকেন, তবে জাতক মধুররসপ্রিয় হয় এবং হিতভাষী ও সত্যবাদী হইয়া থাকে॥ বুধ, লগ্নে বা দ্বিতীয়ে থাকিলে জাতক কষায়রসপ্রিয় হয়॥ শুক্র, লগ্নে বা দ্বিতীয়ে থাকিলে কিম্বা লগ্নাধিপতি

হইলে জাতক অম্লরসপ্রিয় হয়॥ সেইরূপ চন্দ্র, লগ্নে বা দ্বিতীয়ে থাকিলে কিম্বা লগ্নপতি হইলে জাতক লবণরসপ্রিয় হইয়া থাকে॥ যদি রবি ও মঙ্গল লগ্নপতি হয়েন, কিম্বা লগ্নে বা দ্বিতীয়ে থাকেন, তবে জাতক কটুরসপ্রিয়, ব্যসনাসক্ত ও ক্রোধী হয়॥ শনি, রাহু ও কেতু লগ্নগত হইলে, জাতক তীক্ষ্নরসপ্রিয় ও তীক্ষ্নপ্রকৃতি হয়॥

গ্রন্থান্তরে উক্ত হইয়াছে যে, মঙ্গল লগ্নগত হইলে জাতক তিক্তরসপ্রিয়, শনি লগ্নগত হইলে কষায়রসপ্রিয় এবং বুধ লগ্নগত হইলে মিশ্ররসপ্রিয় হইয়া থাকে॥

# কল্যাণবর্ম্মকৃতসারাবল্যাং দ্বিগ্রহাদি-যোগফলম্।

## লগ্নে রবি-চন্দ্র-যোগফলম্।

যুবতীনাং বশগঃ স্যাদবিনীতঃ কূটবিৎপ্রলম্বচিত্তঃ।
আসববিক্রয়কুশলো রবিশশিযোগে ক্রিয়ানিপুণঃ॥ ১

জন্মলগ্নে রবি ও চন্দ্রের যোগ হইলে মনুষ্য যুবতীনারীর বশতাপন্ন, অবিনীত, কূটজালবিস্তার-পটু, উদারচিত্ত, মদ্যবিক্রয়নিপুণ ও কার্য্যদক্ষ হইয়া থাকে॥ ১

## রবি-কুজ-যোগফলম্।

তেজস্বী সাহসিকো মূর্খো বলসত্ত্বসংযুতোঽনৃতবাক্।
পাপরতর্ব্বধনিষ্ঠো রবিকুজ-যোগাৎ প্রচণ্ডশ্চ॥

জন্মলগ্নে রবি ও মঙ্গলের যোগ হইলে মনুষ্য তেজস্বী, সাহসী, মূর্খ, বলবান্, মহাসত্ত্ব, মিথ্যাবাদী, পাপকর্ম্মনিরত, প্রাণিহত্যাপরায়ণ ও প্রচণ্ডস্বভাব হইয়া থাকে॥ ২

## রবি-সৌম্য-যোগফলম্।

সেবাতৎপরঃ স্থিরধনো রবিজ্ঞয়োঃ প্রিয়বচা যশোঽর্থী স্যাৎ।
আর্য্যঃ ক্ষিতিপতিদয়িতঃ সতাঞ্চ বলরূপবিদ্যাবান্॥ ৩

লগ্নে রবি ও বুধের যোগ হইলে মনুষ্য সেবাতৎপর, চিরস্থায়ী ধনসম্পন্ন,

প্রিয়বাদী, যশস্বী, উদার, ভূপালপ্রিয়, সাধুদিগের প্রিয়, বলবান্ রূপবান্ বিদ্বান্ হইয়া থাকে ॥৩

রবি-গুরু-যোগফলম্ ।

বহুধর্ম্মো নৃপসচিবঃ সমৃদ্ধিমান্ মিত্রসংশ্রয়াপ্তার্থঃ ।
সূর্য্যবৃহস্পতিযুতে ভবেদুপাধ্যায় সংজ্ঞশ্চ ॥ ৪

রবি-শুক্র-যোগফলম্ ।

শস্ত্রপ্রহরণকুশলঃ শক্তিযুতো নেত্রদুর্ব্বলশ্চপলঃ ।
রঙ্গজ্ঞো রবিসিতয়োঃ স্ত্রীসঙ্গালব্ধ-বন্ধুজনঃ ॥ ৫

রবি-শনি-যোগফলম্ ।

ধাতুজ্ঞো ধর্ম্মময়ঃ স্বকর্ম্মনিরতঃ প্রণষ্টসুতদারশ্চ ।
নিজবংশগুণৈঃ শুদ্ধঃ শনিরব্যো রত্নশীলশ্চ ॥ ৬

চন্দ্র-মঙ্গল-যোগফলম্ ।

শূরো রণপ্রতাপী মন্দোঽসম্ববেদনার্ত্তদেহশ্চ ।
মৃচ্চর্ম্মধাতুশিল্পী কুটজ্ঞশ্চন্দ্রকুজযোগে ॥ ৭

চন্দ্র-বুধ-যোগফলম্ ।

কাব্যকথাম্বতিনিপুণঃ সধনঃ স্ত্রীসম্মতঃ সুরূপশ্চ ।
স্মিতবদনঃ শশিবুধয়োর্ধর্ম্মরতঃ স্যাদ্বিশিষ্টগুণঃ ॥ ৮

চন্দ্র-বৃহস্পতি-যোগফলম্ ।

দৃঢ়সৌহৃদো বিনীতঃ স্ববন্ধুসম্মানকৃদ্ধনেশশ্চ ।
গুর্ব্বিন্দ্বোঃ শুভশীলঃ সুবুদ্ধিবিদ্যারতো ভবেৎ পুরুষঃ ॥ ৯

চন্দ্র-শুক্র-যোগফলম্ ।

স্রগ্ধূপাম্বরযুক্তঃ ক্রিয়াবিধিজ্ঞঃ কলিপ্রিয়োঽত্যলসঃ ।
ক্রয়বিক্রয়কুশলঃ শশিভার্গবয়োঃ সদাযোগে ॥১০

### চন্দ্র-শনিযোগফলম্ ।

জীর্ণবধূজনবসনো গজাশ্বসংপালকো বিগতশীলঃ।
বন্ধ্যো বিধনঃ পুরুষঃ পরাত্মজঃ শশাঙ্কশনিযোগে ॥১১

লগ্নে সোম ও শনির যোগ হইলে মনুষ্য জীর্ণবস্ত্র-বিশিষ্ট, জীর্ণবর্ণতাযুক্ত, হস্তিপালক, অশ্বপালক, দুঃশীল, আশ্রব, নির্ধন ও পরপুরুষোৎপাদিত হইয়া থাকে ॥ ১১

### মঙ্গল-বুধ-যোগফলম্ ।

স্ত্রীদুর্ভগোঽল্পবিত্তঃ সুবর্ণলৌহপ্রকারকস্থপতিঃ।
দুষ্টস্ত্রীবিধবানাং বুধকুজযোগে ভবেৎ ক্রিয়ানিপুণঃ ॥১২

লগ্নে মঙ্গল ও বুধের যোগ হইলে মনুষ্য, স্ত্রী সৌভাগ্যবিহীন, অল্পধনযুক্ত, সুবর্ণ লৌহ প্রভৃতিতে শিল্পনিপুণ, কার্য্যদক্ষ এবং দুষ্টা ও বিধবা রমণীর পতি হইয়া থাকে ॥ ১২

### মঙ্গল-বৃহস্পতি-যোগফলম্ ।

শিল্পশ্রুতিশাস্ত্রজ্ঞো মেধাবী বাগ্মিশারদো মতিমান্।
অশ্বপ্রিয়ঃ প্রধানঃ সুরগুরুঃ কুজয়োঃ সমাগতয়োঃ ॥১৩

### মঙ্গল-শুক্র-যোগফলম্ ।

পূজ্যো গণপ্রধানো গণিতজ্ঞঃ পরযুবতিরতো ধূর্ত্তঃ।
দ্যূতানৃতশাঠ্যরতো বিটঃ সিতরুধিরসংযুতে ভবতি ॥১৪

লগ্নে মঙ্গল ও শুক্রের যোগ হইলে মানব নিজদলের প্রধান, পূজ্য, গণিত শাস্ত্রজ্ঞ, পরযুবতীরত, ধূর্ত্ত, দ্যূতক্রিয়াশক্ত, মিথ্যাবাদী, বিট ও শঠতাযুক্ত হইয়া থাকে ॥ ১৪

### মঙ্গল-শনি-যোগফলম্ ।

ধাতিন্দ্রজালকুশলঃ প্রবঞ্চকঃ স্তেয়কর্ম্মনিরতঃ।
কুজসৌর্য্যোর্বিধর্ম্মা শস্ত্রবিষয়ঃ কলিরুচিস্তাৎ ॥১৫

বুধ-বৃহস্পতি-যোগফলম্।

নৃত্যবিধের্বিধাতা প্রাজ্ঞো লিপিগেয়বাত্ত বিত্তযুক্তঃ।
বুধগুরুযোগে ধৃতিমান্ সৌখ্যযুতো জায়তেঽবশ্যম্ ॥১৬

বুধ-শুক্র-যোগফলম্।

অতিশয়ধনো নয়জ্ঞো বহুশিল্পবেদবিৎ সুবাক্যঃ স্যাৎ।
গীতিজ্ঞো হাস্যরতির্বুধসিতয়োর্গন্ধমাল্যরুচিঃ ॥ ১৭

বুধ-শনি-যোগফলম্।

ঋণবান্ দম্ভপ্রায়ঃ প্রবঞ্চকঃ কলিরুচির্গমনশীলঃ।
নিপুণঃ শোভনবাক্যঃ শনিবুধযোগে পুমান্ ভবতি ॥১৮

লগ্নে শনি ও বুধ থাকিলে মনুষ্য ধনী, দাম্ভিক, প্রবঞ্চক, কলহরুচি, পথচলনে দক্ষ, সর্ব্বকার্য্যে নিপুণ ও সুমিষ্টভাষী হইয়া থাকে ॥ ১৮

বৃহস্পতি-শুক্র-যোগফলম্।

জীবতি বিদ্যাবদৈর্বিশিষ্ট ধর্ম্মস্থিতিপ্রমাণযুতঃ।
জীবসিতয়োর্ম্মনুষ্যো বিশিষ্টদারো ভবেদ্বলবান্ ॥ ১৯

বৃহস্পতি-শনি-যোগফলম্।

শূরো বিত্তকসমৃদ্ধো নগরাধিপতির্ভবেদ্ যশস্বী চ।
[illegible]রাঃ প্রধানঃ শ্রেণীসভাগ্রাম সমূহানাম্ ॥ ২০

শুক্র-শনি-যোগফলম্।

দারুবিদারণদক্ষঃ ক্রূরচিত্তোঽশ্মাদি কর্ম্মশিল্পী চ।
মল্লোটন পশুপতিঃ শনিসিতযোগে পুমান্ জাতঃ ॥ ২১

লগ্নে শুক্র ও শনি থাকিলে মনুষ্য কাষ্ঠবিদারণ নিপুণ, ক্রূরচিত্ত, প্রস্তরাদিতে শিল্পকারী, বৃদ্ধ ও পশুপালক হইয়া থাকে ॥ ২১

দ্বিগ্রহ যোগকালে গ্রহগণ যদি পরস্পরের গৃহে অবস্থান করেন, তাহা হইলেই [illegible] ফল হয়। যদি নিজগৃহ ভিন্ন অন্য ও অধমগৃহে বাস

করেন, তাহা হইলে অধম ফল হয়। ঐরূপ উত্তমগৃহে বাস করিলে শুভফল হইয়া থাকে।

---

# দ্বিতীয় পরিচ্ছেদ।

---

## ধনভাব-বিবেকঃ।

ধনস্থং স্বামি-সংখেটৈর্যুগ্ দৃষ্টং ধনবৃদ্ধিদম্।
ক্ষীণেন্দু-পাপযুগ্ দৃষ্টং বিনাস্বর্ক্ষং ধনাপহম্॥ ১
লগ্নং লগ্নেশ-সংযুক্তং যস্য জন্মনি জায়তে।
ন মুঞ্চন্তি গৃহং তস্য কুলস্ত্রিয় ইব শ্রিয়ঃ॥ ২

যদি ধনস্থান, ধনপতি বা শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হয়, তবে ভাবোত্থ-ফলের বৃদ্ধি হইয়া থাকে; আর ক্ষীণচন্দ্র বা পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে ফলের হানি হয়। কিন্তু ক্ষীণচন্দ্র ও পাপগ্রহ স্বগৃহে ধনস্থ হইলে, ফলের হানি না হইয়া বৃদ্ধিই হইয়া থাকে॥ ১

যেমন কুলস্ত্রীগণ গৃহ পরিত্যাগ করেন না, তদ্রূপ লগ্নপতি লগ্নে থাকিলে, জাতক লক্ষ্মীবিহীন হয় না॥ ২

ভানুভূতনয়-ভানুতনুজৈশ্চেদ্ধনস্থং ভবনং যুতং দৃষ্টঞ্চ।
জায়তেহি মনুষ্যো ধনহীনঃ কিং পুনঃ কৃশশশীক্ষিতযুক্তম্॥ ৩

রবি, মঙ্গল, শনি ক্ষীণচন্দ্র দ্বারা দৃষ্ট বা যুক্ত হইয়া ধনস্থানে অবস্থিতি করিলে কিম্বা উক্ত স্থানে তাহাদের দৃষ্টি থাকিলে মানব ধনহীন হইবে। (কিন্তু উক্ত গ্রহগণ যদি ধনভাবের অধিপতি অথবা কোন শুভ ভাবপতি হয়, তাহা হইলে তাহাদের যোগ বা দৃষ্টি দ্বারা ধনভাবের অনিষ্ট হইবে না)॥ ৩

ধনালয়াপ্তৌ কিল মঙ্গলেন্দু ধনেশাবদো মঙ্গবিলোকনেন।
শনির্ধনস্থানগতঃ করোতি ধনাভিবৃদ্ধিং হি বুধেন দৃষ্টঃ॥ ৪

ধনস্থানস্থ মঙ্গল ও চন্দ্র শনি কর্ত্তৃক দৃষ্ট হইলে মানব চর্ম্মরোগাক্রান্ত হয়। ধনস্থানস্থ শনি, বুধ কর্ত্তৃক দৃষ্ট হইলে ধন বৃদ্ধি হয়॥ ৪

ধনে দিনেশোঽপি ধনানি নূনং করোতি মন্দেন ন চেক্ষিতশ্চ।
শুভাভিধানা ধনভাবসংস্থা নানাধনাভ্যাগমনানি কুর্য্যুঃ॥ ৫

ধনস্থানগত রবি, শনি কর্ত্তৃক দৃষ্ট না হইলে ধনপ্রাপ্তি হইয়া থাকে। কিন্তু শুভগ্রহগণ ধনস্থানে অবস্থান করিলে মানবের নিশ্চয়ই বিপুল ধনরত্ন হয়॥৫

বিত্তস্থিতো দৈত্যগুরুঃ করোতি বিত্তাগমং সোমসুতেন দৃষ্টঃ।
স এব সৌম্যগ্রহযুক্তদৃষ্টঃ প্রকৃষ্টবিত্তাপ্তিকরো নরাণাম্॥ ৬

ধনভবনস্থ শুক্র, বুধ কর্ত্তৃক দৃষ্ট হইলে, জাতক বিত্তবান্ হয়। আর ধনভবনস্থ শুক্র, শুভগ্রহ কর্ত্তৃক যুক্ত ও দৃষ্ট হইলে জাতক বিশেষ বিত্তবান্ হয়॥৬

গীর্ব্বাণবন্দ্যো দ্রাবিণোপযাতঃ
সৌম্যৈক্ষিতশ্চদ্রবিণং করোতি।
সোমেন দৃষ্টো ধনভাবসংস্থঃ
সোমস্যসূনুর্ধনহানিদঃ স্যাৎ॥ ৭

শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া বৃহস্পতি ধনস্থানে থাকিলে মনুষ্যের বহুধন হয় এবং চন্দ্রদৃষ্ট বুধ ধনস্থানে থাকিলে মানবের ধনক্ষয় হয়॥৭

## সদ্যোধন-যোগঃ।

সর্ব্বার্থ-চিঃ। সদ্যো ধনী ধনেশেন কর্ম্মনাথো যুতো যদি।
কর্ম্মেশস্থাংশপতিনা লাভনাথস্তথা বিদুঃ॥ ৮

যদি কর্ম্মপতি, ধনপতির সহিত যুক্ত হইয়া শুভস্থানস্থিত বা তুঙ্গাদিবর্গোপগত হয়েন, অথবা কর্ম্মপতি যে নবাংশে থাকেন, আয়পতি যদি সেই নবাংশপতির সহিত যুক্ত হইয়া শুভস্থানস্থিত হয়েন, কিম্বা তুঙ্গাদি বর্গ বা শুভ ষড়্বর্গোপগত হয়েন, তবে জাতক সদ্যঃ ধনী হয়॥ ৮

## যৎ-কিঞ্চিৎ-ধনলাভ-যোগঃ।

যৎকিঞ্চিদ্ধন-সংযুক্তো ধনেশে কেন্দ্র-কোণগে।
ক্রূরষষ্ঠ্যাংশ-সংযুক্তে নীচস্থেঽর্কযুতেঽপি বা॥ ৯
যৎকিঞ্চিদ্বিত্তমায়াতি লাভেশস্থাংশ-রাশিপে।
গুরুণা ভৃগুণা দৃষ্টে ক্রূরষষ্ঠ্যাংশ-সংযুতে॥ ১০

যদি ধনপতি, কেন্দ্র বা কোণস্থ হইয়া ক্রূরষষ্ঠ্যাংশযুক্ত হয়েন, অথবা কেন্দ্র কোণস্থ হইয়া নীচস্থ বা রবিযুক্ত (অস্তগত) হয়েন, তবে জাতক যৎকিঞ্চিৎ ধনলাভ করে॥ ৯॥ আয়পতি যে নবাংশে থাকেন, সেই নবাংশস্বরূপ যে রাশি সেই রাশির অধিপতি গ্রহ, যদি ক্রূরষষ্ঠ্যাংশযুক্ত হইয়া, বৃহস্পতি বা শুক্র কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তবে জাতক যৎকিঞ্চিৎ ধনসংযুক্ত হয়॥ ১০

ধনস্থিতোজ্ঞেন বিলোকিতশ্চ কৃশঃ শশাঙ্কোঽপি ধনাদিকানাম্।
পূর্ব্বার্জ্জিতানাং কুরুতে বিনাশং নবীনবিত্তপ্রাপ্তিং॥ ১১

বুধ কর্ত্তৃক দৃষ্ট ক্ষীণচন্দ্র ধনস্থানে অবস্থান করিলে পৈতৃকধন বিনষ্ট এবং নূতন ধন উপার্জ্জন হয়॥ ১১

## কোটীশ্বর-যোগঃ।

লগ্নায়-ধনভাগ্যেশাঃ পরমোচ্চাংশ-সংযুতা।
বৈশেষিকাংশগা বাপি তদা কোটীশ্বরো ভবেৎ॥ ১২

লগ্নপতি, ধনপতি, ভাগ্যপতি ও আয়পতি, ইঁহারা স্বচ্চাংশগত বা বৈশেষিকাংশবর্গগত হইলে জাতক কোটীধনেশ্বর হয়॥ ১২

লগ্নাংশনাথ-ভাগ্যেশাঃ পরমোচ্চাংশ-সংযুতাঃ।
বৈশেষিকাংশে লাভেশে তদা কোটীশ্বরো ভবেৎ॥ ১৩

লগ্নপতি, লগ্ননবাংশপতি ও ভাগ্যপতি, ইঁহারা যদি স্বচ্চাংশগত এবং আয়পতি বৈশেষিকাংশগত হয়েন, তবে জাতক কোটী ধনেশ্বর হয়॥১৩

## অসংখ্যধন-লাভযোগঃ।

কন্যায়াঞ্চ যদা রাহুঃ শুক্রো ভৌমঃ শনিস্তথা।
তত্র জাতস্তু জায়েত কুবেরাদধিকং ধনম্ ॥ ১৪

যদি কন্যা রাশিতে রাহু, শুক্র, মঙ্গল ও শনি এই চতুর্গ্রহী যোগ হয়, তবে জাতক কুবেরের অধিক অর্থাৎ অসংখ্য ধনেশ্বর হয় ॥ ১৪

## ভ্রাতৃধনাধিকার-যোগঃ।

তৃতীয়রাশৌ ধন-লগ্ননাথৌ বলান্বিতৌ পুংগ্রহদৃষ্টিযুক্তৌ।
তদীশ্বরেণাপি যুতৌ প্রদৃষ্টৌ ভ্রাতুর্ধনং যাতি দ্বিহারার্য্যাঃ ॥১৫

বলবান্ ধনপতি ও লগ্নপতি, তৃতীয়স্থ হইয়া যদি পুংগ্রহ কর্ত্তৃক দৃষ্ট অথবা তৃতীয়পতি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হয়েন, তবে জাতক ভ্রাতৃধনাধিকারী হয় ॥ ১৫

তৃতীয়-ভাবাধিপতৌ ধনস্থে তত্র স্থিতে কারকখেচরেন্দ্রে।
দৃষ্টে যুতে বা তনুপেন জাতো ভ্রাতুর্ধনং যাতি দ্বিহারার্য্যাঃ ॥১৬

যদি তৃতীয় ভাবপতি বা ভ্রাতৃকারকগ্রহ, ধনস্থ হইয়া যদি লগ্নপতি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হয়েন, তবে জাতক ভ্রাতৃধনাধিকারী হয় ॥ ১৬

বিত্তাধীশে সোদরেশেন যুক্তে লগ্নস্থে চ ভ্রাতৃবিত্তং সমেতি।
মাতৃস্থান-স্বামিনা মাতৃবিত্তং যদ্ভাবেশেনান্বিতং তদ্ধনং স্যাৎ ॥ ১৭

যদি ধনপতি, তৃতীয় ভাবপতির সহিত যুক্ত হইয়া লগ্নে থাকেন, তবে জাতক ভ্রাতৃধনাধিকারী হয়। সেইরূপ ধনপতি মাতৃস্থানপতির সহিত যুক্ত হইয়া লগ্নস্থ হইলে মাতৃধনাধিকারী হয়। ধনপতি, যে ভাবপতির সহিত যুক্ত হইয়া লগ্নে থাকেন, জাতক সেই ভাবনির্দ্দিষ্ট ব্যক্তির ধনপ্রাপ্ত হইয়া থাকে ॥ ১৭

## পুত্রার্জ্জিতধন-প্রাপ্তিযোগঃ।

পুত্রেশ-তৎকারক-খেচরাভ্যাং তথাবিধে বিত্তপতৌ বলাঢ্যে।
বৈশেষিকাংশে যদি লগ্ননাথে জাতঃ স্বপুত্রার্জ্জিতমেব বিত্তম্।
পিতুর্ধনং কারক-ভাবপাভ্যাং গুরোঃ সকাশাদপি ধর্ম্মমূলাৎ ॥১৮

বলবান্ বিত্তপতি, পুত্রপতি বা পুত্রকারকগ্রহ কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে, অথবা লগ্নপতি বৈশেষিকাংশগত হইলে, জাতক পুত্রার্জ্জিত ধনপ্রাপ্ত হয়। ধনপতি, দশমপতি বা পিতৃকারক গ্রহের সহিত যুক্ত হইলে, জাতক পিতা ও গুরুজনের ধন বা ধর্ম্মমূলাৎ ধনপ্রাপ্ত হয় ॥ ১৮

কুটুম্ব-রক্ষক-যোগঃ।

কুটুম্বরাশেরধিপে সসৌম্যে কেন্দ্রস্থিতে স্বোচ্চ সুহৃদ্গৃহে বা।
সৌম্যার্ক যুক্তে যদি জাতঃপুণ্যঃ কুটুম্বসংরক্ষণবাখিলাসঃ ॥ ১৯

দ্বিতীয়পতি শুভযুক্ত হইয়া কেন্দ্রে উচ্চগৃহে কিম্বা মিত্র বা শুভগ্রহের গৃহে অবস্থান করিলে মানব কুটুম্বরক্ষণশীল, বাক্যপটু, পুণ্যবান্ ও বিলাস-সম্পন্ন হয় ॥ ১৯

কুটুম্বনাথে পরমোচ্চযুক্তে দেবেন্দ্রপূজ্যেন সমীক্ষিতে বা।
তথাবিধে ভস্তবনেঽপি জাতঃ সহস্ররক্ষো ভবতি প্রতাপৈঃ ॥ ২০

কুটুম্বাধিপতি (দ্বিতীয়াধিপতি) পরমোচ্চস্থানে অথবা দ্বিতীয়স্থানে বৃহস্পতিদৃষ্ট হইয়া অবস্থান করিলে নিজ প্রতাপ দ্বারা সহস্র লোকের রক্ষক হয় ॥ ২০

পিতৃ-মাতৃ-ভ্রাত্রাদি-হস্তে ন্যস্তধনযোগঃ।

যদা পিতা বা সহজাত্মজস্ত্রী পিতৃব্যকো মাতুল-শ্যালকশ্চ।
পিত্রাদিনাথৈঃ সহিতো যদা স্যাত্তত্তৎকরস্থং দ্রবিণং নরস্য ॥ ২১

পুত্রেশে স্ত্রীগ্রহে পুত্রী ভগিনী সহজেশ্বরে।
মাতৃস্বসা মাতুলেশে পিতৃব্যেশে পিতৃস্বসা ॥ ২২

জনকেশে শ্বশ্রূহস্তং শ্বশুরো বা গৃহেশ্বরে।
লাভেশে শ্যালকী-হস্তে ধনং বাচ্যমশঙ্কিতঃ ॥ ২৩

ইতি শম্ভুহোরায়াম্।

ধনপতি, যে ভাবপতির সহিত যুক্ত থাকিবেন, জাতকের অর্জ্জিতধন তাহারই হস্তে ন্যস্ত হইয়া থাকে। অর্থাৎ দশমপতির সহিত যুক্ত হইলে পিতার (দশমপতি স্ত্রীগ্রহ হইলে শাশুড়ীর) হস্তে, চতুর্থপতির সহিত যুক্ত হইলে মাতার (চতুর্থপতি পুংগ্রহ হইলে শ্বশুরের) হস্তে, তৃতীয়পতির সহিত

কনিষ্ঠ ভ্রাতার (তৃতীয়পতি স্ত্রীগ্রহ হইলে ভগিনীর) হস্তে, আর পতির সহিত জ্যেষ্ঠ ভ্রাতার হস্তে, পঞ্চমপতির সহিত পুত্রের (স্ত্রীগ্রহে কন্যার) হস্তে অর্জ্জিত ধন ক্ষয় হইয়া থাকে। সুধীগণ অন্যান্য ভাবপতির সহিত যোগানুসারে ফল কল্পনা করিবেন ॥ ২১ ॥ ২২ ॥ ২৩ ॥

## পিতৃ-মাতৃ-ভ্রাত্রাদিভির্ধননাশ-যোগঃ।

সর্ব্বার্থ-চিং। নীচারি মূঢ়ভাবস্থৈর্দৃগ্‌ যোগাৎ খেচরৈরপি।
তত্তদ্ভাবাধিপৈর্বিত্তনাশস্তন্মুখতো ভবেৎ।
সহোত্থ-বন্ধু পুত্রারি-কলত্রাদেরয়ং ক্রমঃ ॥ ২২

ধনপতি, যে ভাবপতির সহিত যুক্ত বা দৃষ্ট হয়েন, সেই ভাবপতি যদি নীচস্থ, শত্রুগৃহগত, শত্রুযুক্ত, ষষ্ঠাষ্টমাদি কুস্থানস্থিত, বা অস্তগতাদিদোষে বিনিষ্ট হয়েন, তবে সেই ভাবপতি দ্বারা জাতকের অর্জ্জিত ধন বিনষ্ট হয় ॥ ২৪

## ধননাশ-যোগাঃ।

পারিজাতে। ধনেশে ব্যয়-ষষ্ঠস্থে ব্যয়েশে বিত্তগেঽথবা।
লাভেশে রিপুরন্ধ্রস্থে ব্যয়ে বা ধননাশনম্ ॥ ২৫
ব্যয়ভাবগতে জীবে বিত্তেশে বলবর্জ্জিতে।
শুভৈরনীক্ষিতে লগ্নে বিত্তনাশং বদেদ্বুধঃ ॥ ২৬

সূর্য্যার সিংহীসুত-সূর্য্যপুত্রৈর্ধনালয়ং তৎসহিতং প্রদৃষ্টম্।
নরস্তদা স্যাদ্ দ্রবিণেন হীনঃ ক্ষীণেন্দুনা বা সহিতঞ্চ দৃষ্টম্ ॥ ২৭
[illegible] শীতলভানুসূনুশ্চন্দ্রেণ দৃষ্টো ধনহানিকৃৎ স্যাৎ।
কৃশঃ শশাঙ্কো ধনভাবসংস্থো বুধেন দৃষ্টোঽপি ধনাদিকানাং।
প্রাগর্জ্জিতানাং কুরুতে বিনাশং নবীনবিত্ত-প্রতিবর্দ্ধনঞ্চ ॥ ২৮

অতঃপর ধননাশ-যোগ কথিত হইতেছে ;—ধনপতি দ্বাদশ বা ষষ্ঠে, ব্যয়পতি ধনে অথবা আয়পতি ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশে থাকিলে ধননাশ হয়। যদি বৃহস্পতি দ্বাদশে থাকেন ও ধনপতি বলহীন হয়েন এবং লগ্নে শুভগ্রহের দৃষ্টি

না থাকে, তবে ধননাশ হয়। যদি ধনস্থানে রবি, মঙ্গল, রাহু, শনি বা ক্ষীণ-চন্দ্র, ইহার অন্যতমের যোগ বা দৃষ্টি থাকে, তবে জাতক ধনহীন হয়। চন্দ্র-দৃষ্ট ধনস্থ বুধগ্রহ, ধনহানিকারক হয়েন। যদি বুধদৃষ্ট ক্ষীণচন্দ্র ধনস্থানে থাকেন, তবে পূর্ব্বার্জ্জিত ধনের বিনাশ এবং নূতন ধনের বৃদ্ধি হয়। ২৫,২৬।২৭।২৮॥

## রাজদণ্ডে ধননাশ-যোগাঃ।

ধন-ব্যয়েশৌ ব্যয়-বিত্তসংস্থৌ লগ্নেশ্বরেণাপি নিরীক্ষিতৌ চেৎ।
লগ্নাধিপে নাশগতে সপাপে রাজ্ঞাং প্রকোপাদ্ধননাশমাহুঃ॥ ২৯

যদি ধনাধিপতি ব্যয়স্থানে এবং ব্যয়াধিপতি ধনস্থানে অবস্থান করিয়া লগ্নাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হয়েন, অথবা লগ্নাধিপতি পাপগ্রহযুক্ত হইয়া অষ্টমস্থ হয়েন, তাহা হইলে রাজার প্রকোপে জাতকের ধননাশ হয়॥ ২৯

ধনায়পৌ ভূমিজ-দৃষ্টিযুক্তৌ ক্রূরাংশগৌ হীনবলৌ সপাপৌ।
চৌরাদি-ভাবাধিপদৃষ্টিযুক্তৌ চৌরাগ্নি-ভূপৈর্ধননাশমেতি॥ ৩০

যদি ধনপতি ও আয়পতি মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট অথবা যুক্ত, ক্রূরগ্রহাংশগত, পাপযুক্ত এবং হীনবল হইয়া যদি চৌরাদি ভাবাধিপতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হয়েন, তাহা হইলে চৌর, অগ্নি এবং রাজদ্বারা ধননাশ হয়॥ ৩০

## ঋণগ্রস্ত-যোগঃ।

ঋণগ্রস্তো ধনে পাপে লগ্নেশে ব্যয়সংযুতে।
কর্ম্মেশে লাভনাথেন যুতে দৃষ্টে বিশেষতঃ॥ ৩১
দিনেশকরলুপ্তস্তু ধনেশো নীচরাশিগঃ।
পাপান্বিতে ধনে রন্ধ্রে ঋণগ্রস্তো ভবেন্নরঃ॥ ৩২
ধনেশে নীচরাশিস্থে ক্রূরষষ্ট্যংশসংযুতে।
লাভেশেঽপি তথা যুক্তে ঋণগ্রস্তো ভবেন্নরঃ॥ ৩৩

যদি ধনস্থান পাপযুক্ত হয় এবং লগ্নপতি ব্যয়স্থানগত হয়েন, অথবা কর্ম্ম-পতি লাভপতির সহিত যুক্ত হয়েন, তবে জাতক ঋণগ্রস্ত হয়। যদি ধনপতি,

নীচস্থ বা অস্তগত হয়েন, অথবা দ্বিতীয় ও অষ্টমস্থান যদি পাপযুক্ত হয়, তবে জাতক ঋণগ্রস্ত হইয়া থাকে। যদি ধনপতি বা আয়পতি নীচস্থ হইয়া ক্রূরষষ্ঠ্যংশগত হয়েন, তবে জাতক ঋণগ্রস্ত হয় ॥ ৩১। ৩২। ৩৩

## নেত্রপীড়া-যোগঃ।

শন্যার যোগে গুলিকেন যুক্তে নেত্রেশ্বরে তত্র তু নেত্ররোগঃ।
নেত্রে যদা পাপবহুত্বযোগে যমেন দৃষ্টে সতি রুগ্ননেত্রঃ ॥ ৩৪

শনি, মঙ্গলযুক্ত হইলে কিম্বা নেত্রাধিপতি অর্থাৎ দ্বিতীয়পতি, দ্বিতীয় স্থানে শনিযুক্ত হইলে চক্ষুরোগ হইয়া থাকে। দ্বিতীয় স্থানে বহুপাপগ্রহযুক্ত হইলে এবং তথায় শনির দৃষ্টি থাকিলে জাতক চক্ষুরোগাক্রান্ত হইয়া থাকে ॥ ৩৪

মুখেশে কেন্দ্রভাবস্থে শুভগ্রহনিরীক্ষিতে।
মুখে সৌম্যযুতে বাপি সুমুখঃ স নরোভবেৎ ॥ ৩৫

২য় স্থানে জাতকের মুখের বিচার হয়। দ্বিতীয়পতি শুভগ্রহদৃষ্ট হইয়া কেন্দ্রে অথবা দ্বিতীয় স্থানে শুভগ্রহযুক্ত হইয়া অবস্থান করিলে জাতকের সুন্দর মুখ হয় ॥ ৩৫

পাপৈর্যুতে মুখস্থানে তন্নাথে পাপসংযুতে।
নীচরাশিগতে বাপি দুর্মুখঃ পাপবীক্ষিতে ॥ ৩৬

দ্বিতীয় স্থানে পাপগ্রহ থাকিলে কিম্বা দ্বিতীয়াধিপতি পাপযুক্ত অথবা পাপদৃষ্ট হইয়া নীচরাশিগত হইলে জাতক মন্দমুখসম্পন্ন হয় ॥ ৩৬

বাক্স্থানপে ষষ্ঠগতে সরাহৌ রাহুস্থিতর্ক্ষাধিপসংযুতে বা।
দন্তস্য রোগঃ পতনঞ্চ তেষাং ভুক্তৌতয়োর্ব্বা প্রবদন্তি তজ্জ্ঞাঃ ॥ ৩৭

যদি দ্বিতীয়পতি রাহুযুক্ত হইয়া ষষ্ঠে অথবা রাহুর অবস্থিতিভবনাধিপতির সহিত একত্র অবস্থান করে, তাহা হইলে দশান্তর্দশায় দন্তরোগ এবং দন্তের বিনাশ হয়, ইহা জ্যোতির্ব্বিদ্‌গণ বলিয়া থাকেন ॥ ৩৭

ইন্দ্বর্ক-সংযুক্ত-হরৌ বিলগ্নে শন্যারদৃষ্টেঽক্ষিবিনাশমাহুঃ।
শুভাশুভৈর্মুখদলোচনঃ স্যাচ্ছুভৈর্ন দাষঃ সহিতেক্ষণাভ্যাম্ ॥ ৩৮

নিমীলিতাক্ষশ্চ ধনে সপাপে তদীশ্বরেঽশোভন-দৃষ্টিযুক্তে।
লগ্নাধিপে পাপবহুত্বযোগে যমেন দৃষ্টে স তু রোগনেত্রঃ ॥ ৩৯
স্বান্ত্যাধীশৌ ত্রিকস্থৌ কবি-তনুপ-যুতৌ স্যাত্তদা নেত্রহীনঃ।
চন্দ্রঃ পাপেন যুক্তো ধনভবনগতঃ শুক্রযুঙ্‌নেত্রহীনঃ ॥ ৪০
শুক্রেণ যুক্তো যদি নেত্রনাথঃ শুক্রস্য বার্ক্ষাদি গৃহত্রয়স্থঃ।
সম্বন্ধ্যপি স্যাদ্ যদি দেহপেন নেত্রং বিধত্তে বিপরীতভাবম্ ॥৪১
তত্র স্থিতৌ চন্দ্ররবি নিশান্ধং জাত্যন্ধতাং নেত্রপ-দেহপার্কাঃ।
পৈত্রর্ক্ষনাথেন যুতাস্তদান্ধং কুর্ব্বন্তি মাত্রাদিকলং তথেদৃক্ ॥ ৪২

বুদ্বুদলোচন ও অক্ষিবিনাশযোগ ;—সিংহলগ্নস্থ রবি ও চন্দ্র, শনি ও মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হইলে চক্ষুঃ নাশ এবং শুভাশুভগ্রহ-দৃষ্ট হইলে বুদ্বুদলোচন হয়; কিন্তু কেবল শুভদৃষ্ট হইলে উক্ত অশুভ ফল হয় না ॥ ৩৮ ॥ যদি ধনস্থান পাপযুক্ত এবং দ্বিতীয়পতি অশুভ-দৃষ্ট হয়েন, তবে জাতক নিমীলিতাক্ষ (সঙ্কুচিতচক্ষুঃ) হয়। লগ্নপতি বহুপাপ গ্রহের সহিত যুক্ত হইয়া শনি দৃষ্ট হইলে নেত্ররোগী হয় ॥৩৯॥ দ্বিতীয় ও দ্বাদশপতি, শুক্র ও লগ্নপতির সহিত যুক্ত হইয়া ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ হইলে নেত্রনাশ হয়। পাপযুক্ত চন্দ্র, শুক্রযুক্ত হইয়া ধনস্থ হইলে নেত্র-নাশ হয় ॥ ৪০ ॥ যদি শুক্রযুক্ত অথবা শুক্র-ক্ষেত্রস্থ দ্বিতীয়পতি, ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ হইয়া লগ্নপতির সম্বন্ধী হয়েন, তবে চক্ষুঃ বিপরীত ভাবাপন্ন হয় ॥ ৪১ ॥

উক্ত যোগে দ্বিতীয়পতি, রবি ও চন্দ্রের সহিত যুক্ত হইলে, জাতক নিশান্ধ এবং রবি ও লগ্নপতির সহিত যুক্ত হইলে জন্মান্ধ হইয়া থাকে। উক্ত যোগ-কারক গ্রহগণ পিতৃ-মাত্রাদি-নাথের সহিত যুক্ত হইলে, সুধীগণ পিতৃ-মাত্রাদি সম্বন্ধেও উক্ত যোগোত্থফল কল্পনা করিবেন ॥ ৪২

পারিজাতে। বাগ্‌ভাবেশে রাহুযুক্তে চ দুঃস্থে
র[illegible]-স্থান-নাথান্বিতে চ।
পাকে ভুক্তৌ তস্য দন্তাময়ঃ স্যাৎ
জিহ্বারোগং তারকাসূনু-ভুক্তৌ ॥ ৪৩

সর্ব্বার্থ-চি

ব্যয়স্থানপেনাপি যুতোঽরিনাথ-
স্তদ্ ভাবপস্থাংশপ-যুক্তনাথঃ।
ষষ্ঠেশ্বরেণাপি যুতঃ স্বভুক্তৌ
দন্তাদিরোগঃ পতনঞ্চ তেষাম্ ॥ ৪৪

দন্ত-জিহ্বা-রোগযোগ,—যদি দ্বিতীয়পতি রাহুযুক্ত অথবা রাহুস্থিত রাশির অধিপতিযুক্ত হইয়া, ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশে থাকেন, তবে সেই দ্বিতীয় পতির দশা বা অন্তর্দ্দশায় দন্তরোগ হয়। উক্ত যোগে দ্বিতীয়পতি বুধগ্রহ হইলে সেই বুধের দশান্তর্দ্দশায় দন্তরোগ হইয়া থাকে ॥ ৪৩

যদি দ্বিতীয়পতি ষষ্ঠপতির সহিত যুক্ত হয়েন, অথবা দ্বিতীয়পতির নবাংশ পতি যে রাশিতে থাকেন, সেই রাশির অধিপতি যদি ষষ্ঠপতির সহিত যুক্ত হয়েন, তবে সেই গ্রহের ও দ্বিতীয়পতির দশান্তর্দ্দশায় দন্তাদি-রোগ বা দন্ত পতন হয় ॥ ৪৪

গলরোগ-যোগঃ।

রাহু-দ্বিতীয়গৃহপৌ সহজেশযুক্তৌ।
জাতঃ সমেতি গলরোগমতীবকষ্টম্ ॥ ৪৫

গল-রোগযোগ।—যদি রাহুযুক্ত, দ্বিতীয়পতি, তৃতীয়পতির সহিত যুক্ত হয়েন, তবে দ্বিতীয়পতির দশায় তৃতীয়পতির অন্তরে, জাতক গলরোগে অতিশয় কষ্ট প্রাপ্ত হয় ॥ ৪৫

কুকুর-সর্পভয়-যোগঃ।

পাপেক্ষিতে রবিসুতে ধনরাশিযুক্তে
পাপান্বিতে শুনক ভীতিমুপৈতি মর্ত্ত্যঃ।
তদ্ভাবনাথ-সহিতে দিননাথপুত্রে
দৃষ্টেঽথবা শুনক-ভীতিমুপৈতি মর্ত্ত্যঃ ॥ ৪৬
রাহৌ দ্বিতীয়ে গুলিকেন দৃষ্টে যুক্তেঽথবা সর্পভয়ং বদন্তি ॥ ৪৭

কুক্কুর-সর্পভয়-যোগ ;—যদি পাপযুক্ত বা পাপদৃষ্ট শনি ধনস্থানে থাকেন, অথবা যদি দ্বিতীয়পতি, শনি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হয়েন, তবে কুক্কুরভয় হয় ॥৪৩॥ যদি গুলিকযুক্ত রাহু দ্বিতীয়ে থাকেন, তবে সর্পভয় হয় ॥ ৪৭

## গ্রহণী সন্নিপাতাদি-রোগযোগঃ।

বিধুন্তুদে বা সবিতাত্মজে ধনস্থে সংগ্রহণীরুজার্ত্তঃ ॥ ৪৮

স্যাদ্দন্তরো দন্তরুগার্দ্দিতো বা
সিংহীযুতে চেদ্ধনভাবসংস্থে।
তত্রস্থিতেঽব্জে খলু শীতদোষঃ
স্যাৎ সন্নিপাতাশ্রয়যুঙ্ নরঃ স্যাৎ ॥ ৪৯

রাহু বা শনি, ধনস্থ হইলে গ্রহণী রোগ হয় ॥ ৪৮

রাহু ধনস্থ হইলে জাতক দন্তরোগার্দ্দিত হয়। রাহুযুক্ত চন্দ্র ধনস্থ হইলে শীতদোষ ও সন্নিপাত রোগ হয় ॥ ৪৯

## কুভোজন-যোগঃ।

কুভোজী ভুক্তিনাথে তু শন্যার-গুলিকান্বিতে।
নীচ শত্রু যমাংশাদৌ শুভদৃষ্টি-বিবর্জ্জিতে ॥ ৫০

যদি দ্বিতীয়পতি, শনি মঙ্গল বা গুলিকযুক্ত হইয়া, নীচাংশ, শত্রুনবাংশ বা যমাংশাদিস্থ হয়েন এবং শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট না হয়েন, তবে জাতক কুদ্রব্য-ভোজী হয় ॥ ৫০

## শীঘ্রভোজন-যোগঃ।

তদীশে শুভসংযুক্তে শীঘ্রভুক্ বলসংযুতে।
দ্বিতীয়ে শুভরাশৌ বা শুভখেচর-সংযুতে ॥ ৫১

যদি বলবান্ দ্বিতীয়পতি শুভগ্রহযুক্ত হয়েন, অথবা ধনস্থান শুভগ্রহের ক্ষেত্র হয় ও তাহাতে শুভগ্রহের যোগ থাকে, তবে জাতক শীঘ্রভোজী হয় ॥ ৫১

## বিলম্ব-ভোজনযোগঃ।

তদীশে চররাশৌ বা ভুক্তৌ বা তাদৃশগ্রহে।
তদীশে পাপসম্বন্ধে চিরভোজী তু দূষকঃ॥ ৫২

যদি ধনস্থান চররাশি হয় বা চরগ্রহযুক্ত হয় এবং ধনপতি, পাপগ্রহ কর্তৃক দৃষ্ট বা যুক্ত অথবা পাপক্ষেত্রস্থ হয়েন, তবে জাতক বিলম্বভোজী ও ভোজ্যনিন্দক হয়॥ ৫২

## মুখদুর্গন্ধ-যোগঃ।

শনিগৃহে শনিহদ্দগতেঽপিবা ভবতি চন্দ্রগৃহেঽপ্যথ ভার্গবে।
অজগতে বপুষীন্দুগতে বুধে রিপুপতৌ চ মুখস্য বিগন্ধতা॥ ৫৩

যদি শুক্র, চন্দ্র বা শনির ক্ষেত্রে কিম্বা শনির হদ্দায় থাকেন, তবে জাতকের মুখে দুর্গন্ধ হয়। চন্দ্রযুক্ত শুক্র মেষস্থ হইয়া লগ্নগত হইলে, অথবা বুধ ষষ্ঠপতি হইলে মুখে দুর্গন্ধ হয়॥ ৫৩

## অসত্যবাগ্‌যোগঃ।

পরাশরঃ। ধনেশে পাপসংযুক্তে ধনে পাপসমন্বিতে।
অসত্যবাদী পিশুনঃ পবনব্যাধিসংযুতঃ॥ ৫৪

যদি ধনপতি ও ধনস্থান, পাপযুক্ত হয়, তবে জাতক মিথ্যাবাদী, খল-স্বভাব ও বায়ুদোষজ-রোগপীড়িত হয়॥ ৫৪

## কপট-যোগঃ।

সজ্ঞে-কুজে কপটকৃচ্চ বুধে বলাঢ্যে
ক্রূরান্বিতেঽধর্ম্মযুজি ভূমিসুতে তৃতীয়ে।
তুকেন্দ্রপেঽথ নবমাধিপতৌ চ ষষ্ঠে
মেষে বুধে কপটলেখকরো নরঃ স্যাৎ॥ ৫৫

যদি মঙ্গল বুধযুক্ত হয়েন, তবে জাতক কপটী হয়। (সেইরূপ বলবান্ বুধ, পাপযুক্ত হইয়া নবমস্থ হইলে এবং শুভগ্রহ-দৃষ্টিবিহীন মঙ্গল তৃতীয়স্থ হইলে; এবং চতুর্থভাবপতি বা নবমভাবপতি ষষ্ঠগত হইলে, জাতক কপটী হয়। বুধ মেষস্থ হইলে কপটলেখক হয়॥ ৫৫

## তস্কর-যোগঃ।

খস্থে বুধে তুর্য্যগতে চ চন্দ্রে
দ্রোহাৎ পরদ্রব্যমুপাদদাতি।
কুজে তৃতীয়েঽথ বুধে সচন্দ্রে
রিপৌ বিলগ্নাধিপতৌ বুধে বা॥ ৫৬

চন্দ্র-জ্ঞারৈঃ শুভদৃশমৃতে কেন্দ্রগৈস্তস্করঃ স্যাৎ,
দ্যূনে মন্দে শশি-কুজ-বুধৈর্বীক্ষিতে তু প্রসিদ্ধঃ।
ভৌমে কেন্দ্রে গুরু-সিত-দৃশা বর্জ্জিতেঽস্তে জ্ঞ-ভৌম
ক্রূরৈরিন্দোরপি রিপুদৃশা জ্ঞার-চন্দ্রার্কি-যুক্ত্যা॥ ৫৭

দশমে বুধ ও চতুর্থে চন্দ্র থাকিলে, জাতক দ্রোহবশে পরদ্রব্য অপহরণ করে। চন্দ্রযুক্ত মঙ্গল তৃতীয়স্থ, অথবা চন্দ্রযুক্ত বুধ ষষ্ঠস্থ, কিম্বা লগ্নপতিযুক্ত বুধ ষষ্ঠস্থ হইলে জাতক তস্কর হয়॥ ৫৬

যদি চন্দ্র, বুধ ও মঙ্গল, শুভদৃষ্টি বিহীন হইয়া কেন্দ্রস্থ হয়েন, তবে জাতক তস্কর হয়; যদি সপ্তমস্থ শনি, চন্দ্র মঙ্গল ও বুধ কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তবে জাতক প্রসিদ্ধ চোর হয়। যদি কেন্দ্রস্থ মঙ্গল, বৃহস্পতি ও শুক্র কর্ত্তৃক দৃষ্ট না হয়েন, অথবা যদি লগ্নস্থ চন্দ্র, সপ্তমস্থ বুধ, মঙ্গল ও শনি কর্ত্তৃক দৃষ্ট হয়েন, কিম্বা যদি শনি, বুধ, চন্দ্র ও মঙ্গল এক রাশিতে যুক্ত হয়েন, তবে জাতক তস্কর হয়॥ ৫৭

## গণিতজ্ঞ-যোগঃ।

কেন্দ্র-ত্রিকোণগে জীবে শুক্রে স্বোচ্চং গতে যদি।
বাগ্‌ভাবপেন্দুপুত্রে বা গণিতজ্ঞো ভবেন্নরঃ॥ ৫৮
গণিতজ্ঞো ভবেজ্জাতো বাগ্‌ভাবে ভূমিনন্দনে।
সসৌম্যে বুধসংদৃষ্টে কেন্দ্রে বা ভূমিনন্দনে॥ ৫৯
শনাবষ্টম-সংযুক্তে গণিতজ্ঞো ভবেন্নরঃ॥ ৬০

বৃহস্পতি, কেন্দ্র বা ত্রিকোণস্থ ও শুক্র উচ্চস্থ হইলে, অথবা দ্বিতীয়পতি বুধ উচ্চস্থ হইলে জাতক গণিতজ্ঞ হয়॥ ৫৮॥ যদি বুধযুক্ত বা বুধদৃষ্ট মঙ্গল দ্বিতীয়ে বা কেন্দ্রে থাকেন, তবে জাতক গণিতজ্ঞ হয়॥ ৫৯॥ যদি দ্বিতীয়পতি বুধ উচ্চস্থ, বৃহস্পতি লগ্নস্থ ও শনি অষ্টমস্থ হয়েন, তবে জাতক গণিতজ্ঞ হয়॥ ৬০



## যুক্তিসমন্বিত-বাগ্মিযোগঃ।

বাক্‌স্থানপে সৌম্যযুতে ত্রিকোণে
কেন্দ্রস্থিতে তুঙ্গসমন্বিতে বা।
শুভেক্ষিতে পুংগ্রহযোগযুক্তে
বাগ্মীভবেদ্‌যুক্তিসমন্বিতোঽসৌ॥ ৬১

বাক্‌স্থানাধিপতি অর্থাৎ দ্বিতীয়াধিপতি শুভগ্রহযুক্ত, ত্রিকোণগত, কেন্দ্রস্থিত, উচ্চ ভবনস্থ, শুভগ্রহদৃষ্ট অথবা পুরুষগ্রহযুক্ত হইলে, মানব যুক্তিযুক্ত বাগ্মী হয়॥ ৬১

## অথ ধনভাবে রব্যাদি-গ্রহযোগফলম্‌।

চং-চিন্তা। ধনে যস্য ভানুঃ স ভাগ্যাধিকঃ
স্যাচ্চতুষ্পাৎ সুখং সব্যয়ে স্বঞ্চ যাতি।
কুটুম্বে কলির্জায়য়া জায়তেঽপি
ক্রিয়া-নিষ্ফলা যাতি লাভস্য হেতোঃ॥ ৬২

কল্পতরৌ। ধনে কাশ্যপেয়ে নরাণাং মুখে বৈ
ভবেন্মাঞ্জনং তৈলিজাতং সুবক্ত্রম্‌।
সসৌম্যে রবৌ তত্র সেবাপরঃ
স্যাদ্ধনং ন স্থিরং বৈ প্রিয়াদুঃখভাক্‌ স্যাৎ।
ধনে যস্য সূর্য্যে কুটুম্বাদি-হানির্ভবেৎ
পাপখেটান্বিতে বৈ বিশেষাৎ।

যদা সৌম্যখেটে যুতে চেদ্ধনাপ্তিঃ
সরাহৌ বিশেষাদ্ ভবেন্মূলচ্ছেত্তা ॥ ৬৩

পূর্ণবলশালী রবি ধনভাবস্থ হইলে জাতক অতি ভাগ্যবান্ হইবে। গবাদি চতুষ্পদ জন্তু হইতে উক্ত ব্যক্তি সুখলাভ করিবে। তাহার সঞ্চিত অর্থ সৎকার্য্যে ব্যয়িত হইবে। স্বীয় পত্নীর জন্য আত্মীয়গণের সহিত বাদ-বিসম্বাদ ঘটিবে। লাভ হেতু তাহার কৃতকর্ম্মও স্বকীয় দর্প বশতঃ নিষ্ফল হইবে॥ ৬২

সে সুমুখ হইবে ও তাহার মুখে তিলচিহ্ন থাকিবে। বুধযুক্ত রবি ধনস্থ হইলে জাতক সেবাপর, স্ত্রীনিমিত্ত দুঃখভোগী ও অস্থিরধন হয়। পাপযুক্ত রবি ধনস্থ হইলে কুটুম্বহানি, রাহুযুক্ত রবি ধনস্থ হইলে সমূলে ধননাশ, আর শুভযুক্ত রবি ধনস্থ হইলে ধনপ্রাপ্তি হয় ॥ ৬৩

## ধনভাবস্থ-চন্দ্রফলম্।

চং-চিন্তা। হিমাংশৌ বসুস্থানগে ধান্যলাভঃ
শরীরেঽতিসৌখ্যং বিলাসাঙ্গনানাম্।
কুটুম্বে রতির্জায়তে তস্য তুচ্ছা
বশং দর্শনে যাতি দেবাঙ্গনাপি ॥ ৬৪

জাতকাভঃ। সুখাত্মজ-দ্রব্যযুতো বিনীতো
ভবেন্নরঃ পূর্ণবিধৌ দ্বিতীয়ে।
ক্ষীণে স্খলদ্বাগ্ বিধনোঽল্প-
বুদ্ধির্ন্যাধিকত্বে ফলতারতম্যাম্ ॥ ৬৫

চন্দ্র ধনভাবগত হইলে জাতক ধান্যলাভ করে, শরীরসুখে সুখী থাকে; স্ত্রীবিলাস প্রাপ্ত হয়। আত্মীয়গণের প্রতি তাহার বিশেষ প্রীতি থাকে না। সে বিশেষ রূপবান্ হয়, এমন কি দেবাঙ্গনাগণও তাহাকে দেখিলে বশীভূত হইয়া পড়ে ॥ ৬৪

পূর্ণচন্দ্র ধনস্থ হইলে, জাতক সুখী, পুত্রবান্, বহুদ্রব্যযুক্ত ও বিনীত হয়, আর ক্ষীণচন্দ্র ধনস্থ হইলে, স্খলিতবাক্য, নিধন ও অল্পবুদ্ধি হয়। শুক্লাষ্টমীর

শেষার্দ্ধ হইতে কৃষ্ণাষ্টমীর পূর্ব্বার্দ্ধ পর্য্যন্ত চন্দ্রের পূর্ণত্ব, তদ্ভিন্ন ক্ষীণত্ব ইহা পূর্ব্বে বলা হইয়াছে। ক্ষীণ-পূর্ণত্বের মধ্যবর্ত্তী চন্দ্রের ফল, ন্যূনাধিক তারতম্যে হইয়া থাকে ॥ ৬৫

## ধনভাবস্থ-কুজফলম্

চং চিন্তা। ভবেত্তস্য কিং বিত্তমানে কুটুম্বে
ধনেঽঙ্গারকো যস্য লব্ধে ধনে কিং।
যথা ত্রায়তে মর্কটঃ কণ্ঠহারং
পুনঃ সম্মুখং কো ভবেদ্ বাদভগ্নঃ ॥ ৬৬

হোরারত্নে। কৃষিকো বিক্রয়ী ভোগী প্রবাসী ঋণবিত্তবান্।
ধাতুবাদ-ক্রিয়াযুক্তো দ্যূতকারোঽর্থগে-কুজে ॥ ৬৭

মঙ্গল জন্মকুণ্ডলীতে যাহার দ্বিতীয়ভাবে অবস্থিত, তাহার কুটুম্বাদি প্রতিপাল্যগণের বিদ্যমান্ থাকিবার আবশ্যকতা কি? তাহার উপার্জ্জিত ধনেই বা প্রয়োজন কি? বানরের গলায় কণ্ঠহার আরোপিত করিলে সে যেমন তাহা যত্নে রক্ষা করে, উক্ত কৃপণও সেইরূপ ধন রক্ষা করে মাত্র। (তাহার অর্থ পোষ্যবর্গের পোষণে বা নিজের ভোগার্থ ব্যবহৃত হয় না, এইভাব)। তর্কে পরাজিত হইয়া কে তাহার সম্মুখে সমাগত হইতে পারে? অর্থাৎ পুনর্ব্বার বিবাদার্থ কেহই সম্মুখে উপস্থিত হয় না ॥ ৬৬

মঙ্গল ধনস্থ হইলে জাতক কৃষিকর্ম্মকারী, বিক্রয়কারী, ভোগী, প্রবাসী, ঋণকৃত ধনে ধনী, ধাতুপরীক্ষক ও পাশাদি ক্রীড়ক হয় ॥ ৬৭

## ধনভাবস্থ-বুধফলম্।

চং চিন্তা। ধনে বুদ্ধিমান্ বোধনে বাহুতেজাঃ
সভাসঙ্গতো ভাসতে ব্যাস এব।
পৃথুদারতা কল্পবৃক্ষস্য তদ্বদ্
বুধৈর্ভূপ্যতে ভোগতঃ ষট্‌পদোঽয়ম্ ॥ ৬৮

বুধ ধনভাবস্থ হইলে, জাতক বুদ্ধিমান্ বাহুবলসম্পন্ন এবং পণ্ডিতসমাজে ব্যাস সদৃশ শোভা প্রাপ্ত হয়। পণ্ডিতগণ বলিয়া থাকেন যে, উক্ত ব্যক্তি ভ্রমরের ন্যায় সকল প্রকার ভোগ্য বিষয়ে রসগ্রাহী এবং কল্পতরুতুল্য দানশীল হয়॥ ৬৮

## ধনভাবস্থ-বৃহস্পতিফলম্।

চ-চিন্তা। কবিত্বে মতির্দণ্ডনেতৃত্বশক্তি
মুখে দোষধৃক্ শীঘ্রভোগার্ত্ত এব।
কুটুম্বে গুরৌ কষ্টতো দ্রব্যলব্ধিঃ
সদা নো ধনং বিশ্রমেদ্ যত্নতোঽপি॥ ৬৯

হোরারত্নে। লক্ষ্মীবান্ নিত্যমুৎসাহী ধনস্থে দেবতাগুরৌ।
বুধদৃষ্টে তু নিঃস্বঃ স্যাদিতি সত্যং প্রভাষতে॥ ৭০

বৃহস্পতি ধনস্থ হইলে কাব্যকরণে মতি এবং রাজকার্য্যে সামর্থ্য জন্মে। সে ব্যক্তি বাচাল কিম্বা মুখরোগী হইবে। স্ত্রীসহবাসে অল্পক্ষণেই কাতর হইয়া পড়িবে। সে ব্যক্তি অতি কষ্টে ধনোপার্জ্জন করিবে এবং বিশেষ যত্ন করিলেও ধন সঞ্চয় করিতে পারিবে না॥ ৬৯

বৃহস্পতি ধনস্থ হইলে জাতক লক্ষ্মীবান্ ও নিত্যোৎসাহী হয়। সত্যাচার্য্য বলেন, বুধদৃষ্ট বৃহস্পতি ধনস্থ হইলে জাতক নিঃস্ব হয়॥ ৭০

## ধনভাবস্থ-শুক্রফলম্।

চং-চিন্তা। মুখং চারুভাষং মনীষাপি চার্ব্বী
মুখং চারু চারূণি বাসাংসি তস্য।
কুটুম্বস্থিতঃ পূর্ব্বদেবস্য পূজ্যঃ
কুটুম্বেন কিং চারু চার্ব্বঙ্গি-কামঃ॥ ৭১

শুক্র দ্বিতীয় ভাবস্থ হইলে জাতক অতি মিষ্টমুখ হয়। তাহার বুদ্ধি অতি তীক্ষ্ণ কিম্বা ধর্ম্মপথাবলম্বিনী হয়। মুখশ্রী অতি সুন্দর হয়। সে ব্যক্তি সুন্দর বস্ত্রাদি ব্যবহার করে, আত্মীয়বর্গে বিশেষ শোভমান থাকে এবং চার্ব্বঙ্গী কামিনীগণে অনুরক্ত হয় অর্থাৎ উত্তমা স্ত্রী সম্ভোগী হয়॥ ৭১

### ধনভাবস্থ-শনিফলম্।

চং-চিন্তা। মুখাপেক্ষয়া বর্জ্জিতোঽসৌ কুটুম্বাৎ
কুটুম্বে শনৌ বস্তু কিং কিং ন ভুঙ্‌ক্তে।
সমং ব্যক্তি মিত্রেণ তিক্তং বচোঽপি
প্রসাক্তং বিনা লোহকং কো লভেত॥ ১২

শনি ধনস্থ হইলে জাতক স্বকীয় মুখলালসায় স্বজন হইতে বিযুক্ত হয়। সে কোন্ দ্রব্য না ভোজন করে? অর্থাৎ তাহার খাদ্যাখাদ্য বিচার থাকে না। অতি রূঢ় এবং কটুভাষী হইলেও মিত্রের সহিত কটূক্তি করে না। শনি ধনস্থ না হইলে, লৌহক ধনাদি বিনা পরিশ্রমে আর কে লাভ করিতে পারে? অর্থাৎ একমাত্র ধনস্থ শনিগ্রহই, লৌহকাদি ধনের বা লৌহসমুদ্ভূত ধনের প্রাপ্তিকারক হয়েন॥ ১২

### ধনভাবস্থ-রাহুফলম্।

জ্যোতি-কল্পনঃ। মৎস্য-মাংস-ধনো নিত্যং নখচর্ম্মাস্থি-বিক্রয়ী।
চৌরিকা বিত্তজীবী চ রাহৌ ধনগতে নরঃ॥ ১৩

জন্মকালে রাহু ধনস্থানে থাকিলে, মনুষ্য মৎস্য মাংস দ্বারা ধনশালী, এবং নখ, চর্ম্ম ও অস্থিবিক্রয়ী হইবে। বিশেষতঃ সেই ব্যক্তি চৌর্য্যবৃত্তিদ্বারা জীবিকা নির্ব্বাহ করিবে॥ ১৩

### ধনভাবস্থ-রাহুফলম্।

চং-চিন্তা। কুটুম্বে তমো নষ্টভূতং কুটুম্বং
মৃষা ভাষিতা নির্ভয়ো বিত্তপালঃ।
স্ববর্গ-প্রণাশো ভয়ং শস্ত্রতশ্চে-
দবশ্যং খলেভ্যো লভেৎ পারবশ্যং॥ ১৩। ১

রাহু ধনভাবগত হইলে মনুষ্যের কুটুম্বগণ বিনষ্ট প্রায় হয়। সে ব্যক্তি মৃষাভাষী, নির্ভয় এবং ধনরক্ষক মাত্র (কৃপণ) হয়। তাহার বন্ধুবর্গের বিনাশ

হয়। শস্ত্রাদি হইতে ভয় হয় এবং দুষ্টজন হইতে তাহাকে অধীনতা কিম্বা কারাবাসাদিজনিত কষ্ট সহ্য করিতে হয় ॥ ৭৩।১

## ধনভাবস্থ-কেতুফলম্।

চং-চিন্তা। ধনে কেতবঃ ব্যগ্রতা কিং নরেশাৎ
ধনে ধান্যনাশো মুখে রোগকৃচ্ছ।
কুটুম্বাদ্বিরোধো বচঃ সংকুতো বা
ভবেৎ স্বে গৃহে সৌম্যগেহেঽতিসৌখ্যং ॥ ৭৪

যাহার কেতু ধনস্থ, তাহার ধনের জন্য ব্যগ্র হইলে আর কি হইবে? অর্থাৎ তাহার ধনোপায়চেষ্টা প্রায়ই বিফল হয়। রাজদ্বারে তাহার ধনধান্য নাশ হয়, এবং সে কুটুম্ববিরোধী ও মুখে বহুপ্রকার রোগ প্রাপ্ত হয়। স্বগৃহে বা বুধক্ষেত্রে ধনস্থ কেতু অতি সুখদাতা হয়েন ॥ ৭৪

## অথ ধনেশ-স্থিতিফলম্।

পরাশর-সং। ধনেশে ধনগে চৈব ধনবান্ গর্ব্বসংযুতঃ।
ভার্য্যাদ্বয়ং ত্রয়ং বাপি সুতহীনঃ প্রজায়তে ॥ ৭৫
ধনেশে সহজে তুর্য্যে বিক্রমী মতিমান্ গুণী।
পরদারাভিগামী চ লোভী বা দেবনিন্দকঃ ॥ ৭৬
ধনেশে রিপুগে শত্রোর্ধনং প্রাপ্নোতি নিশ্চিতম্।
শক্রুতো নাশ-বিত্তস্য গুদে চোরো ভবেদ্রুজঃ ॥ ৭৭
ধনেশে সপ্তমে বৈদ্যঃ পরজায়াভিগামিনঃ।
জায়া তস্য ভবেদ্দুষ্টা মাতা চ ব্যভিচারিণী।
ধনেশে মৃত্যুগেহস্থে ভূমি-দ্রব্যং লভেদ্ধ্রুবম্।
জায়াসৌখ্যং ভবেৎ স্বল্পং জ্যেষ্ঠভ্রাতৃসুখং নহি ॥ ৭৯
ধনেশে নবমে লাভে ধনবান্ উদ্যমী পটুঃ।
বাল্যে রোগী সুখী পশ্চাদ্ যাবদায়ুঃ সমাপ্যতে ॥ ৮০

ধনেশো দশমে যস্য কামী মানী চ পণ্ডিতঃ।
বহুদার-ধনৈর্যুক্তঃ ভবহাংবোঽপি জায়তে ॥ ৮১
ধনেশে ব্যয়গে মানী সাহসী ধনবর্জ্জিতঃ।
জীবিকা নৃপগেহাচ্চ জ্যেষ্ঠপুত্র-সুখং নহি ॥ ৮২
ধনেশ চ তনৌ পুত্রে স্ব-কুটুম্বস্য কণ্টকঃ।
ধনবান্ নিষ্ঠুরঃ কামী পরকার্য্যেষু তৎপরঃ ॥ ৮৩

---

# তৃতীয় পরিচ্ছেদ।

—:(*):—

## অথ ভ্রাতৃভাব-বিবেকঃ।

শম্ভুহোঃ। চেদ্ গীষ্পতৌ বিক্রমেচ তৎস্থে
সহোত্থিতানাং বহুলং সুখং স্যাৎ।
দুশ্চিক্যগে সূর্য্যসুতে তদানীং
ভাগ্যাধিকঃ স্যাৎ পুরুষো বিশেষাৎ ॥ ১

যদি বৃহস্পতি ও তৃতীয়পতি তৃতীয়ে থাকেন, তবে জাতক বহুভ্রাতৃসুখ ভোগ করে। শনি ও বৃহস্পতিযুক্ত-তৃতীয়পতি তৃতীয়ে থাকিলে জাতক বিশেষ ভাগ্যশালী হয় ॥ ১

পারিজাতে। কেন্দ্র ত্রিকোণগে বাপি স্বোচ্চমিত্র-স্ববর্গকে।
নাথে বা কারকে বাপি ভ্রাতৃলাভমুদীরয়েৎ ॥ ২
ভ্রাতৃস্থানে শুভৈর্যুক্তে শোভনগ্রহ-বীক্ষিতে।
ভ্রাতৃনাথে বলাঢ্যে তু ভ্রাতৃলাভ মুদীরয়েৎ ॥ ৩
ভ্রাতৃপে কারকে বাপি শুভযোগ-নিরীক্ষিতে।
ভাবে বা বলসম্পূর্ণে ভ্রাতৃণাং বর্দ্ধনং ভবেৎ ॥ ৪

সপ্তমে ভবনে ভৌমশ্চাষ্টমেঽপি সিতো যদি।
নবমে চ ভবেৎ সূর্য্যঃ স্বল্পায়ুঃ সোদরো ভবেৎ ॥ ৫
ভ্রাতৃস্থানে যদি শুভযুতে সোদরাণাং চিরায়ুঃ।
পাপাক্রান্তে সহজ-ভবনে পাপদৃষ্টে বিনাশম্ ॥ ৬
ষষ্ঠে চ ভবনে ভৌমঃ সপ্তমে রাহু-সম্ভবঃ।
অষ্টমে চ যদা সৌরির্ভ্রাতা তস্য ন জীবতি ॥ ৭

ভ্রাতৃলাভ যোগ ;—তৃতীয়পতি বা ভ্রাতৃকারকগ্রহ, স্বোচ্চ, মিত্রগৃহ বা (মূল-ত্রিকোণগত), ষড়বর্গগত হইলে ভ্রাতৃলাভ হয় ॥ ২

যদি তৃতীয়পতি বলবান্ হয়েন এবং ভ্রাতৃস্থানে শুভগ্রহের যোগ বা দৃষ্টি থাকে, তবে ভ্রাতৃলাভ হয় ॥ ৩॥ তৃতীয়পতি বা ভ্রাতৃকারক গ্রহ, শুভযুক্ত ও শুভদৃষ্ট হইলে, অথবা ভ্রাতৃভাবরাশি পূর্ণবলী হইলে বহুভ্রাতৃলাভ হয় ॥ ৪

স্বল্পায়ুশ্চিরায়ুঃ সোদর-লাভযোগ ;—সপ্তমে মঙ্গল, অষ্টমে শুক্র ও নবমে রবি থাকিলে দীর্ঘায়ুঃ সোদর হয়। তৃতীয়স্থানে পাপগ্রহের যোগ ও দৃষ্টি থাকিলে ভ্রাতৃবিনাশ হয় ॥ ৬

ষষ্ঠে মঙ্গল, সপ্তমে রাহু ও অষ্টমে শনি থাকিলে, ভ্রাতা জীবিত থাকে না ॥ ৭

বিলগ্নস্থো যদা জীবো ধনে সৌরির্যদা ভবেৎ।
রাহুশ্চ সহজস্থানে ভ্রাতা তস্য ন জীবতি ॥ ৮
কেন্দ্রে ত্রিকোণে যদি পাপখেটে তৃতীয়ভাবাদনুজস্য নাশম্।
শুভোপযাতে সহজস্য বৃদ্ধিং শুভাশুভে মিশ্রফলং বদন্তি ॥ ৯

ভ্রাতৃনাশ-যোগ ;—লগ্নে বৃহস্পতি, দ্বিতীয়ে শনি ও তৃতীয়ে রাহু থাকিলে ভ্রাতা জীবিত থাকে না ॥ ৮ ॥ ভ্রাতৃভাব হইতে কেন্দ্র ও ত্রিকোণস্থানে পাপগ্রহ থাকিলে ভ্রাতৃনাশ, শুভগ্রহ থাকিলে ভ্রাতৃবৃদ্ধি এবং শুভাশুভ গ্রহ থাকিলে, শুভাশুভ মিশ্র ফল হয় ॥ ৯

জ্যেষ্ঠং হন্তি দ্যুমণিরনুজ-স্থানগঃ পাপদৃষ্টঃ।
সৌরিঃ প্রত্যনন্তরজাতং হন্তি সর্ব্বান্ কনিষ্ঠান্ ॥১০
গ্রন্থান্তরে। অগ্রজাতং রবির্হন্তি পৃষ্ঠজাতং শনৈশ্চরঃ।
অগ্রজঃ পৃষ্ঠজং হন্তি সোদরস্থো ধরাসুতঃ ॥ ১১

জ্যেষ্ঠানুজ-ভ্রাতৃনাশযোগ ;—পাপদৃষ্ট রবি তৃতীয়স্থ হইলে জ্যেষ্ঠ ভ্রাতার, পাপদৃষ্ট তৃতীয়স্থ শনি, অব্যবহিত পরজভ্রাতার এবং পাপদৃষ্ট মঙ্গল তৃতীয়স্থ হইলে পরজাত সমস্ত ভ্রাতার বিনাশ হয় ॥ ১০

গ্রন্থান্তরে উক্ত হইয়াছে যে, রবি তৃতীয়ে থাকিলে পূর্ব্বজাত ভ্রাতার, শনি তৃতীয়ে থাকিলে পরজাত ভ্রাতার, এবং মঙ্গল তৃতীয়স্থ হইলে অগ্রজ ও পরজ উভয় ভ্রাতার বিনাশ হয় ॥ ১১ ॥

দুঃস্থে চন্দ্রে সোদরঃ-স্বামিযুক্তে জাতস্যাম্বস্তন্যপানং বদন্তি।
মাতৃ-ভ্রাতৃস্থানপৌ বন্ধুযাতৌ নাস্তি ভ্রাতৃস্থানবৃদ্ধির্নরাণাম্ ॥ ১২
ভৌমান্বিতৌ সোদরদৌ ভবেতামস্তৈঃ
সমেতৌ যদি নানুজঃ স্যাৎ।
সৌরিস্তৃতীয়েঽনুজনাশকর্ত্তা
বিধুন্তুদঃ সোদরবৃদ্ধিকৃৎ স্যাৎ ॥ ১৩

ভ্রাতৃহীন-যোগ ;—তৃতীয়পতিযুক্ত চন্দ্র, যদি ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ হয়েন, তবে জাতক মাতৃস্তনপানে বঞ্চিত হয়। তৃতীয়পতি ও চতুর্থপতি, চতুর্থস্থ হইলে জাতকের ভ্রাতৃজননে ব্যাঘাত হয় ; কিন্তু উক্ত তৃতীয় ও চতুর্থপতি, মঙ্গলযুক্ত হইলে উক্ত ফল হয় না। তৃতীয়স্থ শনি ভ্রাতৃনাশক, এবং তৃতীয়স্থ রাহু ভ্রাতৃ বৃদ্ধিকারক হয়েন ॥ ১৩

লাভাবসানভবনোপগতৈর্গ্রহেন্দ্রৈঃ
সংখ্যাস্তদগ্রজজনাঃ সহজা ভবন্তি।
ক্রূরাস্তৃতীয়-ধনযাত-বিয়চ্চরৈস্তৈঃ
সংখ্যা জনাঃ স্যুরনুজাঃ কথয়ন্তি তজ্জ্ঞাঃ ॥ ১৪

জ্যেষ্ঠানুজ ভ্রাতৃসংখ্যা নিরূপণ,—পণ্ডিতগণ বলেন যে, লগ্ন হইতে একাদশ ও দ্বাদশস্থানসহিত গ্রহসংখ্যা দ্বারা অগ্রজ ভ্রাতার এবং দ্বিতীয় তৃতীয়স্থানস্থ গ্রহসংখ্যা দ্বারা অনুজ ভ্রাতার সংখ্যা নিরূপণ করিতে হয়॥ ১৪

ভ্রাতৃস্থান ভ্রাতৃজন্ম-সময়-নিরূপণম্।

পারিজাতে। ভ্রাতৃস্থানং পঞ্চমঞ্চ নবমৈকাদশ-সপ্তমম্।
তত্তদীশদশায়াঞ্চ ভ্রাতৃলাভো ভবেন্নরঃ॥১৫
ভ্রাতৃস্থানেশ-তদ্দর্শি-তদ্ভাবস্থ-দ্যুচারিণাম্।
মধ্যেবল-সমেতস্য দশা সোদরবৃদ্ধিদা॥ ১৬

ভ্রাতৃস্থান ভ্রাতৃজন্ম সময় নিরূপণ;—তৃতীয়, পঞ্চম, সপ্তম, নবম ও একাদশ-স্থান ভ্রাতৃস্থান। ঐ সমস্ত স্থানাধিপতির দশা ভোগকালে (সম্ভব থাকিলে) জাতকের ভ্রাতৃ-জন্ম হয়॥ ১৫

ভ্রাতৃস্থানপতি, ভ্রাতৃস্থানদর্শী ও ভ্রাতৃভাবস্থ গ্রহের মধ্যে যে গ্রহ বলবান্, সেই গ্রহের দশাভোগকালে ভ্রাতৃজন্ম হয়॥ ১৬

অদৃশ্যরাশৌ যদি বা সপাপে চান্দ্রি-গৃহস্থে সহজাধিনাথে।
জাতানুজস্যাপিচ নানুজঃ স্যাৎ পুংবর্গগে দৃশ্যগতে তথৈব॥
ভ্রাতৃস্থানপতৌ তু পুংভবনগে তস্যানুজো জায়তে।
যুগ্মর্ক্ষে যদি ভার্গবেন শশিনা যুক্তেঽথবা বীক্ষিতে॥ ১৭

একানুজ ভ্রাতৃযোগ;—যদি পাপযুক্ত তৃতীয়পতি, অদৃশ্যরাশিতে অর্থাৎ দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম, ষষ্ঠ ও সপ্তমরাশির লগ্নোদিত-তুল্যাংশ, ইহার অন্যতম স্থানস্থ হইয়া বুধক্ষেত্রস্থ হয়েন, অথবা দৃশ্যরাশিতে অর্থাৎ দ্বাদশ, একাদশ, দশম, নবম, অষ্টম ও সপ্তমরাশির লগ্নোদিত-তুল্যাংশ, ইহার অন্যতম স্থানে পুংগ্রহের ক্ষেত্রাদিবর্গগত হয়েন, তবে জাতানুজ-ভ্রাতার অনুজ ভ্রাতা হয় না, অর্থাৎ জাতকের একমাত্র অনুজ ভ্রাতা হয়॥ ১৭

ভ্রাতৃ-ভগিনী জন্ম নিরূপণ;—যদি তৃতীয়পতি ওজোরাশিগত (পুংগ্রহের ক্ষেত্রগত, পুংগ্রহদৃষ্ট বা পুংগ্রহযুক্ত) হয়েন, তবে ভ্রাতৃজন্ম হয়। তৃতীয়পতি যুগ্ম রাশিতে অথবা চন্দ্র কিম্বা শুক্র কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে, ভগিনী জন্ম হয়॥ ১৮

সৌম্যর্ক্ষে শুভখেচরেক্ষিতযুতে কেন্দ্রত্রিকোণস্থিতে।
পশ্চাজ্জাত-সহোদরশ্চিরসুখী দীর্ঘায়ুরারোগ্যভাক্ ॥ ১৯

দীর্ঘায়ুঃ চিরসুখী ভ্রাতৃযোগ ;—কেন্দ্র বা ত্রিকোণস্থ তৃতীয় পতি, শুভগ্রহের কেন্দ্রস্থ হইয়া শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট ও যুক্ত হইলে চিরসুখী, দীর্ঘায়ুঃ ও নীরোগ ভ্রাতৃজন্ম হয় ॥ ১৯

ভগিন্যেকা রাহুদৃষ্টঃ সিতো বিষভয়ান্মৃতা।
তত্রস্থঃ শনিনা দৃষ্টঃ সর্পাদ্ভয়মথো ভবেৎ ॥ ২০

বিষ ও সর্পভয়ে ভগিনীনাশ যোগ ;—তৃতীয়স্থ শুক্র রাহুদৃষ্ট হইলে বিষ দোষে এবং শনিদৃষ্ট হইলে সর্পভয়ে একটী ভগিনীর মৃত্যু হয় ॥ ২০

লগ্নেশানুজ নায়কৌ বিবলিনাবন্যোন্য শত্রু-গ্রহৌ।
দুশ্চিক্যস্থিত-কারকৌ চ যদি বা দুঃস্থানগৌ দুর্ব্বলৌ ॥ ২১

ভ্রাতৃ বিচ্ছেদযোগ ;—বলহীন লগ্নপতি ও তৃতীয়পতি অথবা ভ্রাতৃকারক গ্রহ, পরস্পর শত্রু হইয়া, তৃতীয় বা দুঃস্থানগত হইলে, তত্তৎগ্রহের দশান্তর্দশায় ভ্রাতার সহিত কলহ, বিচ্ছেদ ও তজ্জন্য অর্থক্ষয় বা ভ্রাতৃনাশ হয় ॥ ২১

লগ্নে গুরৌ বিক্রমনাথযুক্তে চতুষ্পদানাং প্রবদন্তি ভীতিম্।
গবাং ভয়ং বা জলরাশিলগ্নে জলপ্রমাদং সমুপৈতি জাতঃ ॥ ২২
শৌর্য্যাধিপে রাহুসমেত-রাশিনাথান্বিতে রাহুযুতে বিলগ্নে।
সর্পাদ্ভয়ং বিক্রমরাশিনাথে বুধেন যুক্তে গলরোগভাক্ স্যাৎ ॥২৩
পাপে তৃতীয়ে গলরোগমত্র বদন্তি মান্দ্যাদিযুতে বিশেষাৎ।
ভৌমান্বিতে ভানুসুতে বলাঢ্যে তৃতীয়রাশৌ যদি কণ্ঠুরোগম্ ॥ ২৪

চতুষ্পদ-ভয় ও জল-ভয় ;—তৃতীয়পতিযুক্ত বৃহস্পতি লগ্নে থাকিলে চতুষ্পদ প্রাণী হেতুক ভয় হয়। আর যদি গুরুযুক্তলগ্ন জলরাশি হয়, তবে জলভয় হইয়া থাকে ॥ ২২

সর্পভয় ও গলরোগ ;—রাহুযুক্ত অথবা রাহুস্থিত রাশির অধিপতিযুক্ত তৃতীয়পতি লগ্নস্থ হইলে সর্পভয় হয়। আর বুধযুক্ত হইয়া লগ্নস্থ হইলে

গলরোগ হয়॥ ২৩॥ তৃতীয় স্থান, পাপগ্রহ বা গুলিকযুক্ত হইলে গলরোগ হয়, মঙ্গলযুক্ত বলবান্ শনি তৃতীয়স্থ হলে কণ্ডুরোগ হয়॥ ২৪

রাহুস্থিতশ্চেদ্ রবিজোঽসুরেণ যুক্তস্তদানীং কুনখী করোতি॥
দক্ষে করে দারুভবং বিঘাতং করোতি বা বায়ুসমুত্থবার্ত্তিম্॥
রবির্যদা হস্তগতঃ কুজশ্চ তদাস্থিভঙ্গং বিষজং ভয়ং বা।
করোতি দাহং জ্বলনাচ্চ চিহ্নং কুর্য্যাৎ শুভাত্বখিরলত্বমেতি॥২৫

কুনখী ও দক্ষিণহস্তে আঘাত;—রাহুযুক্ত শনি তৃতীয়স্থ হইলে, কুনখী হয়, এবং দক্ষিণহস্তে কাষ্ঠাঘাত বা বাতরোগাদি হইয়া থাকে॥

অস্থিভঙ্গাদি যোগ;—রবি ও মঙ্গল তৃতীয়স্থ হইলে, আঘাতজনিত অস্থি ভঙ্গ, অথবা বিষদোষ বা অগ্নিদাহজন্য হস্ত বিকৃত হয়। তৃতীয় স্থানে শুভ-গ্রহ থাকিলে, হস্তে শুভচিহ্ন ও ত্বকশৈথিল্য হয়॥ ২৫

বুধেন জীবেন যুতেক্ষিতে বা তৃতীয়রাশৌ বলসংযুতে চ।
তৎকেন্দ্রগে মন্ত্রিণি বোধনে বা কণ্ঠস্বরং চারুতরং সমেতি।
কুজেন যুক্তেঽসুজপে বলিষ্ঠে সত্বং বলং গানসুখং সমেতি॥২৬

সুস্বর-যোগ;—তৃতীয়স্থান বলযুক্ত হইয়া বুধ বা বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে, অথবা তৃতীয়স্থান হইতে কেন্দ্রস্থানে বুধ বা বৃহস্পতি থাকিলে, জাতক সুস্বরবান্ হয়। বলবান্ তৃতীয়পতি মঙ্গলযুক্ত হইলে জাতক বলবান্ ও সঙ্গীতপ্রিয় হয়॥ ২৬

শুভগ্রহাণাং ভবনে তু তস্মিন্ তৃতীয়রাশৌ শ্রবণং কথানাম্।
পুণ্যাদিকানাং যদি পাপরাশৌ ক্রূরশ্চ তৎকর্ণকুঠার মাহুঃ॥ ২৭

যদি তৃতীয়স্থান শুভগ্রহের ক্ষেত্র ও শুভগ্রহযুক্ত হয়, তবে জাতক ধর্ম্ম-কথা শ্রবণপিপাসু হয়। আর পাপগ্রহের ক্ষেত্র ও পাপযুক্ত হইলে, ধর্ম্মকথা শ্রবণে কর্ণ-কুঠার হয় অর্থাৎ সে ধর্ম্মকথার দিকে যায় না॥ ২৭

## অথ সহজভাবে রব্যাদি-গ্রহযোগফলম্।

তৃতীয়ে যদাহর্ম্মণির্জন্মকালে
প্রতাপাধিকং বিক্রমং চাভনোতি।

তদা সোদরৈস্তপ্যতে তীর্থচারী
সদারিক্ষয়ঃ সঙ্গরে শং নরেশাৎ ॥২৮

রবি সহজ ভাবস্থ হইলে জাতক বিশেষ প্রতাপবান্ ও পরাক্রমবিশিষ্ট হইবে, সোদরগণ হইতে সন্তাপ প্রাপ্ত হইবে, তীর্থ গমনে অনুরক্ত হইবে, সংগ্রামে-শত্রুক্ষয় এবং রাজ হইতে কল্যাণলাভ করিবে ॥ ২৮

## সহজস্থ-চন্দ্রফলম্।

চ-চিন্তা। বিধৌ বিক্রমে বিক্রমেণৈতি বিত্তং
তপস্বী ভবেদ্ ভামিনী-রঞ্জিতোঽপি।
কিয়চ্চিন্তয়েৎ সাহজং তস্য শর্ম ?
প্রতাপোজ্জ্বলো ধর্ম্মিণো বৈজয়ন্ত্যা ॥ ২৯

স্বসারং হন্তি শীতাংশুঃ পাপঃ পাপগৃহে স্থিতঃ।
পূর্ণঃ শুভর্ক্ষগো দত্তে ভগিনীং রূপসংযুতাম্ ॥৩০

পূর্ণচন্দ্র তৃতীয়ভাবে অবস্থিতি করিলে মনুষ্য স্বীয় চেষ্টায় ধনোপার্জ্জন করে। বিলাসিনীগণের বশীভূত হইলেও তপস্বী হয়। পরম ধার্ম্মিক বলিয়া লোকসমাজে যশোলাভ এবং সহোদর হইতে অনির্ব্বচনীয় সুখলাভ করে ॥ ২৯

পাপক্ষেত্রগত তৃতীয় ভাবস্থ ক্ষীণচন্দ্র, ভগিনী-নাশক এবং শুভক্ষেত্রগত তৃতীয়স্থ পূর্ণচন্দ্র সুরূপা ভগিনীপ্রদ হয়েন ॥ ৩০

## তৃতীয়স্থ-কুজফলম্।

ভূপপ্রসাদোত্তম-সৌখ্যমুচ্চৈরুদারতা চারুপরাক্রমশ্চ।
ধনানি চ ভ্রাতৃ-সুখোজ্ঝিতত্বং ভবেন্নরাণাং সহজে মহীজে ॥৩১

মঙ্গল তৃতীয়স্থ হইলে রাজানুগ্রহে উত্তম সুখ হয় এবং জাতক অতি উদারতা-যুক্ত, শ্রেষ্ঠ পরাক্রমী, ধনসমৃদ্ধি-সম্পন্ন ও ভ্রাতৃসুখবিহীন হয় ॥ ৩১

কল্পলতায়াং। ধনসুখ-পরিহীনো নীচগে শত্রুগেহে।
বসতি মশকপূর্ণে মন্দিরে কুৎসিতে চ ॥ ৩২

উক্ত মঙ্গল নীচস্থ বা শত্রুগৃহগত হইয়া তৃতীয়স্থ হইলে জাতক ধনসুখ-বিহীন ও মশকাদিপূর্ণ কুৎসিত গৃহবাসী হয়॥ ৩২

## ভ্রাতৃভাবস্থ-বুধফলম্।

বণিঙ্‌ মিত্রতা পণ্যকৃদ্ বৃত্তিশীলো
বশিত্বং ধিয়া দুর্ব্বশানামুপৈতি।
বিনীতোঽতি ভোগং ভজেৎ সন্ন্যাসেবা
তৃতীয়েঽনুজৈরাশ্রিতো জ্ঞে লতাবান্॥৩৩

বুধ তৃতীয় ভাবস্থ হইলে পণ্যজীবিগণের সহিত মিত্রতা নিবন্ধন জাতক, বণিক্‌বৃত্তি অবলম্বন করে। স্বীয় বুদ্ধিবলে দুর্দ্দমনীয় শত্রুকেও স্বকীয় বশীভূত করিয়া রাখে। যৌবনে বিষয়ভোগে বিশেষ আসক্ত হয়, কিন্তু অন্ত্য বয়সে বিষয়-বাসনা পরিত্যাগ করে। লতাবেষ্টিত পাদপের ন্যায় সে ব্যক্তি ভ্রাতৃবৃন্দে পরিবেষ্টিত থাকে॥ ৩৩

জাতকাভঃ। অস্তঃ পাপযুতস্ত্রিস্থঃ স্বসারাং হন্তি চন্দ্রজঃ।
অন্যথা বিমলং কুর্য্যাৎ স এব শুভবীক্ষিতঃ॥ ৩৪

পাপযুক্ত ও অস্তগত বুধ তৃতীয়স্থ হইলে ভগিনীহানি হয়। আর শুভযুক্ত, শুভদৃষ্ট ও উদিত থাকিলে ভ্রাতা ও ভগিনী সম্বন্ধে শুভ হইয়া থাকে॥ ৩৪

## ভ্রাতৃভাবস্থ-গুরুফলম্।

জাতকাভঃ। সৌজন্যহীনঃ কৃপণঃ কৃতঘ্নঃ
কান্তাসুত-প্রীতি-বিবর্জ্জিতশ্চ।
নরোঽগ্নিমান্দ্যোঽবলতাসমেতঃ
পরাক্রমে শক্রপুরোহিতেঽস্মিন্॥ ৩৫
ধনবান্ নির্ধনাকারঃ কৃপণো ভ্রাতৃসংযুতঃ
কুটুম্বী নৃপপূজ্যশ্চ সহজে দেবতাগুরৌ॥ ৩৬

বৃহস্পতি তৃতীয় ভাবস্থ হইলে জাতক [illegible], কৃপণ, স্ত্রীপুত্রসুখ-রহিত, অগ্নিমান্দ্য, ধনবান্ হইলেও নির্ধনভাবাপন্ন, বন্ধু কুটুম্বযুক্ত ও নৃপপূজ্য হয়॥ ৩৫॥ ৩৬

### ভ্রাতৃভাবস্থ-শুক্রফলম্।

রতিঃ স্ত্রীজনে তস্য নো বন্ধুনাশো
গুরুর্যস্য দুশ্চিক্যগো দানবানাম্।
ন পূর্ণা ভবেৎ পুত্রসৌখ্যোঽপি সেনাপতিঃ
কাতরো দান-সংগ্রামকালে॥ ৩৭

কল্পলঃ। সহজগতো ভৃগুপুত্রো দত্তে ভগিনীং সহোদরাং রম্যাম্।
কুরুতে জড়মতিমন্দং বহুবিভবং কাতরং ক্রূরম্॥ ৩৮

শুক্র তৃতীয়ভাবস্থ হইলে জাতক স্ত্রীজনে অনুরক্ত হয় ও তাহার বন্ধুনাশ হয়। তাহার স্ত্রী অপ্রসূতা হয়, এজন্য তাহার পুত্রলালসা পূর্ণ হয় না। সে সেনাপতি হইলেও স্বয়ং সংগ্রামে কাতর হইয়া থাকে॥ ৩৭

শুক্র তৃতীয়স্থ হইলে জড়মতিসম্পন্ন, ক্রূর, বহুবিভবাঢ্য হইলেও স্বয়ং কাতর ও সুন্দরী ভগিনীযুক্ত হয়॥ ৩৮

### তৃতীয়স্থ-শনিফলম্।

চঃ-চি। তৃতীয়ে শনৌ শীতলং নৈবচিত্তং
জনাদুদ্ভামাজ্জায়তে যুক্তভাষী।
অবিঘ্নং ভবেৎ কর্হিচিন্নৈব ভাগ্যং
দৃঢ়াশোঽসুখী দুর্মুখঃ সংকৃতোঽপি॥ ৩৯

শনি সহজভাবগত হইলে সহোদরাদি এবং স্বীয় পরাক্রমহেতু, মনুষ্যের মন কখন শান্তভাব ধারণ করে না। তাহার ভাগ্যলাভ কখনও নির্ব্বিঘ্নে সম্পাদিত হয় না। সে ব্যক্তি পরিমিত বক্তা, দৃঢ়-প্রতিজ্ঞ অতএব অসুখী হয় এবং অন্য ব্যক্তির নিকট সৎকৃত হইলেও দুর্মুখ হইয়া থাকে॥ ৩৯

কল্পতঃ। ভবেৎ ভ্রাতৃকষ্টং বিদেশে প্রয়াণং
গৃহে নো বিরামং লভেদ্বন্ধুতোঽপি।
ভবেন্নীচসক্তো বিরক্তোঽর্থধর্ম্মে
যদা বিক্রমে সূর্য্যসূনুর্নরাণাম্॥ ৪০

সে ব্যক্তি ভ্রাতৃদুঃখ-তপ্ত, বিদেশবাসী, নীচজনসংসর্গী, অর্থে অনমুরক্ত ও ধর্ম্ম-সাধনে বিরত হয়, এবং বন্ধু হইতেও গৃহে বিরাম প্রাপ্ত হয় না॥ ৪০

## তৃতীয়-ভাবস্থ-রাহুফলম্।

ন নাগোঽথ সিংহোভুজবিক্রমেণ
প্রয়াতীহ সিংহীসুতে তৎসমত্বম্।
তৃতীয়ে জগৎ-সোদরত্বং সমেতি
প্রয়াতোঽপি ভাগ্যং কুতোবল্লহেতুঃ॥ ৪১

রাহু তৃতীয়ভাবগত হইলে হস্তী কিম্বা সিংহ বাহুবলে তাহার সমকক্ষ হইতে পারে না। জগতের যাবতীয় লোকই তাহার সোদরোপম হয়। সে ব্যক্তি ভাগ্য প্রাপ্ত হইলেও তাহার লাভের হেতু কোথায়? অর্থাৎ সর্ব্ব বিষয়ে তাহার অলাভই উপস্থিত হয়॥ ৪১

## তৃতীয়ভাবস্থ-কেতুফলম্।

গর্গঃ। সহজস্থো যদা কেতুঃ সৌখ্যং সৌভাগ্যমেব চ।
পুত্রলাভো ভবেত্তস্য জায়তে চ মহাধনী॥ ৪২

চঃ চিন্তাঃ। শিখী বিক্রমে শত্রুনাশং বিবাদং ধনং
ভোগমৈশ্বর্য্য-তেজোঽধিকঞ্চ।
সুহৃদ্বর্গনাশং সদাবাহুপীড়া।
ভয়োদ্বেগচিন্তাকুলত্বং বিধত্তে॥ ৪৩

কেতু তৃতীয়ভাবস্থ হইলে জাতক সুখ সৌভাগ্য ও পুত্র লাভ করে॥ ৪২

কেতু তৃতীয়ভাবস্থ হইলে জাতকের শত্রুনাশ হয়। সে বিবাদ, ধনভোগ, ঐশ্বর্য্য ও তেজঃ, এই সমস্ত অধিক পরিমাণে প্রাপ্ত হয়। তাহার বন্ধুবর্গ বিনাশ এবং বাহুতে পীড়া হয়। ভয়, উদ্বেগ এবং চিন্তায় সে ব্যক্তি সর্ব্বদা আকুল থাকে ॥ ৪৩

## তৃতীয়েশ-স্থিতিফলম্।

পরাশর-সং। তৃতীয়েশে তৃতীয়স্থে বিক্রমী সুতসংযুতঃ।
ধনযুক্তো মহাহৃষ্টো ভুনক্তি সুখমদ্ভুতম্।
তৃতীয়েশে সুখে কর্ম্মে পঞ্চমে বা সুখী সদা।
অতিক্রূরা ভবেদ্ভার্য্যা ধনাঢ্যো মতিমানতি ॥ ৪৫
তৃতীয়েশো রিপৌ যস্য ভ্রাতাশত্রুর্মহাধনী।
মাতুলানাং সুখং ন স্যাম্মাতুল্যা ভোগমিচ্ছতি ॥ ৪৬
তৃতীয়েশে ব্যয়ে ভাগ্যে স্ত্রীভির্ভাগ্যোদয়ো ভবেৎ।
পিতা তস্য মহাচারঃ সুখেঽপি দুঃখদর্শিতঃ ॥ ৪৭
তৃতীয়েশেঽষ্টমে দ্যূনে রাজদ্বারে মৃতির্ভবেৎ।
চৌরো বা পরগামী বা বাল্যে কষ্টং দিনে দিনে ॥ ৪৮
তৃতীয়েশে তনৌ লাভে স্বভুজার্জ্জিতবিত্তবান্।
মূর্খঃ কৃশো মহারোগী সাহসী পরসেবকঃ ॥ ৪৯
গুদাভঞ্জনিকঃ স্থূলঃ পরভার্য্যাধনে রুচিঃ।
স্বল্পারম্ভী সুখী ন স্যাত্তৃতীয়েশে ধনে গতে ॥ ৫০

# চতুর্থ পরিচ্ছেদ।

## অথ বন্ধুভাব-বিবেকঃ।

পারিজাতে। বিদ্যারাশৌ নিজপতিযুতে সৌম্য-যুক্তেক্ষিতে বা।
জাতো বিদ্যা-বিনয় চতুরশ্চন্দ্রসূনৌ বলিষ্ঠে।
দুঃস্থে পাপদ্যুচর-সহিতে পাপদৃষ্টে তদীশে।
বিদ্যাহীনো ভবতি মনুজঃ পাপরাশিস্থিতে বা॥ ১

চতুর্থস্থান বা চতুর্থপতি, শুভগ্রহ বা বলবান্ বুধগ্রহ কর্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে জাতক বিনয়ী ও সুচতুর হয়। আর চতুর্থপতি পাপযুক্ত বা পাপদৃষ্ট হইয়া ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ হইলে জাতক বিদ্যাবিহীন হয়॥ ১

স-চিন্তা। চতুর্থগে ভাগ্যপতৌ সশুক্রে
বলাধিকে স্যাচ্চিরকালভোগী
শুভান্বিতে রন্ধ্র-রিপু-ব্যয়স্থে
জাতোঽল্পকালং সমুপৈতি সৌখ্যম্॥ ২

শুভযুক্ত বলবান্ নবমপতি চতুর্থস্থ হইলে জাতক চিরসুখভোগ করে। অষ্টম ও দ্বাদশে শুভগ্রহ থাকিলে অল্পকাল সুখ ভোগ করে॥ ২

বিদ্যাস্থানপ-জীব-চন্দ্রতনয়াঃ ষট্‌ত্রিব্যয়ায়ুঃ স্থিতাঃ।
বিদ্যাবুদ্ধি-বিবেকহীন-ফলদা নীচারিগা বা যদি।
স্বোচ্চস্বর্ক্ষগতাস্ত্রিকোণগৃহগাঃ কেন্দ্রস্থিতা বা যদি।
শ্রী-বিদ্যা বিনয়াদিযুক্তি-নিপুণো রাজাধিরাজপ্রিয়ঃ॥ ৩

যদি চতুর্থপতি, বৃহস্পতি ও বুধ, ইঁহারা তৃতীয়, ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ অথবা নীচস্থ বা শত্রুগৃহগত হয়েন, তবে জাতক বিদ্যা বুদ্ধি ও বিবেকবিহীন হয়। আর উচ্চ, স্বগৃহ, কেন্দ্র বা ত্রিকোণস্থ হইলে বিদ্যা, সম্পত্তি, বিনয়, মন্ত্রণা এই সমস্ত বিষয়ে সুনিপুণ ও রাজপ্রিয় হয়॥ ৩

শম্ভুহোঃ। ভর্য্যে ক্রুরো ভবেত্তস্য মাতা স্যাদ্দ্বিত্রিসংখ্যয়া।
মাতৃস্থানগতে সৌম্যে তদেকা জননী ভবেৎ॥ ৪

বহুমাতৃযোগ ;—চতুর্থস্থান (ও চতুর্থপতি) ক্রূরযুক্ত ও ক্রূরদৃষ্ট হইলে জাতক বহুমাতৃক এবং শুভযুক্ত হইলে এক মাতৃক হয় ॥ ৪

চন্দ্রোঽনিষ্টস্থানগঃ সানুজেশো জাতস্যাজস্তন্যপানং বদন্তি।
দুঃস্থানস্থৌ মাতৃ-পিত্রর্কনাথৌ পিত্রোর্মৃত্যুর্লগ্ননাথেঽবলাঢ্যে ॥ ৫

ক্ষীণে চন্দ্রেঽষ্টমে ষষ্ঠে ব্যয়ে বা পাপসংযুতে।
পাতালে পাপ সংযুক্তে মাতৃহানির্নসংশয়ঃ ॥ ৬

তৃতীয় পতিযুক্ত চন্দ্র, ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ হইলে, জাতক অন্যের স্তনপান করে অর্থাৎ তাহার মাতৃনাশ আশঙ্কা। চতুর্থ ও দশমপতি দুঃস্থানস্থ এবং লগ্নপতি বলহীন হইলে পিতৃনাশ হয়। পাপযুক্ত ক্ষীণচন্দ্র, ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থ এবং চতুর্থস্থান পাপযুক্ত হইলে মাতৃনাশ হয় ॥ ৫। ৬

নিশাকরাৎ পাপযুতে স্মরে বা ভৃগোস্তথৈবং জননী-বিনাশম্।
সুখে শনৌ মাতৃবিনাশমেতি পাপেক্ষিতে চেদচিরেণ নাশঃ ॥ ৭

চন্দ্র ও শুক্রের সপ্তমে পাপগ্রহ থাকিলে অথবা পাপযুক্ত বা পাপমধ্যগত চন্দ্রের সপ্তমে পাপগ্রহ থাকিলে কিম্বা শনি চতুর্থে থাকিলে মাতৃনাশ হয়। চতুর্থে শনি পাপদৃষ্ট হইলে অচিরে মাতৃনাশ হয় ॥ ৭

কল্পতরৌ। সুখে মন্দগো বাথবা সৈংহিকেয়স্তদা
মাতৃপক্ষে বিষাচ্চন্দ্রঘাতাৎ।
ব্যথা বা জনন্যা ভবেদ্বায়ুপীড়াথবা
কাষ্ঠপাষাণঘাতৈর্হতা স্যাৎ ॥ ৮

চতুর্থে শনি বা রাহু থাকিলে মাতার বায়ুরোগ হয়, অথবা বিষ, অস্ত্র, কাষ্ঠ বা পাষাণাঘাত হেতু ব্যথা হয়। (শনি বা রাহুযুক্ত চন্দ্র চতুর্থে থাকিলে মাতা রোগিণী হয়) ॥ ৮

শুভগ্রহৈস্তুর্য্যগতৈঃ সবীর্য্যৈস্তাতস্য সৌখ্যং জননীসমেতম্।
সুখী সুখী সাধুজনানুযাতো ভবেন্নরো বিষ্ণুপরায়ণশ্চ ॥ ৯

ইতি সর্ব্বার্থচিঃ।

বলবান্ শুভগ্রহ চতুর্থে থাকিলে জাতক সুশী, সুখী, সাধুসেবী, দেবভক্ত এবং মাতা ও পিতা উভয়েরই প্রিয় হয়॥ ৯

স-চিঃ। বুধদৃষ্টে সিতে সৌখ্যে সৌম্যমধ্যগতেঽপি বা।
গোপুরাদ্যংশকে বাপি পুণ্যভাক্ স নরো ভবেৎ॥ ১০

পুণ্যশীল যোগ;—চতুর্থস্থ-শুক্র বুধদৃষ্ট বা শুভগ্রহ-মধ্যগত, অথবা গোপুরাদি শুভবর্গগত হইলে জাতক পুণ্যশীল হয়॥ ১০

সহোদরী-সঙ্গমমাহুরস্তে দারেশ্বরে ক্রূরযুতে সুখস্থে।
পাপেক্ষিতে পাপসমানমেব ক্রূরাদি-ষষ্ঠ্যংশসমন্বিতে বা।
সুখে শনৌ পাপনিরীক্ষিতে বা পাপান্বিতে তাদৃশপাপযুক্তঃ॥ ১১

ভগিনীগামী যোগ;—সপ্তমপতি পাপদৃষ্ট ও পাপযুক্ত হইয়া অথবা ক্রূর-ষষ্ঠ্যংশযুক্ত হইয়া চতুর্থস্থ হইলে, কিম্বা চতুর্থস্থ শনি, পাপদৃষ্ট ও পাপযুক্ত হইলে, জাতক ভগিনীগামী হয়॥ ১১

পারিজাতে। সুখস্থে সারষষ্ঠেশে চন্দ্রে মাতান্যমৈথুনী।
ব্যভিচারপ্রদো মাতুঃ সরাহুর্দিননায়কঃ॥ ১২

মঙ্গলের সহিত যুক্ত ষষ্ঠপতি চন্দ্র চতুর্থস্থ হইলে অথবা রাহুযুক্ত রবি চতুর্থস্থ হইলে। (অথবা ষষ্ঠপতি ও মঙ্গলযুক্ত পাপদৃষ্ট চন্দ্র চতুর্থস্থ হইলে) মাতা ব্যভিচারিণী হয়॥ ১২

মাতৃস্থানগতে ভৌমে দৃষ্টে শনি-রাহুনা।
চন্দ্রদৃষ্টির্ভবেত্তত্র মাতা স্যাদ্ব্যভিচারিণী॥ ১৩

শনি, রাহু ও চন্দ্রদৃষ্ট মঙ্গল চতুর্থে থাকিলে মাতা ব্যভিচারিণী হয়॥ ১৩

ষষ্ঠেশ্বরেণ সহিতো সুখরাশিনাথো
ভাগ্যস্থিতো জনকমত্র বিটং করোতি।
ভাগ্যাধিপেন সহিতো যদি মাতৃনাথঃ
সৌখ্যস্থিতো জনকমত্র বিটং করোতি॥ ১৪

লম্পট-পিতা যোগ ;—চতুর্থপতি ষষ্ঠপতির সহিত যুক্ত হইয়া নবমস্থ হইলে, অথবা নবমেশযুক্ত চতুর্থপতি চতুর্থস্থ হইলে, কিম্বা ষষ্ঠপতিযুক্ত চতুর্থপতি দশমস্থ হইলে পিতা লম্পট হয়॥ ১৪

সৌম্যেত্তরান্বিতে সৌখ্যে বলহীনে গুরাবপি।
সপাপে দুর্ব্বলে নাথে দুঃখী স্যাদর্থসংযুতঃ॥ ১৫

ধনসত্বে দুঃখযোগ ;—বৃহস্পতি দুর্ব্বল ও চতুর্থ স্থান পাপযুক্ত হইলে, অথবা দুর্ব্বল চতুর্থপতি পাপযুক্ত হইলে জাতক অর্থযুক্ত হইলেও দুঃখী হয়॥ ১৫

বাহনেশে বলযুতে বাহনে শুভসংযুতে।
শুভগ্রহেণ সংদৃষ্টে বাহনাদিফলং ভবেৎ॥ ১৬

সেন্দৌ চতুর্থাধিপতৌ বিলগ্নে লগ্নেশ্বরেণাপি যুতেঽশ্বলাভম্।
শুক্রেণ যুক্তে যদি বাহনেশে দেহান্বিতে বা নরবাহনং স্যাৎ॥ ১৭

বাহনলাভ যোগ ;—চতুর্থস্থান শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট ও যুক্ত এবং চতুর্থপতি বলবান্ হইলে বাহন লাভ হয়॥ ১৬॥ চন্দ্র বা লগ্নপতিযুক্ত চতুর্থপতি লগ্নস্থ হইলে অশ্ববাহন, এবং শুক্রযুক্ত চতুর্থপতি লগ্নস্থ হইলে নরবাহন লাভ হয়॥ ১৭

গেহাধিনাথেন যুতে তু গেহে
দেহাধিপেনাপি গৃহাভিলব্ধিঃ।
যুতে ষড়াদৌ তু বিপর্য্যয়ঃ স্যাদ্
গৃহাধিপে দেহপতৌ চ তদ্বৎ।
কেন্দ্র-ত্রিকোণেষু শুভগ্রহেণ
যুতে সমীচীন-গৃহাভিলব্ধিঃ॥ ১৮

গৃহলাভ যোগ ;—চতুর্থপতি বা লগ্নপতি চতুর্থে থাকিলে গৃহলাভ হয়। আর ষষ্ঠাদিদুঃস্থ হইলে গৃহবাটী সম্বন্ধে দুঃখভোগ হয়। চতুর্থপতি ও লগ্নপতি কেন্দ্র বা কোণস্থ হইলে উত্তম গৃহলাভ হয়॥ ১৮

অবনতো মন্দিরলাভদঃ স্যাচ্চতুর্থপস্তত্র বলাধিকো বা।
দুঃস্থানগো নষ্টবলান্বিত[illegible]ং গৃহপীড়িতং বা॥ ১৯

বলবান্ চতুর্থপতি চতুর্থে থাকিলে, সহজেই গৃহ সংযোগ হয়। আর নষ্টবলী হইয়া দুঃস্থানস্থ হইলে গৃহদুঃখ ভোগ হয়, অথবা বহু বিলম্বে গৃহ সংযোগ হইয়া থাকে ॥ ১৯

গৃহেশে ব্যয়গে লগ্নাদন্যগেহোঽন্যদেশগঃ।
রন্ধ্রে গৃহাদ্যভাবো বা ষষ্ঠে শত্রুযুতং গৃহম্ ॥ ২০
গেহাধিপে নাশগতে যদি স্যাৎ পাপেক্ষিতে তদ্‌গৃহনাশমত্র।
গেহেশসংযুক্ত-নবাংশনাথে নাশস্থিতে স্যাদপি গেহনাশঃ ॥ ২১

বিদেশবাস ;—হীনবল চতুর্থপতি দ্বাদশস্থ হইলে বিদেশে বা পরগৃহে বাস হয়। অষ্টমে থাকিলে গৃহের অভাব এবং ষষ্ঠে থাকিলে শত্রুযুক্ত গৃহে বাস হয় ॥ ২০ ॥ গৃহনাশ যোগ ;—পাপদৃষ্ট চতুর্থপতি বা চতুর্থপতিস্থিত নবাংশপতি অষ্টমস্থ হইলে গৃহনাশ হয় ॥ ২১

লগ্নাধিপস্য গৃহগো যদি শত্রুখেটস্তৎ
পাপভুক্তিসময়ে গৃহভূমিনাশম্ ॥ ২২

লগ্নপতির শত্রুগ্রহ লগ্নাধিপের ক্ষেত্রগত হইলে তাহার দশান্তর্দশায় গৃহ ভূমি নাশ হয় ॥ ২২

গৃহস্থানে চরেলগ্নে তদীশে চররাশিগে।
তথৈব তৎকারকেঽপি বহুস্থানে গৃহং ভবেৎ ॥ ২৩

লগ্ন হইতে চতুর্থস্থান যদি চররাশি হয় এবং চতুর্থাধিপতি কিম্বা গৃহকারক গ্রহ যদি চররাশিতে থাকে, তাহা হইলে বহুস্থানে গৃহ হয় ॥ ২৩

গৃহেশে কর্ম্মরাশিস্থে কর্ম্মেশে গেহমাগতে।
বলযুক্তে ধরাসূনৌ বহুক্ষেত্রং বিনির্দ্দিশেৎ ॥ ২৪
বলাঢ্যে কর্ম্মরাশীশে বন্ধুস্থানাধিপে তথা।
তয়োর্মৈত্রী যদা তস্য বহুক্ষেত্রং বিনির্দ্দিশেৎ ॥ ২৫

ভূমিলাভ যোগ ;—চতুর্থপতি দশমে, দশমপতি চতুর্থে এবং মঙ্গল পূর্ণবলী হইলে বহুক্ষেত্র হয় ॥ ২৪ ॥ চতুর্থপতি ও দশমপতি পূর্ণবলী হইয়া পরস্পর মিত্র হইলে বহুক্ষেত্র হয় ॥ ২৫

ক্ষেত্রাধিপে পঞ্চমস্থে গোপুরাংশাদি সংযুতে।
মৃদংশাদি-গতে বাপি বহুক্ষেত্র-সমন্বিতঃ ॥ ২৫

গোপুরাংশবর্গগত চতুর্থপতি পঞ্চস্থ হইলে, কিম্বা মৃদংশাদিগত হইলে বহু ক্ষেত্র হয় ॥ ২৫

জ্যোতির্নিঃ। ক্ষেত্রেশ্বরে নীচগতে বিমূঢ়ে
পাপান্তরে পাপনিরীক্ষিতে বা।
পাপগ্রহক্ষেত্রগতেঽরিগেহে
ক্ষেত্রাদিনাশং কথয়ন্তি তজ্জ্ঞাঃ ॥ ২৬
ক্ষেত্রেশ্বরে পাপগতে ধনস্থে
নীচারিভে ক্ষেত্রবিনাশমেতি।
স্বোচ্চস্থিতে তদ্ভবনেশ্বরে তু
পাপান্বিতে বিক্রয়মেতি ভূমেঃ ॥ ২৭
রাজাজ্ঞয়া ক্ষেত্রবিনাশমেতি ভানৌ
তদীশেন যুতেঽপি নিম্নে ॥ ২৮

ভূমিনাশ যোগ ;—চতুর্থপতি নীচস্থ, পাপমধ্যগত, পাপযুক্ত, পাপদৃষ্ট বা অস্তগতাদি দোষে বিমূঢ়, পাপক্ষেত্রগত বা শত্রুক্ষেত্রগত হইলে ক্ষেত্রনাশ হয় ॥ ২৬ ॥ পাপযুক্ত চতুর্থপতি ধনস্থ হইয়া নীচস্থ বা শত্রুক্ষেত্রগত হইলে, ক্ষেত্রনাশ হয়। আর পাপযুক্ত চতুর্থপতি উচ্চস্থ হইলে ভূমি বিক্রীত হয় ॥ ২৭ রবিযুক্ত চতুর্থপতি নীচস্থ অথবা চতুর্থপতিযুক্ত রবি নীচস্থ হইলে রাজকোপে ক্ষেত্র নাশ হয় ॥ ২৮

বিত্তেশঃ সসুখাধিপো নবমগঃ সৌম্যান্বিতঃ সৌম্যভে।
নিক্ষেপং সমুপৈতি লাভধনপৌ পাতালরাশিস্থিতৌ ॥ ২৯
ইতি জ্যোতির্বিদ।

প্রোথিত বিত্তলাভযোগ ;—চতুর্থপতিযুক্ত ধনপতি, শুভগ্রহের ক্ষেত্রে নবমস্থ হইয়া শুভযুক্ত হইলে, অথবা বলবান্ দ্বিতীয় ও লাভপতি চতুর্থস্থ হইলে প্রোথিত বিত্তলাভ হয় ॥ ২৯

তন্নাথঃ শুভরাশিগঃ শুভযুতো নিক্ষেপ-সিদ্ধির্ভবেৎ।
লাভেশঃ সুখরাশিগঃ শুভযুতো নিক্ষেপ-বিত্তপ্রদঃ ॥ ৩০

বলবান্ চতুর্থপতি শুভগ্রহের ক্ষেত্রস্থ ও শুভযুক্ত হইলে, অথবা শুভযুক্ত বলবান্ লাভপতি চতুর্থস্থ হইলে, প্রোথিতবিত্ত লাভ হয় ॥ ৩০

লগ্নে গুরৌ দানবপূজিতেন যুক্তে যদা তস্য বিশুদ্ধচিত্তম্।
পাপে সুখে তদ্ভবনাধিনাথে পাপান্বিতে তস্য বিরুদ্ধচিত্তম্ ॥ ৩১

বিশুদ্ধ ও বিরুদ্ধ চিত্ত,—শুক্রযুক্ত বৃহস্পতি লগ্নস্থ হইলে, অথবা চতুর্থস্থান বা চতুর্থপতি শুভযুক্ত হইলে বিশুদ্ধ চিত্ত হয় ॥ ৩১

অথ সুখভাবে রব্যাধিগ্রহ-যোগফলম্।

চঃ চিঃ। তুরীয়ে দিনেশেঽতি শোভাধিকারী
জনঃ সংলভেদ্ বিগ্রহং বন্ধুতোঽপি।
প্রবাসী বিপক্ষাহবে মানভঙ্গং
কদাচিন্নশান্তং ভবেত্তস্য চেতঃ ॥ ৩২

বলবান্ রবি চতুর্থভাবস্থ হইলে, জাতক কান্তিমান্ হয় এবং বিবিধ ধন সম্পদ্ ও উত্তম দ্রব্যাদি লাভ করে। অন্য লোকের কথা দূরে থাকুক, বন্ধুবর্গের সহিতও তাহার কলহ সংঘটিত হয়। সে ব্যক্তি পরদেশবাসে অনুরক্ত হয়। শত্রুসহ সংগ্রামে তাহার মানভঙ্গ হয় এবং সে ব্যক্তির চিত্ত কদাপি শান্তি প্রাপ্ত হয় না ॥ ৩২

জাতকাভঃ। বন্ধুং নিহন্তি সবিতা বন্ধুস্থানগতো নৃণাম্।
সন্ততং কারয়েত্তাপং ছত্রবাহনমেবচ ॥ ৩৩

জন্মকালে সূর্য্য বন্ধুস্থানে থাকিলে মনুষ্যের বন্ধু বিনাশ হয় এবং সে সতত সন্তাপ ভোগ করিতে থাকে ও সেই ব্যক্তি বাহন ও ছত্রভোগ করে ॥ ৩৩

চ-চিন্তা। যদা বন্ধুগোবান্ধবৈরত্রিজন্মা।
নৃপদ্বারসর্ব্বাধিকারী সদৈব।

বয়স্যাদিমে তাদৃশং নৈব সৌখ্যং
সুত-স্ত্রীগণাত্তোষমারাতি সম্যক্ ॥ ৩৪

জাতকাভঃ। জলাশ্রয়োৎপন্নধনোপলব্ধিং
কৃশাঙ্গনা বাহনসূনু-সৌখ্যম্।
প্রসূতিকালে কুরুতে কলাবান্
পাতালসংস্থো দ্বিজদেবভক্তিম্ ॥ ৩৫

চন্দ্র চতুর্থভাবস্থ হইলে মনুষ্য রাজদ্বারে সর্ব্ব প্রকার অধিকার প্রাপ্ত হয়। বন্ধুগণ হইতে সুখলাভ করিবে। স্ত্রীপুত্রাদি হইতে বিশেষ সন্তোষলাভ করিবে। প্রথম বয়সে এ প্রকার সুখলাভ তাহার ভাগ্যে ঘটিবে না, কিঞ্চিৎ উদ্বিগ্নচিত্ত থাকিবে ॥ ৩৪ ॥ সে দেবদ্বিজভক্ত, কৃশাঙ্গিনী শোভনা ভার্য্যাযুক্ত এবং বাহন ও জলাশ্রয়োৎপন্ন ধনলাভযুক্ত হইবে ॥ ৩৫

## বন্ধুভাবস্থ কুজ-ফলম্।

চ-চিন্তা। যদা ভূসুতঃ সন্তবেত্তুর্য্যভাবে
তদা কিং গ্রহাঃ সানুকূলা জনানাম্।
সুহৃদ্বর্গসৌখ্যং ন কিঞ্চিদ্বিচিন্ত্যং
কৃপাবস্ত্র-ভূমিং লভেদ্ভূমিপালাৎ ॥ ৩৬

মঙ্গল চতুর্থভাবগত হইলে অন্য কোন গ্রহের সানুকূল থাকিবার কি প্রয়োজন আছে? অর্থাৎ চতুর্থস্থ মঙ্গল সর্ব্বপ্রকার শুভফলের প্রদাতা। কিন্তু জাতক সুহৃদ্বর্গ হইতে সুখলাভে বঞ্চিত হইবে। সে ব্যক্তি নৃপতির নিকটে বস্ত্র, ভূমি এবং অনুগ্রহ লাভ করিবে ॥ ৩৬

কল্পলতায়াং। বন্ধুবিহীনো দীনো ভূম্যুপজীবি মহীসুতে বন্ধৌ।
মশক-দংশক-জলৌকা-কর্দ্দমভবনে সদা বসতিঃ ॥ ৩৭

মঙ্গল চতুর্থে থাকিলে জাতক বন্ধুবিহীন, দীনভাবাপন্ন ও ভূমিজীবী হয়। মশক, দংশক, জলৌকা ও কর্দ্দমযুক্ত কুৎসিত গৃহে বাস করিতে হয় ॥ ৩৭

বন্ধুভাবস্থ-বুধ-ফলম্ ।

চ-চিন্তা। চতুর্থে চরেচ্চন্দ্রজশ্চারুমিত্রো
বিশেষাধিকৃদ্ ভূমিনাথাং গণস্থ ।
ভবেল্লেখকো লিখ্যতে বা তদুক্তং
তদাশাপরৈঃ পৈতৃকং বৈ ধনঞ্চ ॥ ৩৮

বুধ চতুর্থভাবস্থ হইলে মনুষ্য, সুবিশ্বস্ত মিত্র সমন্বিত হয়। রাজদ্বারে সে ব্যক্তি প্রধান লেখকের পদপ্রাপ্ত হয়, কিম্বা তাহার অধীনস্থ, মসীজীবিগণ তাহার আদেশানুসারে লেখকের কার্য্য সম্পন্ন করে। উক্ত ব্যক্তি পৈতৃক সম্পত্তি প্রাপ্ত হয় না ॥ ৩৮

বন্ধুভাবস্থ-গুরুফলম্ ।

চ-চিন্তা। গৃহদ্বারতঃ শ্রূয়তে বাজি-হ্রেষা
দ্বিজোচ্চারিতো বেদঘোষোঽপি তদ্বৎ ।
প্রতিস্পর্দ্ধিনঃ কুর্ব্বতে পারিচর্য্যং
চতুর্থে গুরৌ তপ্তমন্তর্গতঞ্চ ॥ ৩৯

বৃহস্পতি বন্ধুভাবস্থ হইলে, মনুষ্যের গৃহদ্বার হইতে অশ্বগণের হ্রেষা এবং ব্রাহ্মণগণের উচ্চারিত বেদধ্বনি শ্রুত হওয়া যায়। শত্রুগণ তাহার পরিচর্য্যা করে, তথাপি সে ব্যক্তি সর্ব্বদা মানসিক সন্তাপ সহ্য করে ॥ ৩৯

গর্গঃ। ভবন্তি বাবমিত্রাণি যস্থ মিত্রগতো গুরুঃ ।
দিব্যমাল্যাম্বর-ক্রীড়া নানা বাহনযোগ্যতা ॥৪০

বালকগণের সহিত তাহার মিত্রতা হয় এবং সে বনেও মিত্রলাভ করে নানা ক্রীড়াকৌতুকপরায়ণ, দিব্য মাল্যাম্বরযুক্ত ও নানাবাহনযুক্ত হয় ॥ ৪০

বন্ধুভাবস্থ-শুক্রফলম্ ।

চ-চিন্তা। মহিম্নেঽধিকো যস্ত তুর্য্যে সুরেজ্যো
জনৈঃ কিং নিজৈশ্চাপরৈ-রুষ্টতুষ্টৈঃ ।

কিয়ৎ পোষয়েৎ জন্মতঃ সংজনস্তা
অধীনার্পিতোপায়নৈরেব পূর্ণঃ ॥ ৪১

শুক্র চতুর্থস্থ হইলে জাতক লোকসমাজে বিশেষ পূজাপ্রাপ্ত হয়। আত্মীয়-বর্গ কিম্বা অপর কোন ব্যক্তি রুষ্ট কিম্বা তুষ্ট হইলে তাহার ক্ষতি বৃদ্ধি কি? কারণ সে ব্যক্তি আপনার অধীনস্থ ব্যক্তিগণের প্রদত্ত উপহারেই পরিতৃপ্ত থাকে, সে ব্যক্তি প্রায় জন্মকাল হইতেই আপনার মাতার প্রতিপালন করে ॥৪১

## বন্ধুভাবস্থ-শনিফলম্।

চ-চিন্তা। চতুর্থে শনৌ পৈতৃকং যাতি দূরং
ধনং মন্দিরং বন্ধুবর্গাপবাদঃ।
পিতুশ্চাপি মাতুশ্চ সন্তাপকারী
গৃহে বাহনে হানয়ো বাতরোগী ॥ ৪২

শনি চতুর্থভাবস্থ হইলে মনুষ্যের পৈতৃক সম্পত্তি এবং আবাস বিনষ্ট হইয়া যায়। বন্ধুবর্গ হইতে জাতক নিন্দাগ্রস্ত হয়। স্বকীয় গৃহ এবং বাহনের বিনাশ সাধিত হয়। সে ব্যক্তি পিতা মাতার সন্তাপের হেতু এবং বাতরোগ-বিশিষ্ট হয়। কিন্তু উক্ত শনি স্বগৃহস্থ অথবা তুঙ্গভবনস্থ হইয়া চতুর্থস্থ হইলে উক্ত ফল হয় না বরং শুভফলপ্রদ হইয়া থাকেন ॥ ৪২

প্রন্থান্তরে। ভগ্নাসনগৃহো নিত্যং বিকলো দুঃখপীড়িতঃ।
স্বস্থানভ্রংশমাপ্নোতি সৌরে বন্ধুগতে নরঃ ॥৪৩

মকর, কুম্ভ এবং তুলা ভিন্ন অন্য রাশিস্থ হইয়া যাহার বন্ধুগৃহে শনি অব-স্থান করেন, সে ব্যক্তি নিয়ত ভগ্নগৃহবিশিষ্ট ভগ্নাসনসমন্বিত, বিকলাঙ্গ, দুঃখপীড়িত ও স্থানভ্রষ্ট হয় ॥ ৪৩

## বন্ধুভাবস্থ-রাহুফলম্।

চ-চিন্তা। চতুর্থে কথং মাতৃনৈরুজ্যদেহো
হৃদি জ্বালয়া শীতলং কিং বহিঃ স্যাৎ।

চ-চিন্তা। ন চেদন্যথা মেষগো কর্কগো বা
বুধর্ক্ষেঽসুরো ভূপতের্বন্ধুরেব॥ ৪৪

রাহু চতুর্থভাবগত হইলে জাতকের মাতৃদেহ কি প্রকারে নীরোগ থাকিতে পারে? হৃদয়ের জ্বালায় তাহার শরীরের বহির্ভাগ কি কখনও শীতল হয়? (অর্থাৎ জননীর সহিত জাতক রোগপীড়িত থাকে)। রাহু, মেষ, বৃষ কিম্বা কর্কটরাশিগত হইয়া অথবা বুধক্ষেত্র মিথুন ও কন্যারাশিগত হইয়া চতুর্থস্থ হইলে উহার বিপরীত ফল হইবে। এমন কি সে ব্যক্তি নরপতির প্রিয়পাত্র হইবে॥ ৪৪

## বন্ধুভাবস্থ-কেতুফলম্।

চ-চিন্তা। চতুর্থে ন মাতুঃ সুখং নো কদাচিৎ
সুহৃদ্‌বর্গতঃ পৈতৃকং নাশমেতি।
শিখী বন্ধুবর্গাৎ সুখং স্বোচ্চগেহে
চিরং নো বসেৎ স্বে গৃহে ব্যগ্রতা চেৎ॥ ৪৫

কেতু চতুর্থভাবস্থ হইলে, জননী হইতে সুখলাভ ঘটে না; বন্ধুবর্গ হইতেও কখন সুখ প্রাপ্ত হওয়া যায় না এবং পৈতৃক সম্পত্তি বিনষ্ট হইয়া যায়। মনুষ্য নিজালয়ে চিরদিন বাস করে না, বাস করিলেও উদ্বিগ্নচিত্তে থাকে। কেতু স্বক্ষেত্রস্থ (মীনরাশিস্থ) কিম্বা উচ্চস্থ (ধনুরাশিস্থ) হইয়া চতুর্থভাবগত হইলে বন্ধুবর্গ হইতে সুখলাভ ঘটে॥ ৪৫

## অথ সুখেশ-স্থিতিফলম্।

পরাশরসং। তুর্য্যেশে তুর্য্যগে মন্ত্রী ভবেৎ সর্ব্বধনাধিপঃ।
চতুরঃ শীলবান্ মানী ধনাঢ্যঃ স্ত্রীপ্রিয়ঃ সুখী।
তুর্য্যেশে পঞ্চমে ভাগ্যে সুখী সর্ব্বজনপ্রিয়ঃ।
বিষ্ণুভক্তিরতো মানী স্বভুজার্জ্জিত-বিত্তবান্।
সুখেশে শত্রুগেহস্থে তদা স্যাজ্জমাতৃকঃ।
ক্রোধী চৌরোঽভিচারী চ দুষ্টচিত্তমনা অপি॥

সুখেশে সপ্তমে লগ্নে বহুবিদ্যাসমন্বিতঃ।
পিত্রার্জ্জিত-ধনত্যাগী সভায়াং মূকবদ্ভবেৎ॥
সুখেশে ব্যয়রন্ধ্রস্থে সুখহীনো ভবেন্নরঃ।
পিতৃসৌখ্যং ভবেদল্পং ক্লীবো বা জারজোঽপি বা॥
সুখেশে কর্ম্মগেহস্থে রাজমান্যো ভবেন্নরঃ।
রসায়নী মহাহৃষ্টো ভুনক্তি সুখমদ্ভুতম্॥
সুখেশে সহজে লাভে নিত্যরোগী ভবেন্নরঃ।
উদারো গুণবান্ দাতা স্বভুজার্জ্জিত-বিত্তবান্॥
সর্ব্বসম্পদ্যুতো মানী সাহসী কুহকান্বিতঃ।
কুটুম্বসংযুতো ভোগী সুখেশে চ ধনং গতে॥

## পঞ্চম পরিচ্ছেদ।

### অথ সুতভাব-বিবেকঃ।

জ্যোতির্নিঃ। জীবাচ্চন্দ্রমসোর্বিলগ্নভবনাৎ পুত্রপ্রদং পঞ্চমম্।
তস্মাদ্ধর্ম্মগৃহঞ্চ তৎপতি-দশাভুক্তৌ সুতাপ্তিং বদেৎ॥১

বৃহস্পতি, চন্দ্র এবং জন্মলগ্ন, প্রত্যেকেরই পঞ্চম ও দশম স্থানে পুত্রচিন্তা করিতে হয়। উহাদিগের পঞ্চম বা নবমপতির দশা বা অন্তর্দ্দশা পুত্রপ্রদ। পঞ্চমপতির দশায় নবমপতির অন্তরে অথবা নবমপতির দশায় পঞ্চমপতির অন্তরে পুত্রজন্ম কল্পনা করিবেন।১

সুতাভিধানং ভবনং শুভানাং
যোগেন দৃষ্ট্যা বিহিতং বিলোক্যম্।
সন্তানযোগং প্রব দন্তনীষী
বিপর্য্যয়ে হি বিপর্য্যয়ঃ স্যাৎ॥২

শুভগ্রহদৃষ্ট বা যুক্ত পঞ্চম ভবনকে পণ্ডিতগণ সন্তানযোগ কহেন। ইহার বিপরীতে বিপরীত ফল হয় অর্থাৎ পাপগ্রহযুক্ত হইলে বা তাহার দৃষ্টি থাকিলে সন্তান জন্মে না এবং জন্মিলেও বাঁচে না॥ ২

পারিজাতে। লগ্নেশে পুত্রভাবস্থে পুত্রেশে বলসংযুতে।
পরিপূর্ণবলে জীবে পুত্রপ্রাপ্তির্নসংশয়ঃ॥৩
পুত্রস্থানগতে জীবে পরিপূর্ণ-বলান্বিতে।
লগ্নাধিপেন সংদৃষ্টে পুত্রপ্রাপ্তির্নসংশয়ঃ॥ ৪

পুত্রলাভযোগ;—লগ্নপতি পুত্রভাবস্থ এবং পঞ্চমপতি ও বৃহস্পতি পূর্ণবলী হইলে পুত্রলাভ হয়। পুত্রভাবস্থ পূর্ণবলী বৃহস্পতি, লগ্নপতি কর্তৃক দৃষ্ট হইলে পুত্রলাভ হয়॥ ৩।৪

পরাশর-সং। পুত্রস্থানগতে জীবে পরিপূর্ণ-বলান্বিতে।
লগ্নেশে বলসংযুক্তে পত্রযোগা ইমে স্মৃতাঃ॥৫
বর্গোত্তমাংশগে জীবে লগ্নেশস্যাংশপে শুভে।
পুত্রেশন যুতে দৃষ্টে পুত্রযোগা ইমে স্মৃতাঃ॥ ৬
বি:ত্তশে পুত্রভাবস্থে পরিপূর্ণবলান্বিতে।
বৈশেষিকাংশকে জীবে পুত্রযোগা ইমে স্মৃতাঃ॥ ৭
লগ্ন পুত্রাধিপৌ কেন্দ্রে শুভগ্রহসমন্বিতৌ।
কুটুম্বেশে বলাঢ্যে তু পুত্রযোগা ইমে স্মৃতাঃ॥ ৮
লগ্নেশে দারভাবস্থে দারেশে লগ্নমাশ্রিতে।
দ্বিতীয়েশে বিলগ্নস্থে পুত্রযোগা ইমে স্মৃতাঃ॥ ৯

পুত্রলাভযোগ;—লগ্নপতি বলবান্ ও পূর্ণবলী বৃহস্পতি পুত্রভাবস্থ হইলে পুত্রলাভ হয়॥ ৫

বৃহস্পতি বর্গোত্তম-নবাংশস্থ ও লগ্নপতি শুভগ্রহের নবাংশস্থ হইয়া পঞ্চমপতি-দৃষ্ট বা যুক্ত হইলে পুত্রলাভ হয়॥ ৬॥ পূর্ণবলী দ্বিতীয়পতি পুত্রভাবস্থ এবং বৃহস্পতি বৈশেষিকাংশবর্গস্থ হইলে পুত্রলাভ হয়॥ ৭॥ শুভযুক্ত লগ্নপতি ও পঞ্চমপতি, কেন্দ্রস্থ এবং দ্বিতীয়পতি বলবান্ হইলে পুত্রলাভ হয়॥ ৮॥ লগ্নপতি

সপ্তমভাবস্থ, এবং সপ্তমপতি ও দ্বিতীয়পতি শুভভাবস্থ হইলে পুত্রলাভ হয়॥ ৯

## অথ বহুপুত্র-যোগানাহ।

পরাশর সং। পুত্রেশে শুভরাশিস্থে শুভদৃষ্টিসমন্বিতে।
কারকে কেন্দ্রভাবস্থে বহুপুত্রং সমাদিশেৎ॥ ১০
লগ্নেশে পুত্ররাশিস্থে পুত্রেশে লগ্নমাশ্রিতে।
কেন্দ্রত্রিকোণগে জীবে বহুপুত্রং সমাদিশেৎ॥ ১১
পুত্রস্থানাধিপে স্বোচ্চে লগ্নেশে শুভসংযুতে।
কারকে শুভসংযুক্তে বহুপুত্রং সমাদিশেৎ॥ ১২
রাহু-রবি-সৌম্যাঃ কারকে শুভসংযুতে।
শুভেন বীক্ষিতে বাপি বহুপুত্রং সমাদিশেৎ॥ ১৩

বহুপুত্রলাভ যোগ;—শুভদৃষ্ট বা শুভযুক্ত পুত্রপতি শুভরাশিস্থ, এবং পুত্র কারকগ্রহ কেন্দ্রস্থ বা পুত্রভাবস্থ হইলে বহু পুত্রলাভ হয়॥ ১০

লগ্নপতি পুত্রভাবস্থ, পঞ্চম পতি লগ্নভাবস্থ এবং বৃহস্পতি কেন্দ্র বা কোণস্থ হইলে বহুপুত্র হয়॥ ১১॥ পঞ্চমপতি উচ্চস্থ এবং লগ্নপতি ও পুত্রকারকগ্রহ শুভযুক্ত হইলে বহুপুত্রলাভ হয়॥ ১২॥ রাহু, রবি ও বুধ পুত্রভাবস্থ এবং পুত্রকারকগ্রহ শুভদৃষ্ট বা শুভযুক্ত হইলে বহুপুত্র হয়॥ ১৩

## চিরাৎ পুত্রযোগানাহ।

পরাশর-সং। লগ্নাধিপে বুজে স্বোচ্চে রন্ধ্রে মন্দযুতে রবৌ।
শুভদৃষ্টি সমাযোগে চিরাৎ পুত্রমুপৈতি সঃ॥ ১৪
পুত্রস্থা মন্দ-জীব-জ্ঞা লগ্নে পুত্রাধিপেঽথবা।
পুত্রেশে শুভরাশিস্থে চিরাৎ পুত্রমুপৈতি সঃ॥ ১৫
লগ্নে সৌম্যে ধনে পাপে তৃতীয়ে পাপখেচরে।
পুত্রেশে শুভরাশিস্থে চিরাৎ পুত্রমুপৈতি সঃ॥ ১৬

জ্যোতির্নি:। বিলগ্নস্থে ধরাসূনৌ নিধনস্থে দিবাকরে।
সুখে বা শুভসংদৃষ্টে পুত্রঃ কালান্তরে ভবেৎ ॥ ১৭

হোরারত্নে। কেন্দ্র-ত্রিকোণগৃহগঃ সুতপঃ শুভর্ক্ষে।
সৌম্যান্বিতো যদি সুতং সমুপৈতি বাল্যে ॥ ১৮

কালবিলম্বে পুত্রলাভ-যোগ ;—লগ্নপতি মঙ্গল উচ্চস্থ এবং শনিযুক্ত অষ্টমস্থ রবি, শুভদৃষ্ট হইলে কালবিলম্বে পুত্রলাভ হয় ॥ ১৪ ॥ বুধ, বৃহস্পতি ও শনি পুত্রভাবস্থ এবং পঞ্চমপতি লগ্নস্থ বা শুভরাশিস্থ হইলে কালবিলম্বে পুত্রলাভ হয় ॥ ১৫

লগ্নে শুভগ্রহ, দ্বিতীয়ে ও তৃতীয়ে পাপগ্রহ এবং পঞ্চমপতি শুভরাশিস্থ হইলে বিলম্বে পুত্রলাভ হয় ॥ ১৬ ॥ মঙ্গল লগ্নস্থ, রবি অষ্টমস্থ এবং চতুর্থস্থান অশুভদৃষ্ট হইলে বিলম্বে পুত্রলাভ হয় ॥ ১৭

বাল্যে পুত্রলাভ-যোগ ;—শুভযুক্ত ও শুভক্ষেত্রগত পঞ্চমপতি কেন্দ্র বা কোণস্থ হইলে বাল্যে পুত্রলাভ হয় ॥ ১৮

পরাশর-সং। পঞ্চমাৎ পঞ্চমে মন্দে সুতস্থে চ তদীশ্বরে।
সূনবঃ সপ্তসংখ্যাশ্চ দ্বিগর্ভে যমলং ভবেৎ ॥ ১৯
বিত্তেশে পঞ্চমস্থানে সুতস্থে পঞ্চমাধিপে।
ষট্‌সংখ্যাচ সুতপ্রাপ্তিস্তেষাঞ্চ ত্রিপ্রজা মৃতিঃ ॥ ২০
স্বক্ষেত্রোপগতে তু পুত্রগৃহপে জাতোঽল্পপুত্রো ভবেৎ ॥ ২১
পঞ্চমে পাপসংযুক্তে গুরোঃ পঞ্চমগঃ শনিঃ।
ভার্য্যান্তরে পুত্রলাভং কলত্র ত্রয়-ভাগ্ ভবেৎ ॥ ২২

সপ্তপুত্র-যোগ ;—শনি পঞ্চমস্থান হইতে পঞ্চমস্থ এবং পঞ্চমপতি পুত্রভাবস্থ হইলে সাতটী পুত্র হয়। উক্তযোগে দ্বিতীয় গর্ভে যমজ-পুত্র জন্মিয়া থাকে ॥ ১৯

ষষ্ঠপুত্র যোগ ;—দ্বিতীয়পতি ও পঞ্চমপতি সুতভাবস্থ হইলে ছয়টী পুত্র হয়, উহার মধ্যে তিনটীর মৃত্যু হইয়া থাকে ॥ ২০

অল্পপুত্র যোগ ;—পঞ্চমপতি পঞ্চমস্থ হইলে জাতকের অল্পপুত্র হয় ॥ ২১

তৃতীয়াভার্য্যায় পুত্রলাভ-যোগ ;—পঞ্চমস্থান পাপযুক্ত এবং বৃহস্পতির পঞ্চমে শনি থাকিলে, পুত্রলাভের অভাব হেতু ক্রমান্বয়ে তিনটী ভার্য্যা হয় এবং তৃতীয়া ভার্য্যায় পুত্রলাভ হইয়া থাকে ॥ ২২

পুত্রং লভেত বাল্যে হোরাসংস্থঃ শুভশ্চ যস্তেহ।
দশমে শুভস্তু কুর্য্যাদ্ যৌবনকালে নৃণাং পুত্রম্॥ ২৩
জায়ায়া যৌবনান্তে পুত্রং কুর্য্যাৎ শুভস্তু যদা তুর্য্যে।
অশুভো ভবতি যদা বার্দ্ধক্যে পুত্রসম্ভবং কুর্য্যাৎ॥২৪

বাল্য, যৌবন ও বার্দ্ধক্যে পুত্রলাভ যোগ;—লগ্নে শুভগ্রহ থাকিলে অল্প বয়সে, এবং দশমে শুভগ্রহ থাকিলে যৌবনে পুত্রলাভ হয়॥ ২৩

চতুর্থে শুভগ্রহ থাকিলে পত্নীর যৌবনান্তে এবং অশুভগ্রহ থাকিলে বার্দ্ধক্যে পুত্রলাভ হয়॥ ২৪

পরাশর সং। জীবাৎ পঞ্চমতো জ্ঞানং পুত্র-ধর্ম্ম-ধনাদিকম্।
গুরোরষ্টকবর্গেষু সন্তানমপি কল্পয়েৎ॥ ২৫
গুরুস্থিতাৎ সুতস্থানে যাবন্তো বিদ্যতে ফলম্।
শত্রু-নীচ-গৃহং ত্যক্ত্বা তাবদ্ ক্রয়াদপত্যকম্॥

দেবশানঃ। গুরোস্তুঙ্গং সুতস্থানং যদি স্যাত্রিগুণং তদা।
স্বর্ক্ষং মূলত্রিকোণং বা যদি স্যাদ্দ্বিগুণং তদা॥ ২৭
তত্রৈব যদি সর্ব্বেষাং শুভনাং দৃষ্টিজুষ্টতা।
তদোক্তাদপি বৃদ্ধিঃ স্যাদ্দেবশানঃ প্রভাষতে॥ ২৮

পরাশর-সংহিতার মতে সুতসংখ্যা নিরূপণ;—ভগবান্ পরাশর বলেন, বৃহস্পতির পঞ্চমে জ্ঞান, পুত্র, ধর্ম্ম ও ধনাদি-বিচার এবং বৃহস্পতির অষ্টবর্গে সন্তান-সংখ্যা নিরূপণ করিতে হয়॥ ২৫॥ বৃহস্পতির অষ্টবর্গচক্রে বৃহস্পতির অবস্থিত রাশি হইতে পঞ্চমস্থানে যত সংখ্যক ফলরেখা থাকে, উক্ত পঞ্চম স্থান যদি বৃহস্পতির শত্রুগৃহ বা নীচগৃহ না হয়, তবে তত সংখ্যক অপত্য কল্পনা করিবে॥ ২৬॥ উক্ত পঞ্চমস্থান যদি বৃহস্পতির তুঙ্গস্থান হয়, তবে প্রাপ্ত ফলসংখ্যার ত্রিগুণ, এবং স্বক্ষেত্র বা মূলত্রিকোণ হইলে দ্বিগুণ সংখ্যা নির্দ্দেশ করিবে। উক্ত পঞ্চমস্থানে যদি সমস্ত শুভগ্রহের দৃষ্টি থাকে, তবে কথিত নিয়মে যত সংখ্যা নিরূপিত হইবে, তদপেক্ষা কিছু বৃদ্ধি কল্পনা করিবে॥ ২৭।২৮

## অগ্রিমপুত্র-জননযোগঃ।

লগ্নে বিত্তে তৃতীয়ে বা লগ্নেশোঽপত্যমগ্রিমম্।
তুর্য্যে জন্ম দ্বিতীয়স্য পরঃ পুত্রাদিজন্ম চ ॥ ২৯
দ্বিদেহসংস্থা ভৃগুভৌমচন্দ্রাঃ সন্তানমাদৌ জনয়ন্তি নূনম্।
এতে পুনর্ধন্বিগতা ন কুর্য্যুঃ পশ্চাৎতথান্তে কথিতং মহদ্ভিঃ ॥৩০

লগ্নে, দ্বিতীয়ে বা তৃতীয় স্থানে, লগ্নাধিপতি থাকিলে প্রথমে পুত্র-সন্তান জন্মে এবং চতুর্থস্থানে থাকিলে দ্বিতীয়াদিবারে পুত্র জন্মে। অন্যান্য স্থানে এইভাবে কল্পনা করিয়া লইতে হইবে ॥ ২৯ ॥ জ্যোতির্ব্বিদ্‌গণ বলেন যে, যদি চন্দ্র, মঙ্গল ও শুক্র দ্ব্যাত্মকরাশিতে থাকেন, তবে প্রথমে পুত্র জন্মে এবং উক্ত গ্রহত্রয় ধনুরাশিতে অবস্থান করিলে পূর্ব্বে বা পরে আদৌ পুত্র জন্মে না ॥ ৩০

সহজে সহজাধীশে ধনে লগ্নে সুতেঽপি বা।
ন তস্য জায়তে বালো যদি জাতো ন জীবতি ॥ ৩১
সন্তানাধিপতেঃ পুত্রে ষষ্ঠে রিপ্‌ফেস্থিতেঽশুভে।
পুত্রাভাবো ভবেত্তস্য যদি জাতো ন জীবতি ॥ ৩২

তৃতীয় ভবনাধিপতি গ্রহ তৃতীয়স্থানে, ধনস্থানে, তনুস্থানে অথবা সুতস্থানে অবস্থান করিলে মনুষ্যের পুত্র জন্মে না এবং জন্মিলেও বাঁচে না ॥ ৩১
সন্তানভাবাধিপতিগ্রহের পঞ্চম, ষষ্ঠ বা দ্বাদশ গৃহে যদি কোন পাপগ্রহ অবস্থান করে, তাহা হইলে মনুষ্যের পুত্র জন্মে না এবং জন্মিলেও অল্পায়ু হয় ॥ ৩২

চন্দ্রাদ্বা পঞ্চমস্থানে বুধো যদি খলালয়ে।
তদাপি পুত্রী পুত্রোচ ন স্যাতাং জীবিনাং কচিৎ ॥ ৩৩

চন্দ্র হইতে পঞ্চমস্থানে, পাপগ্রহের গৃহে বুধ অবস্থান করিলে মানবের পুত্র বা কন্যা কিছুই জন্মে না ॥ ৩৩

চন্দ্রাদ্বা পঞ্চমঃ পাপঃ পুত্রহানিকরঃ স্মৃতঃ।
তস্মাৎ পাপে সুতায়স্থে কন্যাহানিঃ প্রজায়তে ॥ ৩৪

চন্দ্র হইতে পঞ্চমস্থানে পাপগ্রহ থাকিলে পুত্রহানি হয় এবং চন্দ্র হইতে পঞ্চম ও একাদশ স্থানে পাপগ্রহ থাকিলে কন্যাহানি হয়॥ ৩৪

পরাশর-সং। অস্তংগতে পঞ্চমেশে পাপাক্রান্তে চ দুর্ব্বলে।
ষষ্ঠে নীচে সুতাধীশে কাকবন্ধ্যা বিশেষতঃ॥ ৩৫
ষষ্ঠস্থানে সুতাধীশে লগ্নেশে কুজবেশ্মনি।
ম্রিয়তে প্রথমাপত্যং কাকবন্ধ্যাত্বমাপ্নুয়াৎ॥ ৩৬
সুতাধীশো হি নীচস্থঃ ষড়াদিত্রয় সংস্থিতঃ।
কাকবন্ধ্যা ভবেন্নারী সুতে কেতু-বুধৌ যদি॥ ৩৭
সুতেশো নীচগো যত্র সুতস্থানং ন পশ্যতি।
তত্র সৌরি-বুধৌ স্যাতাং কাকবন্ধ্যাত্বমাপ্নুয়াৎ॥ ৩

কাকবন্ধ্যা যোগ;—পঞ্চমপতি অস্তগত, পাপাক্রান্ত ও দুর্ব্বল হইলে, অথবা নীচস্থ হইয়া ষষ্ঠস্থ হইলে কাকবন্ধ্যা হয়, অর্থাৎ একটী মাত্র সন্তান জন্মের পর আর সন্তান হয় না॥ ৩৫॥ পঞ্চমপতি ষষ্ঠস্থ ও লগ্নপতি মঙ্গলের ক্ষেত্রস্থ হইলে প্রথম সন্তানের মৃত্যু ও তৎপরে কাকবন্ধ্যা হয়॥ ৩৬॥ পঞ্চমস্থান কেতু ও বুধযুক্ত এবং পঞ্চমপতি নীচস্থ বা ষড়াদি দুঃস্থানস্থ হইলে কাকবন্ধ্যা হয়॥ ৩৭

পঞ্চমস্থান শনি ও বুধযুক্ত হইলে এবং পঞ্চমস্থানে নীচস্থ পঞ্চমপতির দৃষ্টি না থাকিলে কাকবন্ধ্যা হয়॥ ৩৮

হোরারত্নে। সুতস্থানে দ্বিপাপে চ ত্রিপাপে বাথ সংযুতে।
তদা স্ত্রী-পুরুষৌ বন্ধ্যৌ বিজ্ঞেয়ৌ শত্রুবীক্ষিতৌ॥ ৩৯
লগ্নে মকর-সংপ্রাপ্তে কুম্ভে বা শুভবর্জ্জিতে।
শনিদৃষ্টে যুতে বাপি বন্ধ্যা ভবতি নান্যথা॥ ৪০
লগ্নস্য সপ্তমস্থানং শনিক্ষেত্রং ভবেৎ যদি।
শনিদৃষ্টে যুতে বাপি সা স্ত্রী বন্ধ্যা ভবেদ্ ধ্রুবম্॥ ৪১

বন্ধ্যা যোগ,—পঞ্চমস্থানে তিনটী বা দুইটী পাপগ্রহ এবং লগ্নে লগ্নপতির শত্রুগ্রহের দৃষ্টি থাকিলে পুরুষ ও স্ত্রী উভয়েই বন্ধ্যা হয়॥ ৩৯।

শনিদৃষ্ট বা যুক্ত মকর ও কুম্ভ লগ্নে, শুভগ্রহের যোগ না থাকিলে বন্ধ্যা হয়॥ ৪০॥ কর্কট ও সিংহ লগ্নের সপ্তমস্থানে শনির দৃষ্টি বা যোগ থাকিলে বন্ধ্যা হয়॥ ৪১

## অনপত্য-যোগানাহ।

জ্যোতির্নিঃ। গুরু লগ্নেশদারেশ-পুত্রস্থানাধিপেষু চ।
সর্ব্বেষু বলহীনেষু বক্তব্যা হ্যনপত্যতা॥ ৪২
পুত্রস্থানগতে পাপে তদীশে নীচরাশিগে।
শুভদৃষ্টিবিহীনে তু বক্তব্যা হ্যনপত্যতা॥ ৪৩
পুত্রস্থানগতে পাপে তদীশে পাপমধ্যগে।
সৌম্যদৃগ্‌যোগরহিতে বক্তব্যা হ্যনপত্যতা॥৪৪
লগ্নপুত্রেশ্বরৌ দুঃস্থে কারকে নীচরাশিগে।
অনপত্যগ্রহে পুত্রে অনপত্যত্বমাদিশেৎ॥৪৫
জীবস্য পঞ্চমে ক্রূরো জীবো লগ্নস্য পঞ্চমে।
তদাপত্যবিহীনঃ স্যাদ্ জাতকশ্চ ন সংশয়ঃ॥৪৬

সুতাভিধানে ভবনে যদি স্যাৎ খলস্য রাশিঃ খলখেটযুতঃ।
সৌম্যগ্রহালোকন-বর্জ্জিতশ্চ সন্তানহীনো মনুজস্তদানীম্॥৪৭
কবিঃ কলত্রে দশমে মৃগাঙ্কঃ পাতালযাতাশ্চ খলা ভবন্তি।
প্রসূতিকালে যদি মানবং তে সন্তানহীনং জনয়ন্তি নূনম্॥৪৮

## দত্তকপুত্র-যোগানাহ।

মন্দস্য রাশিঃ সুতভাবযাতো মন্দেন যুক্তঃ শশিনেক্ষিতশ্চ।
দত্তাত্মজাপ্তিঃ শশিবদ্বুধেঽপি ক্রীতঃ সুতস্তস্য নরস্য বাচ্যঃ॥৪৯
ইতি জাতকাঃ।

পারিজাতে। পাপক্ষেত্রগতে চন্দ্রে পুত্রেশে ধর্ম্মরাশিগে।
দত্তপুত্রস্য সংপ্রাপ্তির্লগ্নেশস্ত্রিকোণগঃ॥৫০

পরাশরসং। পুত্রস্থানে কুজে মন্দে বুধক্ষেত্রে বিলগ্নপে।
বুধদৃষ্টে যুতে বাপি তদা দত্তাঃ সুতাদয়ঃ ॥ ৫১
পুত্রস্থানে বুধক্ষেত্রে মন্দক্ষেত্রেঽথবা ভবেৎ।
মন্দমান্দিযুতে দৃষ্টে তদা দত্তাঃ সুতাদয়ঃ ॥ ৫২
পুত্রস্থানে বুধক্ষেত্রে বুধসংস্থেক্ষিতেঽপি বা।
লগ্নাধিপে শনৌ বাপি দত্তপুত্রা ভবন্তি হি ॥ ৫৩
কামেশে লাভভাবস্থে পুত্রেশেঽশুভসংযুতে।
পুত্রে মন্দে বুধে বাপি দত্তপুত্রা ভবন্তি হি ॥ ৫৪
পুত্রেশে ভাগ্যভাবস্থে ভাগ্যেশে কর্ম্মরাশিগে।
পুত্রে সূর্য্যজ-দৃষ্টে তু দত্তপুত্রেণ-সন্ততিঃ ॥ ৫৫
পুত্রাধিপে রবৌ লগ্নে পুত্রস্থৌ শনি সোমজৌ।
পুত্রাধিপে বলযুতে দত্তপুত্রাৎ সুতং ভবেৎ ॥ ৫৬
লগ্নাধিপে বুধে পুত্রে কুজদৃষ্টি-সমন্বিতে।
কারকে লাভরাশিস্থে দত্তপুত্রাৎ সুতং ভবেৎ ॥ ৫৭

জ্যোতির্নিঃ। পিতৃ-কর্ম্মগৃহে জাতঃ পিতৃতুল্যগুণান্বিতঃ।
পিতৃজন্ম-তৃতীয়র্ক্ষে জাতঃ পিতৃবশানুগঃ ॥ ৫৮

সর্ব্বার্থচিঃ। লগ্নেশাৎ পিতৃভাবেশে সম্পূর্ণবলসংযুতে।
কারকে বা শুভৈর্দৃষ্টে জাতঃ পিতৃবশানুগঃ।
পিতুর্ধর্ম্মায়-বিত্তেষু জাতঃ পিতৃবশো ভবেৎ ॥ ৫৯
লগ্নং পশ্যতি বা পুত্রনাথে লগ্নান্বিতে যদি।
লগ্নেশ্বরে সুতর্ক্ষে বা পুত্রো বাক্যবশানুগঃ ॥ ৬০

পিতৃবশ্য পুত্র ;—পুত্রের জন্মলগ্ন, পিতার জন্মলগ্ন হইতে দশম রাশিতে হইলে, সেই পুত্র পিতৃতুল্য গুণবান্ হয় ; এবং পিতার জন্মলগ্নের তৃতীয় রাশিতে পুত্রের জন্মলগ্ন হইলে, সেই পুত্র পিতার বশীভূত হইয়া থাকে ॥ ৫৮

লগ্নপতি অপেক্ষা দশমপতি পূর্ণবলশালী হইলে, অথবা পিতৃকারক গৃহ শুভদৃষ্ট হইলে, অথবা পিতার জন্মলগ্ন হইতে নবম, একাদশ বা দ্বিতীয় রাশিতে জন্মলগ্ন হইলে, জাতক পিতার বশ্য হয়॥ ৫৯

পঞ্চমপতি লগ্নস্থ বা লগ্নদর্শী; অথবা লগ্নপতি পঞ্চমস্থ বা পঞ্চমদর্শী হইলে, পুত্র পিতার বশীভূত হয়॥ ৬০

পারিজাতে। পিতৃ-ষষ্ঠাষ্টমে জাতঃ পিতৃশত্রুর্ভবিষ্যতি।

তদ্ভাবপে বিলগ্নস্থে পিতৃশ্রেষ্ঠো ভবেৎ সুতঃ॥ ৬১

পিতৃশত্রু পুত্র;—পিতার জন্মলগ্নের ষষ্ঠে বা অষ্টমে জন্মলগ্ন হইলে জাতক পিতার শত্রু হয়। দশমপতির লগ্নস্থ হইলে জাতক পিতা অপেক্ষা শ্রেষ্ঠ হয়॥ ৬১

পিতৃস্থানেশ্বরে সৌম্যে কারকে শুভসংযুতে।

ভাবে বা শুভসংযুক্তে পিতৃসৌখ্যং বিনির্দ্দিশেৎ॥ ৬২

সৌম্যান্তরস্থে তন্নাথে গুরুশুক্র-যুতেক্ষিতে।

পাপৈ[illegible]তে যুক্তে পিতৃসৌখ্যং বিনির্দ্দিশেৎ॥ ৬৩

পুত্রজন্মে পিতার সুখ;—পুত্রের জন্মলগ্নের দশমপতি শুভগ্রহ এবং পিতৃকারকগ্রহ বা দশমভাব শুভযুক্ত হইলে পিতার সুখ হয়॥ ৬২

দশমপতি শুভগ্রহের মধ্যগত, অথবা বৃহস্পতি ও শুক্র কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইয়া পাপযুক্ত দৃষ্ট না হইলে পিতার সুখ হয়। ৬৩

পাপদৃষ্টে সাপাপে বা কারকে ভাবনায়কে।

পাপান্তরগতে বাপি পিতৃদুঃখং বিনির্দ্দিশেৎ॥ ৬৪

পিতার দুঃখ;—দশমপতি বা পিতৃকারকগ্রহ পাপদৃষ্ট, পাপযুক্ত বা পাপমধ্যগত হইলে পিতার দুঃখ ভোগ হয়॥ ৬৪

পারিজাতে। পারাবতাদিভাগস্থে নাথে বা কারকেঽপি বা।

স্বোচ্চ-মিত্রাংশকে বাপি পিতৃদীর্ঘায়ুরাদিশেৎ॥ ৬৫

পুত্রজন্মে পিতার দীর্ঘায়ুঃ;—দশমপতি বা পিতৃকারক, পারাবতাদিবর্গস্থ, উচ্চস্থ বা মিত্রনবাংশস্থ হইলে পিতার দীর্ঘায়ুঃ হয়॥ ৬৫

কেন্দ্রে চরেঽর্কে চন্দ্রে বা পিতরৌ ন দহেৎ সুতঃ।
কেন্দ্রে দ্বিদেহগৌ তৌ চেন্ম্ৃতিদাহৌ দ্বিকালগৌ ॥ ৬৬

পুত্রদ্বারা অগ্নিসংকার ;—কেন্দ্রস্থানস্থ-রবি চররাশিস্থ হইলে পিতার, এবং কেন্দ্রস্থানস্থ-চন্দ্র চররাশিস্থ হইলে মাতার অগ্নিসংকার পুত্র দ্বারা হয় না; কিন্তু উক্ত রবি-চন্দ্র দ্ব্যাত্মকরাশিস্থ হইলে পুত্র দ্বারা যথাক্রমে পিতামাতার অগ্নিসংকার হইয়া থাকে। রবি ও চন্দ্র উভয়ে কেন্দ্রস্থানে দ্ব্যাত্মকস্থ হইলে, পিতা মাতা উভয়েরই অগ্নিসংকার পুত্রদ্বারা হয়। ( সর্ব্বত্র দেশ কাল ও পাত্রভেদে ফলাফল ) প্রযোজ্য ॥ ৬৬

অদৃশ্যস্থৌ পিতৃমাতৃনাথৌ পিত্রোর্মুখাদর্শনাদৌ ভবেতাম্।
পুত্রাধিপো দৃশ্য-গৃহোপগশ্চেৎ পুত্রাননাদর্শনদোঽন্ত্যকালে ॥৬৭

ইতি পারিজাতে।

লেপন-জনকয়োর্ম্মধ্যে শনি-রাহুকেতুভিঃ পিত্রোর্ন সংস্কর্ত্তা।
লেপাদিপূর্ব্বার্দ্ধে জনকাদ্যপরার্দ্ধে শুভদৃগ্‌যোগান্ন ॥ ৬৮

ইতি জৈমিনীসূঃ।

দশমপতি ও চতুর্থপতি জন্মলগ্ন হইতে অদৃশ্য-ভচক্রার্দ্ধে থাকিলে পিতা ও মাতার মৃত্যুসময়ে সাক্ষাৎ হয় না। পঞ্চমপতি দৃশ্য-ভচক্রার্দ্ধে থাকিলে মৃত্যুসময়ে পুত্রমুখ দর্শন হয় না ॥ ৬৭

জৈমিনী সূত্রে উক্ত হইয়াছে যে, লগ্ন, ২য়, ৩য়, ৪র্থ, ৫ম ও ৬ষ্ঠ, ইহার অন্যতম স্থানে শনিরাহু বা শনিকেতু থাকিলে মাতার, এবং ১২শ, ১১শ, ১০ম, ৯ম, ৮ম, ও ৭ম, ইহার অন্যতমে শনিরাহু বা শনিকেতু থাকিলে পিতার, পুত্রদ্বারা অগ্নিসংস্কারাদি হয় না। উক্ত যোগে শনিরাহু বা শনিকেতু শুভদৃষ্ট বা যুক্ত হইলে পুত্র, পিতা মাতার সংস্কর্ত্তা হইয়া থাকে ॥ ৬৮

## বংশনাশযোগাঃ।

লগ্নাদ্দশমে চন্দ্রে সপ্তমসংস্থে ভৃগোঃ পুত্রে।
পাপৈঃ পাতালস্থৈর্ব্বংশচ্ছেত্তা ভবেজ্জাতঃ ॥ ৬৯
লগ্নে সুরেজ্য-শশিনৌ সপ্তমসংস্থে কুজে সসৌম্যেচ।
পাপৈঃ [illegible] র্ব্বংশচ্ছেত্তা ভবতি জাতঃ ॥ ৭০

বুধভার্গবয়োরন্তে সুখগে পাপে গুরৌ সুতস্থেঽপি।
যবনেশ্বরেণ গদিতো বংশচ্ছেত্তা ভবেজ্জাতঃ॥ ৭১
লগ্নেশ্বরে সুতভে লগ্নে পাপগ্রহে সুখে শশিনি।
সুতভেশে বলহীনে জাতো বংশক্ষয়ং নরো যাতি॥ ৭২
পুত্রস্থানপ-কারকেক্ষকযুতা দুঃস্থানপা দুর্ব্বলাঃ।
দুঃস্থাস্তৎ পরিপাকভুক্তিসময়ে পুত্রস্য নাশং বদেৎ॥ ৭৩

পুত্রনাশ সময় নিরূপণ;—পঞ্চমপতি, পুত্রকারক, পঞ্চমস্থানদর্শী ও পঞ্চমস্থগ্রহ, ইহারা ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থানের অধিপতি হইয়া, বা ষড়াদি দুঃস্থানস্থ হইয়া দুর্ব্বল হইলে, স্বীয় দশা ভোগকালে পুত্রের মারক হয়েন॥ ৭৩

## ব্রহ্মশাপাৎ সুতনাশযোগঃ।

পরাশরস'। গুরুক্ষেত্রে যদা রাহুঃ পুত্রে জীবারভানুজাঃ।
ধর্ম্মস্থানাধিপে নাশে ব্রহ্মশাপাৎ সুতক্ষয়ঃ॥ ৭৪
ধর্ম্মাধিপে নীচগতে ব্যয়েশে পুত্ররাশিগে।
রাহুযুক্তেক্ষিতে বাপি ব্রহ্মশাপাৎ সুতক্ষয়ঃ॥ ৭৫
জীবে নীচগতে রাহুলগ্নে বা পুত্ররাশিগে।
পুত্রস্থানাধিপে দুঃস্থে ব্রহ্মশাপাৎ সুতক্ষয়ঃ॥ ৭৬
পুত্রস্থানাধিপে জীবে রন্ধ্রে পাপসমন্বিতে।
পুত্রেশাবর্কচন্দ্রৌ বা ব্রহ্মশাপাৎ সুতক্ষয়ঃ॥ ৭৭
ধর্ম্মেশে পুত্রভাবস্থে পুত্রেশে নাশরাশিগে।
জীবাররাহুমৃত্যুস্থে ব্রহ্মশাপাৎ সুতক্ষয়ঃ॥৭৮

## অস্য প্রতীকারোপায়ঃ।

তদ্দোষস্য শান্ত্যর্থং কুর্য্যাচ্চান্দ্রায়ণং নরঃ।
ব্রহ্মকূর্চ্চত্রয়ং কৃত্বা ধেনুং দদ্যাৎ সদক্ষিণাম্॥ ৭৯

পঞ্চরত্নানি দেয়ানি সুবর্ণেন সমন্বিতম্।
অন্নদানং ততঃ কুর্য্যাদযুতং বা সহস্রকম্ ॥ ৮০
এবং কৃতে তু সৎপুত্রং লভতে নাত্র সংশয়ঃ।
মুক্তশাপো বিশুদ্ধাত্মা স পুমান্ সুখমেধতে ॥ ৮১

## পিতৃশাপাৎ সুতনাশযোগাঃ।

ভানুরাশিস্থিতে জীবে পুত্রেশে ভানুসংযুতে।
পুত্রে লগ্নে পাপযুতে পিতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮২
লগ্নেশে দুর্ব্বলে পুত্রে পুত্রেশে ভানুসংস্থিতে।
পুত্রে লগ্নে পাপযুতে পিতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮৩
পিতৃস্থানাধিপে পুত্রে পুত্রেশে বা তথাস্থিতে।
লগ্নে পুত্রে পাপযুতে পিতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮৪
ব্যয়েশে লগ্নভাবস্থে রন্ধ্রেশে পুত্ররাশিগে।
পিতৃস্থানাধিপে রন্ধ্রে পিতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮৫

## মাতৃশাপাৎ সুতনাশযোগাঃ।

পুত্রস্থানাধিপে চন্দ্রে নীচে বা পাপমধ্যগে।
হিবুকে পঞ্চমে পাপে মাতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮৬
পুত্রস্থানাধিপে দুঃস্থে লগ্নেশে নীচরাশিগে।
চন্দ্রে পাপসমাযোগে মাতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮৭
চন্দ্রক্ষেত্রে যদা লগ্নে কুজরাহু-সমন্বিতে।
[illegible] মন্দো পুত্রসংস্থো মাতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮৮
নাশস্থানং গতে জীবে কুজরাহু-সমন্বিতে।
পুত্রস্থানে মন্দচন্দ্রৌ মাতৃশাপাৎ সুতক্ষয়ঃ ॥ ৮৯

বুদ্ধিযোগানাহ।

গর্গসং। ধীস্থৈঃ সৎখেচরৈঃ প্রপঞ্চরচকো দক্ষোঽতিগূঢ়ঃ সুধীঃ।
সন্মন্ত্রামর-সেবনেষু নিরতো নূনং সুশীলঃ সদা॥ ৯০

পারিজাঃ। কেন্দ্রে কোণে সৌম্যবাগীশযুক্তে
বীর্য্যোপেতে বুদ্ধিমান্ ইঙ্গিতজ্ঞঃ।
সৌম্যে তু বুদ্ধিভাবস্থে গুরুশুক্র-নিরীক্ষিতে।
তাদৃশে বুদ্ধিনাথে বা সর্ব্বেষাং বুদ্ধিদো ভবেৎ॥ ৯১

বুদ্ধিযোগ-কথন;—বুদ্ধিভাবে অর্থাৎ পঞ্চমে শুভগ্রহ থাকিলে জাতক সুবুদ্ধি, কার্য্যদক্ষ, ইঙ্গিতজ্ঞ, সদা সাংসারিক শ্রীবৃদ্ধিসাধনে নিরত, জপধ্যান-পরায়ণ ও দেবতায় ভক্তিমান্ এবং সুশীল হয়। ॥ ৯০ ॥ পঞ্চমস্থ পঞ্চমপতি বা বুধ, গুরু ও শুক্রদৃষ্ট হইলে জাতক, সকলের বুদ্ধিদাতা অর্থাৎ অতিশয় বুদ্ধিমান্ হয়॥ ৩১

গ্রন্থপ্রণেতৃ-যোগানাহ।

পরাশরঃ। চন্দ্রেজ্যৌ কারকাংশে চ লগ্নে বা নবপঞ্চমে।
গ্রন্থকর্ত্তা ভবেন্নূনং সর্ব্ববিদ্যাবিশারদঃ॥ ৯২
উচ্চস্থানগতে শুক্রে স্বল্পগ্রন্থকরো দ্বিজ।
উচ্চস্থানগতে সৌম্যে কিঞ্চিৎ গ্রন্থকরো হ্যসৌ॥ ৯৩

জৈমিনীয়ঃ। শুক্রেণ কাব্যকর্ত্তা চ প্রাকৃতগ্রন্থ-তৎপরঃ।
গুরুণা সর্ব্বগ্রন্থানাং কারকো দ্বিজসত্তম॥ ৯৪

গ্রন্থপ্রণেতা যোগ;—আত্মকারক-গ্রহাশ্রিত-নবাংশে অথবা উহার পঞ্চম বা নবম নবাংশে, কিম্বা জন্মলগ্নে অথবা লগ্নের পঞ্চম বা নবমস্থানে এক নবাংশাবচ্ছেদে চন্দ্র ও বৃহস্পতি থাকিলে, জাতক সর্ব্ববিদ্যা-বিশারদ ও গ্রন্থ-প্রণেতা হয়॥ ৯২॥ চন্দ্র ও শুক্রে উচ্চযোগ হইলে তদপেক্ষা কিঞ্চিৎ ন্যূন গ্রন্থকর্ত্তা, এবং চন্দ্র ও বুধে তদপেক্ষা ন্যূন গ্রন্থকর্ত্তা হয়॥ ৯৩

উক্তস্থানস্থ শুক্র যোগকারক হইলে, জাতক কাব্যকর্ত্তা, প্রাকৃতগ্রন্থ প্রণেতা ও বাগ্মী হয়। (প্রকৃতি সম্বন্ধীয় নাটক, নভেল, ইতিহাস, ভূতত্ব, পদার্থতত্ত্ব, জন্তুতত্ব, প্রভৃতি বিষয়ক গ্রন্থকে প্রাকৃতগ্রন্থের অন্তর্গত বলা যায়) বৃহস্পতি যোগকারক হইলে সর্ব্বশাস্ত্র গ্রন্থকর্ত্তা, বেদবেদাঙ্গবিৎ ও শ্রেষ্ঠ বৈয়াকরণ হয়, কিন্তু বাগ্মী হয় না।

## অথ সুতভাবে রব্যাদিগ্রহ-যোগফলম্।

চ-চিন্তা। সুতস্থানগে পূর্ব্বজাপত্যতাপী
কুশাগ্রা মতির্ভাস্করে মন্ত্রবিত্তা।
রতির্ব্বঞ্চনে সঞ্চকোঽপি প্রমাদী
মৃতিঃ ক্রোড়রোগাদিজা ভাবনীয়া॥ ৯৫

রবি সুতভাবস্থ হইলে জাতক জ্যেষ্ঠ পুত্রের মৃত্যুজনিত সন্তাপ প্রাপ্ত হয়। ঐ রবি স্বক্ষেত্রে থাকিলে অন্য সন্তান হানি হয় না। তাহার বুদ্ধি কুশাগ্রের ন্যায় তীক্ষ্ণ হয়। মন্ত্রবিদ্যা তাহার অভ্যস্ত থাকে অর্থাৎ সে ব্যক্তি আগমবেত্তা ও নীতিজ্ঞ হয়। সে ব্যক্তি প্রতারণা-কুশল, অসাবধান এবং দ্রব্যসঞ্চয়কারী হয়। কুক্ষিজনিত রোগে তাহার মৃত্যু চিন্তা করিবে॥ ৯৫

চ-চিন্তা। যদা পঞ্চমে যস্য নক্ষত্রনাথো
দদাতীহ সন্তান-সন্তোষমেব।
মতিং নির্ম্মলাং রত্নলাভঞ্চ ভূমিম্
কুসীদেন নানাপ্তয়ো ব্যবসায়াৎ॥ ৯৬

হোরাপ্রঃ। অমৃতনিধৌ পঞ্চমস্থে কন্যাসুতভৃত্যভূষিতং কুরুতে।
ক্ষীণঃ পাপসমেতো যচ্ছতি কন্যাং চপলাম্॥ ৯৭

পূর্ণচন্দ্র সুতভাবস্থ হইলে জাতক সন্তান হইতে সন্তোষ লাভ করে। তাহার বুদ্ধি নির্ম্মলা হয়। সে ব্যক্তি রত্ন এবং ভূমি প্রাপ্ত হয়। কুসীদ কার্য্যে ও বাণিজ্য ব্যাপারে বহুতর বস্তু লাভ করে॥ ৯৬

পঞ্চমস্থ ক্ষীণচন্দ্র পাপযুক্ত বা দৃষ্ট হইলে চঞ্চলা কন্যা লাভ হয়॥ ৯৭

## সুতভাবস্থ-কুজফলম্।

চ-চিন্তা। কুজে পঞ্চমে জঠরাগ্নির্ব্বলীয়ান্।
ন জাতং সু জাতং নিহন্ত্যেক এব।
তদানীমনল্পা মতিঃ কিল্বিষেঽপি
স্বয়ং দুঃখবৎ তপ্যতেঽন্তঃ সদৈব॥ ৯৮

হোরা-প্রঃ। রিপোদৃষ্টো রিপোঃক্ষেত্রে নীচে বা পঞ্চমে স্থিতঃ।
ভূমিজঃ পুত্রশোকার্ত্তং করোতি নিয়তং নরম্॥ ৯৯

মঙ্গল পঞ্চমস্থ হইলে জাতকের জঠরাগ্নি বলীয়ান্ হয়। তাহার পুত্র হয় না, হইলেও কাল-কবলে নিপতিত হয়। তাহার মন সর্ব্বদা পাপে আসক্ত থাকে এবং তজ্জন্য দুঃখের ন্যায় অন্তরে অন্তরে সন্তপ্ত হইতে থাকে॥ ৯৮

মঙ্গল নীচস্থ, শত্রুক্ষেত্রস্থ বা শত্রুদৃষ্ট হইয়া পঞ্চমস্থ হইলে জাতক নিয়ত পুত্রশোক প্রাপ্ত হয়॥ ৯৯

## সুতভাবস্থ-বুধফলম্।

কু-কঃ। বুধে পঞ্চমে বিদ্যয়া বৈ বুধঃ
স্যাত্তথা পুত্রসৌখ্যং ন পূর্ব্বং নরস্য।
ভবেন্মন্ত্রধীরঃ পরং সৌখ্যযুক্তঃ
সদা বাগ্‌মিতো যুক্তিযুক্তং বদেদ্বা॥ ১০০

বুধ সুতভাবস্থ হইলে পত্নীর আত্মগর্ভসম্ভূত পুত্রসুখ হয় না। জাতক বিদ্বান্, ধনোপার্জ্জনে চতুরবুদ্ধিসম্পন্ন, যুক্তিপূর্ণ বাক্‌পটু, সুখী, ছলকাপট্যযুক্ত, মন্ত্রকুশলী এবং মারণ-বশীকরণাদি অভিচারজ্ঞ হয়॥ ১০০

## সুতভাবস্থ-গুরুফলম্।

চ-চিঃ। বিলাসে মতির্বুদ্ধিগে দেবপূজ্যে
ভবেজ্জনকঃ কল্পকো লেখকো বা।
নিদানে সুতে বিদ্যমানেঽপি ভূক্তিঃ
ফলোপদ্রবঃ পক্বকালে ফলস্য॥ ১০১

বৃহস্পতি সুতভাবস্থ হইলে মনুষ্য ভোগবিলাসী, জনক, কল্পনাশক্তি-সম্পন্ন এবং সুলেখক হয়। তাহার কোন কৃতকর্ম্মের ফলোৎপত্তিকালে নানা বিঘ্ন উপস্থিত হয়। পুত্র সহায় হইলেও তাহার নিদানে অর্থাৎ পরিণত বয়সে ধন-সমৃদ্ধি লাভ হয়॥ ১০১

## সুতভাবস্থ-শুক্রফলম্।

জাতকাভঃ। সকলকাব্যকলাভিরলঙ্কৃতস্তনয় বাহনধান্যসমন্বিতঃ।
নরপতেগুরুগৌরবভাঙ্নরো ভৃগুসুতেসুতসদ্মনিসংস্থিতে॥ ১০২

শুক্র পঞ্চমস্থ হইলে জাতকের কবিত্বশক্তির বিকাশ হয়। সে রাজদ্বারে প্রতিষ্ঠিত, ধনধান্য সমন্বিত, যান, বাহন ও পুত্রযুক্ত হয়॥ ১০২

## সুতভাবস্থ-শনিফলম্।

চ-চিন্তা। শনৌ পঞ্চমে চ প্রজাহেতুদুঃখী
বিভূতিশ্চলা তস্য বুদ্ধির্নশুদ্ধা।
রতির্দৈবতে ধর্ম্মশাস্ত্রে ন ভবৎ
কলির্মিত্রতো মন্ত্রতঃ ক্রোড়পীড়া॥ ১০৩

শনি পঞ্চমস্থ হইলে মনুষ্য সন্তানের নিমিত্ত দুঃখভোগী হয়। তাহার ধন-সমৃদ্ধি চঞ্চল হয়, বুদ্ধি কুটিল হয়, দেবতা এবং ধর্ম্মশাস্ত্রে বিশ্বাস থাকে না, বান্ধবসহ বিবাদ ঘটে এবং অভিচার হেতু কুক্ষিদেশে ক্লেশ উপস্থিত হয়॥ ১০৩

শনি শত্রুগৃহস্থ হইলে পুত্রবিহীন, ধনহীন ও দুঃখভাগী হয়। শনি মিত্র-গৃহে, তুঙ্গে বা স্বগৃহে থাকিলে একটী পুত্রলাভ হয়॥ ১০৪

হোরাপ্রঃ। শনৈশ্চরঃ পঞ্চমকেঽরিগেহে পুত্রার্থহীনো ভবতীহ দুঃখী।
তুঙ্গে নিজে মিত্রগৃহে চ পঙ্গৌ পুত্রৈকভাগী ভবতীহ কশ্চিৎ॥ ১০৪

## সুতভাবস্থ-রাহুফলম্।

চ-চিন্তা। সুতে তৎসুতোৎপত্তিকৃৎ সিংহিকায়াঃ
সুতো ভামিনী-চিন্তয়া চিত্ততাপঃ।
শক্তি ক্রোড়রোগে কিমাহারহেতুঃ
প্রপঞ্চেন কিং প্রাপকা-ভর্ত্তুঃ॥ ১০৫

সিংহিকা-তনয় রাহু পঞ্চমভাবস্থ হইলে মনুষ্যের পুত্রোৎপত্তি হয়। কোপন-স্বভাবা বনিতার চিন্তায় তাহার চিত্ত সর্ব্বদা সন্তপ্ত থাকে। কুক্ষিরোগ বশতঃ তাহার ভোজনের প্রয়োজন কি? (মন্দাগ্নি হেতু তাহার ভুক্তদ্রব্য পরিপাক হয় না)। সানুকূল অদৃষ্ট না থাকিলে প্রয়াস বাহুল্যে কি হইতে পারে? (বহু যত্ন করিলেও কার্য্যে স্বল্পলাভ হইয়া থাকে)॥ ১০৫

## সুতভাবস্থ-কেতুফলম্।

যদা পঞ্চমে যস্য পুচ্ছাভিধানস্তদা পুত্রকষ্টঃ স্বয়ং ক্রোড়দুঃখী।
পরং মন্ত্রশাস্ত্রাদিবাদে রতিশ্চ স্বয়ং ধর্ম্মকল্পদ্রুমে বৈ কুঠারঃ॥ ১০৬

ইতি কুঃ-কঃ।

কেতু পঞ্চমভাবস্থ হইলে জাতক স্বয়ং পুত্রদুঃখী হয়। মন্ত্র ও ধর্ম্মশাস্ত্রাদি বিচারে পটু হয় বটে, কিন্তু স্বয়ং ধর্ম্মসাধনায় বিরত থাকে॥ ১০৬

## পঞ্চমেশস্থিতিফলম্।

পরাশর-সং। সুতেশে পঞ্চমে যস্য তস্য পুত্র ন জীবতি।
ক্ষণিকঃ ক্রূরভাষী চ ধার্ম্মিকো মতিমান্ ভবেৎ॥ ১০৭
সুতেশে ষষ্ঠরিপ্ফস্থে পুত্রঃ শত্রুত্বমাপ্নুয়াৎ।
মৃৎসুতো গ্রাহ্যপুত্রো বা ধনপুত্রোঽথবা ভবেৎ॥ ১০৮
সুতেশে কর্ম্মগে মানী সর্ব্বধর্ম্মসমন্বিতঃ।
ভুজ্যষষ্টিস্তনুস্বামী ভক্তিযুক্তৈকচেতসা॥ ১০৯
সুতেশে আয়ুষি বিত্তে বহুপুত্রী ন সংশয়ঃ।
কাসশ্বাসী সুখী ন স্যাৎ ক্রোধযুক্তো ধনান্বিতঃ॥ ১১০
সুতেশে নবমে ধর্ম্মে পুত্রো ভূপসমো ভবেৎ।
অথবা গ্রন্থকর্ত্তা চ বিখ্যাতঃ কুলদীপকঃ॥ ১১১
সুতেশে লাভভবনে পণ্ডিতো জনবল্লভঃ॥
গ্রন্থকর্ত্তা মহাদক্ষো বহুপুত্রী ধনান্বিতঃ॥ ১১২

সুতেশে লগ্ন-সহজে মায়াবী পিশুনো মহান্।
লোষ্ট্রোঽপিদ স্তবায়ৈব কশ্চিদ্ দ্রব্যস্ত কা কথা॥ ১১৩
সুতেশে মাতৃভবনে চিরং মাতা সুখং ভবেৎ।
লক্ষ্মীযুক্তঃ সুবুদ্ধিশ্চ সচিবশ্চাথবাগুরুঃ॥ ১১৪

---

## ষষ্ঠ পরিচ্ছেদ।

---

### অথ রিপুভাব-বিবেকঃ।

দৃষ্টিযুতির্ব্বা খলখেচরানামরাতিভাবেঽরি বিনাশনং স্যাৎ।
শুভগ্রহাণাং যুতিদৃষ্টিতোঽত্র শত্রুদ্গমোঽপ্যামনসম্ভবঃ স্যাৎ॥ ১

রিপুভাবে অশুভ গ্রহের যোগ বা দৃষ্টি থাকিলে মানবের শত্রু বিনাশ হয়। এবং শুভগ্রহদিগের যোগ বা দৃষ্টি থাকিলে শত্রু বৃদ্ধি ও শারীরিক এবং মানসিক পীড়া হয়॥ ১ ইতি জাতকাভরণে।

পারিজাতে। পাপে লগ্নগতে সপত্নপযুতে দেহব্রণং দেহিনাম্।
পুত্রস্থে পিতৃপুত্রয়োঃ সুখগতে মাতুঃ কলত্রে স্ত্রিয়ঃ।
ধর্ম্মস্থে সতি মাতুলস্য সহজে তস্যানুজস্য ব্রণম্।
লাভস্থে তু তদগ্রজস্য নিধনে জাতোগুদার্ত্তো ভবেৎ॥ ২

ব্রণযোগ;—পাপযুক্ত (ও পাপদৃষ্ট) ষষ্ঠপতি লগ্নস্থ (বা দশমস্থ) হইলে শরীরে ব্রণ হয়। তদ্রূপ পঞ্চমস্থ হইলে পিতা ও পুত্রের, চতুর্থস্থে মাতার, সপ্তমস্থে স্ত্রীর, নবমস্থে মাতুলের, তৃতীয়স্থে অনুজের, লাভস্থে অগ্রজের ব্রণ হয় এবং অষ্টমস্থ হইলে জাতক স্বয়ং গুহ্যরোগার্ত্ত হয়॥ ২

ষষ্ঠেশলগ্নাধিপতি সমন্দৌ কেন্দ্রত্রিকোণে যদি বন্ধনং স্যাৎ।
সরাহুকেতু যদি কেন্দ্রকোণে বদন্তি তজ্জ্ঞা নিগড়ং তদানীম্॥ ৩

ষষ্ঠাধিপতি ও লগ্নাধিপতি শনিযুক্ত হইয়া কেন্দ্রে কিম্বা ত্রিকোণে অবস্থান

করিলে বন্ধন এবং রাহু অথবা কেতুযুক্ত হইয়া কেন্দ্রে অথবা বা ত্রিকোণে অবস্থান করিলে শৃঙ্খলাবদ্ধ হয়॥ ৩

## বহুবিধরোগ-যোগানাহ।

পরাশর-সং। রোগস্থানগতে পাপে তদীশে পাপসংযুতে।
রাহুণা সংযুতে মন্দে সর্ব্বদা রোগসংযুতঃ॥ ৪
রোগস্থানগতে ভৌমে তদীশে রন্ধ্রসংস্থিতে।
ষড়্বর্ষে দ্বাদশে বর্ষে জ্বররোগী ভবেন্নরঃ॥ ৫
ষষ্ঠস্থানগতে জীবে তদ্গৃহে চন্দ্রসংযুতে।
দ্বাবিংশকোনবিংশেঽব্দে কুক্ষিরোগং বিনির্দ্দিশেৎ॥ ৬
ব্যয়েশে রোগরাশিস্থে তদীশে ব্যয়রাশিগে।
ত্রিংশদ্বর্ষৈকোনবর্ষান্তে গুল্মরোগং বিনির্দ্দিশেৎ॥ ৭
শন্যারসহিতে ষষ্ঠে রবিরাহুনিরীক্ষিতে।
লগ্নেশ্বরে হীনবলে দীর্ঘরোগী ভবেন্নরঃ॥ ৮

বহুবিধরোগ যোগ;—ষষ্ঠস্থান ও ষষ্ঠপতি পাপযুক্ত, বা রাহুযুক্ত শনি ষষ্ঠস্থ হইলে, জাতক চিররোগী হয়॥ ৪॥ ষষ্ঠপতি অষ্টমে ও মঙ্গল ষষ্ঠে থাকিলে ষড়বর্ষে বা দ্বাদশ বর্ষে প্রবল জ্বর হয়॥ ৫

চন্দ্র ও বৃহস্পতি ষষ্ঠে থাকিলে উনবিংশ বা দ্বাবিংশ বর্ষে কুক্ষিরোগ হয়॥ ৬

ব্যয়পতি ষষ্ঠে ও ষষ্ঠপতি ব্যয়ে থাকিলে ৮ বা ২৯ বর্ষে গুল্মরোগ হয়॥ ৭

রবিরাহু কর্ত্তৃক দৃষ্ট হইয়া ষষ্ঠস্থানে শনি ও মঙ্গল থাকিলে এবং লগ্নাধিপতি হীনবল হইলে জাতক দীর্ঘরোগী হইয়া থাকে॥ ৮

লগ্নাধিপঃ কুজক্ষেত্রে বুধস্য যদি সংস্থিতঃ।
যত্র কুত্রস্থিতো জ্ঞেন বীক্ষিতো মুখরুক্প্রদঃ॥ ৯
লগ্নাধিপৌ কুজবুধৌ চন্দ্রেণ যদি সংস্থিতৌ।
রাহুণা শশিনা সার্দ্ধং কুষ্ঠং তত্র বিনির্দ্দিশেৎ॥ ১০

লগ্নাধিপং বিনা লগ্নে ......... শশী।
শ্বেতকুষ্ঠং তদা কৃষ্ণকুষ্ঠঞ্চ শনিনা সহ।
কুজেন রক্তকুষ্ঠং স্যাত্তথদেবং বিচারয়েৎ॥ ১১
শশাঙ্ক তৎপুত্র বিলগ্ননাথাঃ সরাহবঃ কেতুযুতাস্তদঙ্গে।
শ্বেতন্তু কুষ্ঠং মুনয়ো বদন্তি শুভেক্ষিতাস্তন্ন ভবেত্তদানীম্॥ ১২

মঙ্গল বা বুধের ক্ষেত্রস্থ বুধদৃষ্ট লগ্নপতি, লগ্নাপেক্ষা যে কোন রাশিস্থিত হইলে মুখরোগ হয়॥ ৯॥ বুধ বা মঙ্গল লগ্নপতি হইয়া, চন্দ্র, রাহু ও শনি যুক্ত হইলে কুষ্ঠরোগ হয়॥ ১০॥ লগ্নস্থ চন্দ্র, লগ্নপতি না হইয়া রাহুযুক্ত হইলে শ্বেতকুষ্ঠ, শনিযুক্তে কৃষ্ণকুষ্ঠ এবং মঙ্গলযুক্তে রক্তকুষ্ঠ হয়॥ ১১

চন্দ্র, বুধ ও লগ্নপতি, রাহু বা কেতুযুক্ত হইয়া শুভদৃষ্ট না হইলে, তদগ্রহাশ্রিত অঙ্গে শ্বেতকুষ্ঠ হইয়া থাকে॥ ১২

শত্রুস্থানাধিপে কেন্দ্রে পাপগ্রহনিরীক্ষিতে।
ষষ্ঠে বা পাপবাহুল্যে শত্রুপীড়াং বিনির্দ্দিশেৎ॥ ১৩
লগ্নেশে শত্রুরাশিস্থে তদীশে লগ্নমাশ্রিতে।
মন্দমান্দ্যগুসংযুক্তে শত্রুপীড়াং বিনির্দ্দিশেৎ॥ ১৪

শত্রুপীড়া যোগ;—ষষ্ঠাধিপতি পাপগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া কেন্দ্রে অবস্থান করিলে অথবা ষষ্ঠে বহুপাপগ্রহ থাকিলে জাতক শত্রু কর্ত্তৃক পীড়িত হইয়া থাকে॥ ১৩॥ লগ্নাধিপতি ষষ্ঠে ও ষষ্ঠাধিপতি লগ্নে অবস্থান করিলে এবং শনি অথবা রাহু কর্ত্তৃক যুক্ত হইলে শত্রু কর্ত্তৃক পীড়িত হইতে হয়॥ ১৪

## শত্রু-যোগানাহ।

পারিঃ। ষষ্ঠেভাস্বতিলগ্ননায়করিপৌ নীচারিগে দুর্ব্বলে।
জাতস্তৎপিতৃবর্গ-শত্রুসহিতো লগ্নেশ-মিত্রগৃহে।
দুষ্টস্থানগতে নিজোচ্চ-সুহৃদাং বর্গোপয়াতে সতি।
জাতীনাং বহুলং বদন্তি মুনয়ঃ শত্রু-ব্রণাভাবভাক্॥ ১৫

জ্ঞাতিপীড়া-সৌখ্যাদিযোগঃ।

লগ্নেশে ষষ্ঠভাবস্থে ষষ্ঠেশেন নিরীক্ষিতে।
তৌ বা বিলগ্নভাবস্থৌ জ্ঞাতিপীড়াং বিনির্দ্দিশেৎ॥ ১৬

ষষ্ঠস্থ রবি, লগ্নপতির শত্রু হইয়া নীচস্থ, শত্রুগৃহগত বা দুর্ব্বল হইলে, জাতক জ্ঞাতিশত্রু-পীড়িত হয়। উক্ত রবি, লগ্নপতির মিত্রগৃহস্থ হইয়া উচ্চস্থ বা মিত্রবর্গগত হইলে, জাতক বহুজ্ঞাতিযুক্ত ও শত্রু-ব্রণাদিপীড়ারহিত হয়॥ ১৫

ষষ্ঠাধিপতি কর্ত্তৃক অবলোকিত হইয়া লগ্নাধিপতি ষষ্ঠস্থানে অবস্থান করিলে অথবা তাহারা লগ্নে অবস্থান করিলে জ্ঞাতিপীড়া হইয়া থাকে। ১৬

ভাগ্যেশে ষষ্ঠরাশিস্থে ষষ্ঠেশেন নিরীক্ষিতে।
ষষ্ঠেশে মন্দভৌমাভ্যাং যুতে চোরাগ্নিপীড়নম্॥ ১৭

ভাগ্যাধিপতি ষষ্ঠাধিপতি কর্ত্তৃক নিরীক্ষিত হইয়া ষষ্ঠে অথবা ষষ্ঠাধিপতি মঙ্গল বা শনিযুক্ত হইলে চোর ও অগ্নিকর্ত্তৃক পীড়িত হইতে হয়।

অথ শত্রুভাবস্থ-গ্রহফলম্।

রিপুধ্বংসকৃদ্ভাস্করো যস্য ষষ্ঠে তনোতি ব্যয়ং রাজতো মিত্রতো বা
কুলেমাতুরাপচ্চতুষ্পাদতো বা প্রয়াণেনিষাদৈর্বিষাদঙ্করোতি॥ ১৮

ইতি চঃ-চিন্তা।

কুঃ-কঃ। রবিঃ শত্রুগঃ শত্রুনাশঞ্চ কুর্য্যাৎ
পরং মাতুলানাঞ্চ কষ্টং কদাচিৎ।
ভবেদ্রাজমান্যো ন মান্যো বধূনাং
প্রয়াণে বিদেশে ভবেন্মার্গকষ্টী॥ ১৯

রবি রিপুভাবস্থ হইলে জাতক শত্রুঘাতী হয়। রাজদণ্ড হেতু অথবা মিত্রকার্য্যে তাহার ধনক্ষয় হয়। তাহার মাতৃবংশে বিপদ্ উপস্থিত হয়। বাহন হইতে পতন কিম্বা কোন চতুষ্পদ জন্তু হইতে জাতক দুঃখপ্রাপ্ত হইবে। বিদেশ গমনে পথিমধ্যে দস্যু তস্করাদি দ্বারা লুণ্ঠিত হইয়া সে ব্যক্তি বিশেষ বিপন্ন হইবে॥ ১৮

রবি শত্রু ভাবস্থ হইলে জাতকের শত্রুনাশ হয়। তাহার মাতুলগণের

আপদ ঘটিয়া থাকে এবং রাজমান্য হইলেও স্ত্রীগণের নিকট তাদৃরূপ সম্মান প্রাপ্ত হয় না। বিদেশ গমনে পথিমধ্যে বিপদাপন্ন বা ক্লেশ প্রাপ্ত হয়॥ ১৯

## রিপুভাবস্থ-চন্দ্রফলম্।

চ-চিন্তা। রিপৌ রাজতে বিগ্রহেণাপি জাতো।
জিতাস্তেঽপি ভূয়ো বিধৌ সন্তবন্তি।
তদগ্রেঽরয়ো নিষ্প্রভা ভূয়সোঽপি
প্রতাপোজ্জ্বলো মাতৃশীলো ন তদ্বৎ॥ ২০

কুঃ-কুঃ। যদা চন্দ্রমাঃ শত্রুগেহে নরাণাং
তদা শত্রুকষ্টং বিয়োগঞ্চ মাত্রা।
তদালস্যযুক্তো বিচিত্রো নরঃ স্যাৎ
পরং মন্দভোক্তা নরো বৈ বিশেষাৎ॥ ২১

বলবান্ চন্দ্র রিপুভাবস্থ হইলে জাতক উজ্জ্বল প্রতাপান্বিত হয়। শত্রুগণ বিপদে তাহার নিকট বারম্বার পরাজিত ও নিষ্প্রভ হইলেও, সে পরাজিত শত্রু দ্বারা বারম্বার পীড়িত হইয়া থাকে। সে ব্যক্তি তাদৃশ মাতৃভক্ত হয় না॥ ২০

চন্দ্র শত্রুগৃহগত হইয়া ষষ্ঠস্থ হইলে মাতার সহিত তাহার বিচ্ছেদ হয়। সে ব্যক্তি আলস্যযুক্ত এবং মন্দাগ্নি হয়॥ ২১

## রিপুভাবস্থ-কুজফলম্।

চ-চিঃ। ন তিষ্ঠন্তি ষষ্ঠেঽরয়োঽঙ্গারকে বৈ
তদগ্রেরিতাঃ সঙ্গরে শক্তিমন্তঃ।
মনীষা সুধী মাতুলেয়ো ন তদ্বৎ
বিলীয়েত বিত্তং লভেতাপি ভূরি॥ ২২

মঙ্গল ষষ্ঠভাবস্থ হইলে বলবান্ শত্রুবর্গও জাতকের অনুচরগণ কর্ত্তৃকই দূরীভূত হইয়া যায়, সমরে অবস্থান করিতে সক্ষম হয় না। তাহার বিচারবুদ্ধি বেশ তীক্ষ্ণ হয়, কিন্তু মাতুল পুত্রগণ সুখী হয় না। তাহার অর্থনাশ এবং পুনর্ব্বার অর্থপ্রাপ্তি ঘটিয়া থাকে॥ ২২

## রিপুভাবস্থ-বুধফলম্।

চঃ-চিন্তাঃ। বিরোধো জনানাং নিরোধো রিপূণাং
প্রবোধো যতীনাঞ্চ রোধোঽনিলানাম্।
বুধে সদ্ব্যয়ে ব্যবহারো নিধীনাং।
বলাদর্থকৃৎ সম্ভবেচ্ছত্রুভাবে ॥ ২৩

বুধ শত্রুভাবস্থ হইলে অন্ত লোকের সহিত কলহ উৎপন্ন হয়। শত্রুবর্গ বশীভূত থাকে। জিতেন্দ্রিয়গণের জ্ঞান প্রাপ্ত হয়। প্রাণায়াম্ অভ্যাসে প্রাণাদি বায়ু পঞ্চক নিরুদ্ধ হয় অর্থাৎ কুম্ভকাদি দ্বারা বায়ুরোধক হয়। তাহার অর্জ্জিত ধন সদ্ব্যয়ে ব্যয়িত হয়। সে ব্যক্তি স্বীয় পরাক্রমেই ধনোপার্জ্জন করে ॥ ২৩

## রিপুভাবস্থ-বৃহস্পতিফলম্।

চঃ-চিঃ। রুজার্ত্তো জনস্যা রুজঃ সম্ভবেযু
রিপৌ বাক্‌পতৌ শত্রুহন্তৃত্বমেতি।
বলাদুদ্ধতঃ কো রণে তস্য জেতা
মহিষ্যাদি-শর্ম্মা তথা মাতুলানাম্ ॥ ২৪

বৃহস্পতি ষষ্ঠ ভাবস্থ হইলে মনুষ্য রোগে পীড়িত হলেও শত্রুবিনাশে সামর্থ্য প্রাপ্ত হয়। বলোদ্ধত কোন্ ব্যক্তি তাহাকে পরাজয় করিতে পারে? (কেহই তাহাকে পরাজয় করিতে পারে না)। মহিষাদি হইতে সে ব্যক্তি সুখপ্রাপ্ত হয় ও তাহার মাতুলসুখ হয় ॥ ২৪

## রিপুভাবস্থ-শুক্রফলম্।

চঃ-চিঃ। সদা দানবেজ্যে সুধাসিক্ত-শত্রুর্ব্যয়ঃ
শত্রুগে চোত্তমৌ তৌ ভবেতাম্।
বিপক্ষেত সম্পাদিতঞ্চাপি কৃত্যং
তপেন্মন্ত্রতঃ পূজ্যসৌখ্যং ন ধত্তে ॥ ২৫

শুক্র রিপুভাবস্থ হইলে জাতক, সুধাসিক্ত উত্তম শত্রু অর্থাৎ চিরশত্রুযুক্ত

ও সন্ন্যাসী হয়। তাহার সম্পাদিতকার্য্যও নষ্ট হয়। কুমন্ত্রণা হেতু সে ব্যক্তি সন্তাপ প্রাপ্ত হয় এবং গুরুজন হইতে সুখ প্রাপ্ত হয় না॥ ২৫

## রিপুভাবস্থ-শনিফলম্।

চঃ-চিঃ। অরেভূপতেশ্চৌরতো ভীতয়ঃ কিং
যদীনস্য পুত্রো ভবেৎ যস্য শত্রৌ?
ন যুদ্ধে ভবেৎ সম্মুখস্তস্য যোদ্ধা
মহিষ্যাদিকং মাতুলানাং বিনাশঃ॥ ২৬

সূর্য্যপুত্র শনি রিপুভাবগত হইলে শত্রু, রাজা কিম্বা চৌরাদি হইতে মনুষ্যের ভয় কি? (অর্থাৎ শত্রু প্রভৃতি হইতে তাহার কোন ভয়ের আশঙ্কা থাকে না)। যুদ্ধে কোন ব্যক্তিই তাহার সম্মুখস্থ হয় না। মহিষাদি চতুষ্পদ জন্তু হইতে সুখলাভ ঘটে, কিন্তু মাতুলগণ বিনষ্ট হয়॥ ২৬

## রিপুভাবস্থ-রাহুফলম্।

চঃ-চিঃ। বলং-বুদ্ধি-বীর্য্যং ধনং তদ্বশেন
স্থিতো বৈরিভাবেঽপি যেষাং জনানাং।
রিপূণামরণ্যং দহেদেব রাহুঃ
স্থিরং মানসং তত্তুলা নো পৃথিব্যাম্॥ ২৭

রাহু ষষ্ঠভাবস্থ হইলে মনুষ্যের শত্রুকুল একেবারে দগ্ধ হইয়া যায় এবং তদ্ধেতু তাহার দৈহিক বলবুদ্ধি বীর্য্য ধন এবং মনঃ স্থির থাকে। তাহার সমকক্ষ ব্যক্তি পৃথিবীতে প্রাপ্ত হওয়া যায় না॥ ২৭

## রিপুভাবস্থ-কেতুফলম্।

চঃ-চিঃ। তমঃ পৃষ্ঠভাগে গতে ষষ্ঠভাবে
ভবেন্মাতুলান্মানভঙ্গো রিপূণাম্।
বিনাশশ্চতুষ্পাৎ সুখং তুচ্ছচিত্তং
শরীরে সদানাময়ং ব্যাধিনাশঃ॥ ২৮

কেতু ষষ্ঠভাবে অবস্থিত হইলে জাতক মাতুলের নিকট অপমানিত হয়।

তাহার শক্রকুল বিনষ্ট হয় এবং গবাশ্বাদি চতুষ্পদ জন্তু হইতে সুখলাভ ঘটে। তাহার মনঃ ক্ষুদ্র হয়, শরীর নীরোগ হয় এবং ব্যাধি বিনষ্ট হয়॥ ২৮

শক্রস্বামিনো দ্বাদশভাব-স্থিতিফলম্।

পরাশরসং। ষষ্ঠেশে রিপুভাবস্থে স্বজ্ঞাতি-শক্রুর্ভবেৎ।
পরজাতির্ভবেন্মিত্রং ভূমৌ ন চলতি ধ্রুবম্॥ ২৯
ষষ্ঠেশে সপ্তমে লাভে যশস্বী ধনবান্ ভবেৎ।
লগ্নে বা গুণবান্ মানী সাহসী পুত্রবর্জ্জিতঃ॥ ৩০
ষষ্ঠেশেঽষ্টমরিপ্ফস্থে রোগী শক্রুর্মনীষিণাম্।
পরজায়াভিগামীচ জীবহিংসাসু তৎপরঃ॥ ৩১
ষষ্ঠেশে নবমে চৈব কাষ্ঠ-পাষাণ-বিক্রয়ী।
ব্যবহারে ক্বচিদ্ধানিঃ ক্বচিবৃদ্ধির্ভবেৎ কিল॥ ৩২
ষষ্ঠেশে কর্ম্মবিত্তস্থে সাহসী কুলবিশ্রুতঃ।
পরদেশী সুখী বক্তা স্বকর্ম্মে চৈকনিষ্ঠিকঃ॥ ৩৩
ষষ্ঠেশে সহজে তুর্য্যে ক্রোধেনারক্তলোচনঃ।
মনস্বী পিশুনো দ্বেষী চলচিত্তোঽতিবিত্তবান্॥ ৩৪
ষষ্ঠেশে পঞ্চমে চৈব চলমিত্র-ধনাদিকম্।
দয়াযুক্তঃ সুখী সৌম্যঃ স্বকার্য্যে চতুরো মহান্॥ ৩৫

---

## সপ্তম পরিচ্ছেদ।

### অথ জায়াভাব-বিবেকঃ।

শম্ভুহোঃ। সৌম্যৈর্যুক্তঃ সৌম্যভং সৌম্যদৃষ্টং
বাচ্যং পুংসাং শ্বশ্রূপক্ষোদ্ভবং।
সৌখ্যং স্ত্রীণাং মিশ্রখেটৈর্বিমিশ্রং
জায়াগেহঃ ক্রূরখেটৈর্ন তদ্বৎ॥ ১

আদৌ জায়াফল যথা ;—লগ্নের সপ্তমস্থান শুভক্ষেত্র, শুভযুক্ত বা শুভদৃষ্ট হইলে, স্ত্রীসৌখ্য ও শ্বশুরপক্ষোদ্ভব সুখলাভ ঘটে ॥ ১

শম্ভুহোঃ। ভার্গববাক্‌পতি-সৌম্যৈঃ প্রমদাভবনে শশাঙ্কযুক্তে চ।
এ কৈকেনৈতেষাং পুরুষস্য বিভূতয়োঃ বহুলাঃ ॥ ২
জীবজ্ঞৌ যদি বা নিশাকরসিতৌ কামে বহুস্ত্রীরতঃ।
শুক্রে মন্মথরাশিগে বলবতি স্ত্রীণাং বহূনাং পতিঃ ॥ ৩

বৃহস্পতি-বুধ, চন্দ্র-শুক্র বা বলবান্ শুক্র সপ্তমস্থ হইলে বহু স্ত্রী হয় ॥ ২।৩

সঃ চিঃ। স্বর্কে কুটুম্বাধিপতৌ কলত্রনাথে
যদা স্বেককলত্রভাক্ স্যাৎ।
ভার্য্যাদ্বয়ং বদেত্তত্র লগ্নেশে নাশরাশিগে।
কলত্রে পাপসংযুক্তে কুটুম্বেশে তথাবিধে ॥ ৪

পাঃসং। ভার্য্যাধিপে নীচগৃহে চ পাপৰ্ক্ষগে বা বহুপাপযুক্তে।
ক্লীবগ্রহে সপ্তমরাশিসংস্থে তস্যোদয়াংশে দ্বিকলত্র-সিদ্ধিঃ ॥৫
লগ্নে লগ্নেশ-জায়েশৌ এতৌ বা সপ্তমে স্থিতৌ।
স্বস্বক্ষেত্রস্থিতাবেতৌ ব্যস্তৌ বা প্রমদাদ্বয়ম্ ॥ ৬
বিত্তে পাপবহুত্বেচ কলত্রেশে তথা স্থিতে।
শত্রুস্থানগতে কেতৌ কলত্র-ত্রয়ভাগ্ ভবেৎ ॥ ৭
কলত্রস্থানগে ভৌমে শুক্রেঽস্তে শশিনস্তথা
লগ্নেশে রন্ধ্ররাশিস্থে কলত্র-ত্রয়ভাগ্ ভবেৎ ॥ ৮

ধনপতি দ্বিতীয়স্থ ও জায়াপতি সপ্তমস্থ হইলে এক পত্নী হয়। লগ্নপতি অষ্টমস্থ, অথবা সপ্তমস্থান ও ধনপতি পাপযুক্ত হইলে দ্বিভার্য্যা হয় ॥ ৪ ॥ জায়াপতি নীচস্থ, পাপক্ষেত্রগত বা পাপযুক্ত, এবং ক্লীবগ্রহ সপ্তমস্থ বা জায়াভাবোদিত নবাংশ ক্লীবনবাংশ হইলে দ্বিভার্য্যা হয়। লগ্ন ও জায়াপতি উভয়েই লগ্নস্থ বা সপ্তমস্থ, অথবা লগ্নপতি লগ্ন বা সপ্তমস্থ, কিম্বা জায়াপতি সপ্তম বা লগ্নস্থ হইলে দ্বিভার্য্যা হয় ॥ ৫।৬ ॥ জায়াপতি বা ধনস্থান বহুপাপযুক্ত ও কেতু

ষষ্ঠস্থানস্থ হইলে ত্রিভার্য্যা হয়॥ ৭॥ মঙ্গল লগ্নাপেক্ষা ও শুক্র চন্দ্রাপেক্ষা সপ্তমস্থ, এবং লগ্নপতি অষ্টমস্থ হইলে ত্রিভার্য্যা হয়॥ ৮

## বহুবিবাহ-যোগাঃ।

বিস্বভাবগতে শুক্রে স্বোচ্চে তদ্‌রাশিনায়কে।
দারেশে বলসংযুক্তে বহুদারসমন্বিতঃ॥ ৯
লগ্নেশ্বরাৎ কর্ম্মগতে সোমপুত্রে বলান্বিতে।
দারেশাদ্বিক্রমে চন্দ্রে বহু স্ত্রী-সহিতো ভবেৎ॥ ১০
ব্যয়ার্থেশৌ তৃতীয়স্থৌ গুরুণাচ নিরীক্ষিতৌ।
ভাগ্যনাথেন বা দৃষ্টৌ বহুস্ত্রী-সহিতো ভবেৎ॥ ১১
বিত্তে পাপবহুত্বে তু কলত্রে বা তথা বিধে।
তদীশে পাপসংদৃষ্টে কলত্র-ত্রয়ভাগ্ ভবেৎ॥ ১২
কেন্দ্রত্রিকোণে দারেশে স্বোচ্চমিত্রস্ববর্গগে।
কর্ম্মাধিপেন বা যুক্তে বহুস্ত্রী-সহিতো ভবেৎ॥ ১৩
ভাগ্যেশে দাররাশিস্থে দারেশে সুখসঙ্গতে।
ভাবেশে লাভনাথে বা কেন্দ্রে বহুকলত্রভাক্॥ ১৪

শুক্র দ্বাত্মকরাশিস্থ, সেই দ্বাত্মকরাশির অধিপতি উচ্চস্থ এবং জায়াপতি বলযুক্ত হইলে মানব বহুস্ত্রীযুক্ত হয়॥ ৯

লগ্নপতির দশমে বলবান্ বুধ ও জায়াপতির তৃতীয়ে বলবান্ চন্দ্র থাকিলে মানবের বহুস্ত্রী হইয়া থাকে॥ ১০॥ দ্বাদশ ও ধনপতি তৃতীয়স্থ হইয়া বৃহস্পতি বা নবমপতিদৃষ্ট হইলে মানবের বহু স্ত্রী লাভ হইয়া থাকে॥ ১১॥ ধনস্থানে অথবা জায়াস্থানে বহুপাপগ্রহ অবস্থান করিলে এবং জায়াপতি পাপগ্রহ কর্ত্তৃক অবলোকিত হইলে মানবের তিনটী পত্নী হয়॥ ১২॥ জায়াপতি কেন্দ্র বা ত্রিকোণে স্বীয় উচ্চ, মিত্র বা স্ববর্গে অথবা কর্ম্মাধিপতি কর্ত্তৃক যুক্ত হইয়া অবস্থান করিলে মানবের বহুস্ত্রী হইয়া থাকে॥ ১৩॥ নবমাধিপতি সপ্তমে এবং সপ্তমাধিপতি চতুর্থে অবস্থান করিলে অথবা সপ্তমাধিপতি বা আয়পতি কেন্দ্রে অবস্থান করিলে মানব বহুস্ত্রী সম্ভোগ করিয়া থাকে॥ ১৪

কলত্রাধিপতৌ কেন্দ্রে শুভগ্রহ-নিরীক্ষিতে।
শুভাংশে শুভরাশৌ বা পত্নী ব্রতপরায়ণা ॥ ১৫
গুরুণা সহিতে দৃষ্টে দারনাথে বলান্বিতে।
কারকে বা তথা ভাবে পত্নী ব্রতপরায়ণা ॥ ১৬

কেন্দ্রস্থ জায়াপতি শুভগ্র দৃষ্ট, অথবা শুভরাশিতে শুভগ্রহের নবাংশস্থ হইলে, পত্নী ব্রতপরায়ণা হয় ॥ ১৫ ॥ বলবান্ জায়াপতি দারাকারক বা জায়াস্থান, বৃহস্পতিযুক্ত বা দৃষ্ট হইলে, পত্নী ব্রতপরায়ণা হয় ॥ ১৬

লগ্নে ব্যয়ে বা রিপুমন্দিরে বা দিবাকরেন্দু ভবতস্তদানীম্।
স্যান্মানবস্যাত্মজ এক এব ভার্য্যাপি চৈকেতি বদন্তি সন্তঃ ॥ ১৭

রবি ও চন্দ্র, লগ্ন, দ্বাদশ বা ষষ্ঠস্থ হইলে জাতকের এক পত্নী ও এক পুত্র হয় ॥ ১৭

জায়াধিপৌ সূর্য্যভৌমৌ তদেকা বল্লভা ভবেৎ ॥ ১৮

রবি বা মঙ্গল জায়াপতি হইলে এক পত্নী হয় ॥ ১৮

## পত্নীহানি-যোগাঃ।

লগ্নে দ্যূনে দ্বাদশে পাপখেটে ক্ষীণে
চন্দ্রে ধীস্থিতে বা খলক্ষে
পত্নীহানো মানবঃ স্যান্নিতান্তং
পুত্রৈর্হীনশ্চেতি বৈ চিন্তনীয়ম্ ॥ ১৯

শম্ভুহোঃ। স্বর্ভানৌ চেদ্দ্যূনগে পাপদৃষ্টে
পাপৈর্যুক্তে নৈব পত্নীযুতিঃ স্যাৎ।
সম্ভূতা বা ম্রিয়তে স্বল্পকালাৎ
সৌম্যৈর্যুক্তে বীক্ষিতে বা বিলম্বাৎ ॥ ২০

লগ্নে ব্যয়েচ পাতালে যামিত্রে চাষ্টমে কুজে
কন্যা হরতি ভর্ত্তারং ভর্ত্তা ভার্য্যাং হনিষ্যতি ॥ ২১

ষষ্ঠে চ ভবনে ভৌমঃ সপ্তমে রাহু-সম্ভবঃ।
অষ্টমেচ যদা সৌরিস্তস্য ভার্য্যা ন জীবতি ॥ ২২

জ্যোতি-নিঃ। নীচেগুরৌ মদনগে সতি নষ্টদারো
মীনে কলত্রভবনে রবিজে তথৈব ॥ ২৩

পত্নীবিয়োগ যোগ ;—লগ্ন, সপ্তম ও দ্বাদশস্থানে পাপগ্রহ, এবং পঞ্চমে পাপ-ক্ষেত্রে ক্ষীণচন্দ্র থাকিলে জাতক স্ত্রীপুত্রবিহীন হয় ॥ ১৯

পাপদৃষ্ট ও পাপযুক্ত রাহু সপ্তমস্থ হইলে বিবাহ হয় না; যদি হয় স্ত্রী জীবিত থাকে না। উক্ত রাহু শুভদৃষ্ট বা শুভযুক্ত হইলে বিলম্বে, আর শুভদৃষ্ট বা যুক্ত না হইলে অচিরাৎ পত্নীর মৃত্যু হয় ॥ ২০

লগ্নে, চতুর্থে, সপ্তমে, অষ্টমে বা দ্বাদশে মঙ্গল থাকিলে পত্নীহানি এবং স্ত্রীজাতকে ভর্ত্তাহানি হয় ॥ ২১ ॥ ষষ্ঠে মঙ্গল, সপ্তমে রাহু ও অষ্টমে শনি থাকিলে ভার্য্যা জীবিত থাকে না ॥ ২২

নীচস্থ বৃহস্পতি সপ্তমস্থ, অথবা মীনস্থ শনি সপ্তমস্থ হইলে, জাতক নষ্টদার হয় ॥ ২৩

শম্ভুহো:। লগ্নাচ্চন্দ্রাৎ পাপখেটাঃ কলত্রে হন্যুঃ
পুংসাং বীর্য্যযোগাৎ কলত্রম্।
চেন্মন্দেন্দু দ্যূনসংস্থৌ তদানীং
ভার্য্যা মর্ত্ত্যস্যৈব পৌনর্ভবা স্যাৎ ॥ ২৪

লগ্ন ও চন্দ্রের সপ্তমে পাপগ্রহ থাকিলে পত্নীহানি হয়। চন্দ্র ও শনি সপ্তমস্থ হইলে পৌনর্ভবা (দুইবার বিবাহিতা স্ত্রীর গর্ভোদ্ভবা) ভার্য্যা হয়। পৌনর্ভবা কন্যা সপ্তবিধ, বাক্‌দত্তা, মনোদত্তা প্রভৃতি ॥ ২৪

পরা-সং। ভৌমাংশকগতে শুক্রে ভৌমক্ষেত্রগতেঽথবা।
ভৌমযুক্তে চ দৃষ্টে বা ভগচুম্বনভাগ্ ভবেৎ ॥ ২৫
মন্দাংশকগতে শুক্রে মন্দক্ষেত্রগতেঽপি চ।
মন্দযুক্তে চ দৃষ্টে বা শিশ্নচুম্বন-তৎপরঃ ॥ ২৬

জায়াভাবস্থ শুক্র মঙ্গলযুক্ত, মঙ্গলক্ষেত্রস্থ বা কুজনবাংশস্থ হইলে জাতক

ভগচুম্বন-পরায়ণ হয় ॥ ২৫ ॥ জায়াভাবস্থ শুক্র, শনিযুক্ত কিম্বা শনির ক্ষেত্রস্থ বা নবাংশস্থ হইলে শিশ্নচুম্বন-পরায়ণ হয় ॥ ২৬

পঃ-সং। কামস্থে তনুপে শুভগ্রহযুতে সদ্বংশজামিচ্ছতি।
ক্রূরর্ক্ষে মদগে বিলগ্নরমণে দুর্বংশ জাতাঙ্গনা ॥ ২৭
শুভাংশে শুভসংদৃষ্টে নাথে জায়া সুবংশজা।
পাপারূঢ়ে পাপবর্গে তস্য জায়া কুবংশজা ॥ ২৮

শুভগ্রহযুক্ত লগ্নপতি সপ্তমস্থ হইলে স্ত্রী সদ্বংশসম্ভূতা, আর সপ্তমস্থ লগ্নপতি পাপক্ষেত্রস্থ বা পাপযুক্ত হইলে হীনবংশজা হয় ॥ ২৭

জায়াপতি শুভদৃষ্ট শুভযুক্ত শুভনবাংশস্থ হইলে জায়া সুবংশজা; তদ্রূপ পাপদৃষ্ট, পাপযুক্ত বা পাপনবাংশস্থ হইলে কুবংশজা হয় ॥ ২৮

বর্ণং রূপগুণাকৃতিঞ্চ সকলং যত্তদ্গৃহোক্তং বদেৎ ॥ ২৯

জায়াভাবরাশি, জায়াভাবস্থগ্রহ ও জায়াভাবদর্শীগ্রহ হইতে, জায়ার রূপ, গুণ, বর্ণ ও আকৃতি কল্পনীয় ॥ ২৯

স্ত্রীভাবাধিপতিঃ ষড়াদিষু যুতো জায়া ভবেদ্ রোগিণী।
ভার্য্যা স্যাদ্ব্যভিচারিণী নিজগৃহে পাপান্বিতে স্ত্রীগ্রহে ॥ ৩০
দারাধিপে সোমসুতে সপাপে নীচারিবর্গে রিপুনাশভাবে।
পাপান্তরে পাপদৃশা সমেতে জায়া পতিঘ্নী কুলনাশিনী স্যাৎ ॥৩১
কামস্থানে চন্দ্রদৃষ্টির্নরস্য ভার্য্যা নূনং চঞ্চলা স্যান্নিতান্তম্।
যদ্বা দ্যূনে জীববর্গে বুধেন যুক্তে দৃষ্টে কামগংজে তথা স্যাৎ ॥ ৩২
সৌরের্বর্গে দ্যূনভে বা কুজস্য তাভ্যাং দৃষ্টে দম্পতী চঞ্চলৌ স্তঃ।
তত্রস্থেহজে ভার্গবে বা তদানীং মর্ত্যঃ সঃ সাদন্যদেশাভিগামী ॥ ৩৩
একত্রস্থাশ্চন্দ্রমন্দাবনেয়াঃ পৌংশ্চলত্বং তে নৃভার্য্যোঃ প্রকুর্য্যুঃ।
সৌম্যাংশে বা দ্যূনপেসৌম্যদৃষ্টে বেশ্যাতুল্যাকামিনো স্যান্নরস্য ॥ ৩৪
শনিকুজৌ মদগৌ মদনাধিপো নিধনগোঽথ রিপুব্যয়গোঽথবা।
মরণমেতি তদা স্বকলত্রতস্তথ রবির্বিবদা বনিতা ভবেৎ ॥ ৩৫

চন্দ্র বা শুক্র পাপযুক্ত হইয়া স্বক্ষেত্রগত হইলে ভার্য্যা ব্যভিচারিণী হয় ॥ ৩০
নীচস্থ বা শত্রুবর্গগত জায়াপতি-বুধ, পাপযুক্ত, পাপমধ্যগত বা পাপদৃষ্ট হইয়া ষষ্ঠ বা অষ্টমস্থ হইলে, জায়া কুলনাশিনী ও পতিঘাতিনী হয় ॥ ৩১ ॥ সপ্তমস্থানে চন্দ্রের যোগ বা দৃষ্টি থাকিলে, অথবা সপ্তমস্থানে বৃহস্পতির বর্গে বুধ থাকিলে ভার্য্যা চঞ্চলা ( পরপুরুষগামিনী ) হয় ॥ ৩২ ॥

সপ্তমস্থানে—মঙ্গল বা শনির বর্গে, মঙ্গল বা শনির দৃষ্টি থাকিলে স্ত্রী-পুরুষ উভয়েই চঞ্চল হয়। সপ্তমস্থানে চন্দ্র বা শুক্র থাকিলে, জাতক বিদেশগামী হয় ॥ ৩৩ ॥ চন্দ্র, মঙ্গল ও শনি যে কোন রাশিতে একত্রস্থিত হইলে স্ত্রী-পুরুষ উভয়েই ব্যভিচারদোষযুক্ত হয়। বুধ-নবাংশগত সপ্তমপতি বুধদৃষ্ট হইলে ভার্য্যা বেশ্যাতুল্য হয় ॥ ৩৪ ॥

শনি ও মঙ্গল সপ্তমস্থ এবং সপ্তমপতি ষড়াদি দুঃস্থ হইলে, পত্নী হইতে মৃত্যু হয়। উক্তযোগে রবি জায়াপতি হইলে পত্নী বিষপ্রদায়িনী হইয়া থাকে ॥ ৩৫ ॥

মদগৃহে রবিপুত্রযুতেক্ষিতে ভবতি গুল্ম-গুদাময়-মেহকৃৎ।
রবি-কুজাবপি তদ্‌গৃহগৌ যদা বহুগদাময়-লাঞ্ছনকারকাঃ ॥ ৩৬

দ্যূনেঽর্কে ক্ষিতিজে নরস্য রমণী পিত্তব্রণেনান্বিতা,
দগ্ধা বা বিষবহ্নিনা যদি তদা বা বস্তিরোগান্বিতা।
চন্দ্রে শীর্ষরুজান্বিতাচ সততং শুক্রে তু কিঞ্চিৎ কৃশা,
বা বন্ধ্যাত্ব-বিদূষিতা ক্ষিতিসুতে বাচ্যা বিদন্তা কৃশা ॥ ৩৭ ॥

শনি সপ্তমস্থ বা সপ্তমদর্শী হইলে মেহ, গুল্ম বা গুহ্যরোগ হয়। রবি ও মঙ্গল সপ্তমস্থ হইলে বহুপ্রকার রোগ ও ব্রণাদি হেতুক অঙ্গে চিহ্ন হয়, এবং জাতকের স্ত্রী পিত্তজরোগ, বিষদোষ ও ব্রণাদিযুক্তা, অগ্নিদগ্ধা বা বস্তিরোগান্বিতা হয়। সপ্তমস্থ ক্ষীণচন্দ্রে পত্নী শীর্ষরোগান্বিতা; দুর্ব্বল শুক্রে কিঞ্চিৎ কৃশা বা বন্ধ্যা, তদ্রূপ মঙ্গলে দন্তহীনা ( বা দন্তরোগিণী ) ও কৃশা হয় ॥ ৩৬।৩৭ ॥

হোরারঃ প্রঃ। লগ্নেশে সপ্তমস্থে বা ভার্য্যাদেশকরঃ পতিঃ।
লগ্নস্থে সপ্তমেশে তু ভর্ত্তুরাদেশকৃদ্‌ বধূঃ ॥ ৩৮

শক্রদৃষ্ট্যাচ দম্পত্যোর্নিত্যং কলহকো ভবেৎ।
লগ্নেশাস্তপয়োঃ সপ্তমদৃষ্ট্যা প্রীতিরুত্তমা ॥ ৩৯

লগ্নপতি সপ্তমস্থ হইলে স্বামী ভার্য্যার আদেশ পালনকারী এবং সপ্তমপতি লগ্নস্থ হইলে স্ত্রী স্বামীর আদেশ পালনকারিণী হয় ॥ ৩৮ ॥ লগ্নপতি ও সপ্তম-পতি পরস্পর শত্রু হইয়া পরস্পর দৃষ্ট হইলে স্ত্রী ও পুরুষে বিবাদ এবং পরস্পর মিত্র হইয়া দৃষ্ট হইলে উত্তমা প্রীতি হয় ॥ ৩৯ ॥

## বিবাহসময়-নিরূপণম্।

জ্যোতিনিঃ। লগ্নানঙ্গপতি-স্ফুটৈক্যগৃহগে জীবে বিবাহং বদেৎ ॥ ৪০
শুক্রোপেত-কলত্ররাশিপদশাভুক্তৌ চ পাণিগ্রহঃ।
কর্ম্মায়ুর্ভবনাধিনায়ক-দশাভুক্তৌ বিবাহঃ ক্রমাৎ।
কামেশেন যুতো কলত্রগৃহগস্তৎপাকভুক্তৌ তু বা ॥ ৪১
সৌম্যব্যোমচরান্বিতঃ শুভগৃহে চাদৌ দদাতি স্ত্রিয়ম্।
পাপর্ক্ষে শুভখেচরো যদি দশামধ্যে বিবাহাদিকম্।
ক্রূরঃ পাপগৃহোপগো যদি ফলং পাকাবসানে তথা।
সৌম্যর্ক্ষে যদি সর্ব্বকালফলদঃ সৌম্যান্বিতঃ শোভনঃ ॥৪২

বিবাহ সময় নিরূপণ;—লগ্নপতি ও সপ্তমপতির স্ফুটরাশ্যাদি যোগ করিয়া যে রাশ্যাংশাদি হইবে, তাহাতে বৃহস্পতি যখন গমন করেন সেই সময়ে বিবাহ হয় ॥ ৪০ ॥ শুক্র হইতে সপ্তম স্থানাধিপতির, লগ্নাপেক্ষা দশম ও অষ্টমপতির এবং সপ্তমপতিযুক্ত ও সপ্তমস্থ গ্রহের দশান্তর্দশায় বিবাহ হয় ॥ ৪১

বিবাহ-কারকগ্রহ শুভগ্রহ হইয়া শুভযুক্ত ও শুভগ্রহের ক্ষেত্রস্থ হইলে তাহার দশান্তর্দশায় আদিভাগে, পাপক্ষেত্রগত হইলে মধ্যভাগে এবং পাপগ্রহ হইয়া পাপক্ষেত্রস্থ হইলে দশান্তর্দশার অন্তভাগে বিবাহ হয়। বিবাহকারক শুভগ্রহ বুধযুক্ত হইয়া বুধের ক্ষেত্রস্থ হইলে দশান্তর্দশায় সকল সময়েই উক্ত ফল কল্পনীয় ॥ ৪২

## সপ্তম অধ্যায়।

### কামুক-জার-যোগাঃ।

পরাশর সং। সপ্তমে তু স্থিতে শুক্রেঽতীবকামী ভবেন্নরঃ।
যত্র তত্র স্থিতে পাপযুতে স্ত্রীমরণং ভবেৎ॥ ৪৩

সঃ চিঃ। লগ্নারিপৌ পাপযুতৌ যদি স্যা-
জ্জাতঃপরস্ত্রীষু রতঃ কুমার্গী॥ ৪৪

সরাহুকেতৌ যদি দারনাথে পাপেক্ষিতে বা ব্যভিচারদোষঃ।
কর্ম্মেশ-বিত্তেশ-কলত্রনাথা মানস্থিতা জারমুদাহরন্তি।
একগ্রহস্তেষু চতুর্থরাশৌ জাতঃ পরস্ত্রীগমনং প্রয়াতি॥ ৪৫
ধর্ম্মে পাপযুতে ভৃগৌ শশিনি বা জাতো গুরুস্ত্রীরতঃ॥ ৪৬

শুক্র সপ্তমস্থ হইলে জাতক অতি কামুক হয়। যে কোন রাশিতে শুক্র পাপযুক্ত হইয়া অবস্থান করিলে স্ত্রীর মৃত্যু আশঙ্কা॥ ৪৩

লগ্নপতি ও ষষ্ঠপতি পাপযুক্ত হইলে পরস্ত্রীরত ও কুপথগামী হয়॥ ৪৪

সপ্তমপতি রাহু বা কেতুযুক্ত হইয়া পাপদৃষ্ট হইলে, অথবা ২য়, ৭ম ও কর্ম্ম-পতি দশমস্থ হইলে কিম্বা উহার অন্যতম চতুর্থস্থ হইলে ব্যভিচার দোষ হয়। পাপযুক্ত শুক্র বা চন্দ্র নবমস্থ হইলে গুরুস্ত্রীগামী হয়॥ ৪৫।৪৬

### বিবাহাৎপরং ভাগ্যোদয়-ভাগ্যনাশযোগাঃ।

ভাগ্যং বিবাহাৎ পরতো বদন্তি শুক্রেঽস্তগে চোপচয়াশ্রিতে বা।
কুটুম্বপে তাদৃশভাবযুক্তে লগ্নেশ্বরে বা শুভদৃষ্টিযোগে॥ ৪৭
তৎকারকে দারপতৌ কুটুম্বনাথে বিলগ্নাধিপতৌ চ দুঃস্থে।
নীচারিমূঢ়াংশগতে সপাপে ভাগ্যং বিবাহাৎ প্রবিনাশয়েতি॥ ৪৮

শুক্র, লগ্নপতি বা ধনপতি সপ্তমস্থ বা উপচয়স্থ হইয়া শুভ[illegible] হইলে, বিবাহের পর ভাগ্যোদয় হয়॥ ৪৭॥ জায়াপতি, দারাকারক, লগ্নপতি বা ধনপতি দুঃস্থ বা নীচারি-মূঢ়াংশগত হইয়া পাপযুক্ত হইলে বিবাহের পর ভাগ্য নাশ হয়॥ ৪৮

## বাল্যে বিবাহযোগঃ।

দারেশ্বরে সন্নিহিতে বিলগ্ননাথস্য বাল্যে পরিণীতমাহুঃ।
লগ্নাৎ কলত্রাচ্ছুভখেচরেন্দ্রে সমীপরাশৌ যদি তত্রথৈব ॥ ৪৯
লগ্নে কুটুম্বে যদি দারভাবে শুভান্বিতে শোভনবর্গযুক্তে।
তদীশ্বরে শোভনদৃষ্টিযুক্তে বাল্যে বিবাদিকমাহুরার্য্যাঃ ॥ ৫০

জায়াপতি লগ্নপতির সন্নিহিত ( বা লগ্নস্থ ) হইলে; লগ্ন ও সপ্তমের সমীপ-রাশিতে শুভগ্রহ থাকিলে বাল্যে পরিণয় হইয়া থাকে ॥ ৪৯

লগ্ন, দ্বিতীয় ও সপ্তমভাব শুভগ্রহযুক্ত বা শুভবর্গগত হইলে বাল্যে বিবাহ হইয়া থাকে ॥ ৫০

## বিবাহবর্ষ-নিরূপণযোগঃ।

| | |
|---|---|
| পরাশর সং। | দারেশে শুভরাশিস্থে স্বোচ্চ-স্ব-ঋক্ষগে ভৃগৌ। |
| ( ৮।৯ বর্ষে ) | অষ্টমে নবমেঽব্দে তু বিবাহঃ প্রায়শো ভবেৎ ॥ ৫১ |
| | দারস্থানং গতে সূর্য্যে তদীশে ভৃগুসংযুতে। |
| ( ৭।১১ ) | সপ্তমৈকাদশে বর্ষে বিবাহঃ প্রায়শো ভবেৎ ॥ ৫২ |
| | কুটুম্বস্থানগে শুক্রে দারেশে লাভরাশিগে। |
| ( ১০।১৬ ) | দশমে ষোড়শাব্দে চ বিবাহঃ প্রায়শো ভবেৎ ॥ ৫৩ |
| | লগ্নকেন্দ্রগতে শুক্রে লগ্নেশে মন্দরাশিগে। |
| ( ১১ ) | বৎসরৈকাদশে প্রাপ্তে বিবাহং লভতে নরঃ ॥ ৫৪ |
| | লগ্নাৎ কেন্দ্রগতে শুক্রে তস্মাৎ কামগতে শনৌ। |
| ( ১২।১৯ ) | দ্বাদশৈকোনবিংশে চ বিবাহঃ প্রায়শো ভবেৎ ॥ ৫৫ |
| | চন্দ্রাদ্ যামিত্রগে শুক্রে শুক্রাদ্ যামিত্রগে শনৌ। |
| ( ১৮ ) | বৎসরেঽষ্টাদশে প্রাপ্তে বিবাহং লভতে নরঃ ॥ ৫৬ |
| | ধনেশে লাভরাশিস্থে লগ্নেশে কর্ম্মরাশিগে। |
| ( ১৫ ) | অব্দে পঞ্চদশে প্রাপ্তে বিবাহং লভতে নরঃ ॥ ৫৭ |

ধনেশে লাভরাশিস্থে লাভেশে ধনরাশিগে।
( ১৩ বর্ষে ) অব্দে ত্রয়োদশে প্রাপ্তে বিবাহং লভতে নরঃ॥ ৫৮
রন্ধ্রাদ্ যামিত্রগে শুক্রে তদীশে ভৌমসংযুতে।
( ২২।২৭ ) দ্বাবিংশে সপ্তবিংশাব্দে বিবাহং লভতে নরঃ॥ ৫৯
দারাংশকগতে লগ্ননাথে দারেশ্বরে ব্যয়ে।
( ২৩।২৬ ) ত্রয়োবিংশে চ ষড়্‌বিংশে বিবাহং লভতে নরঃ॥ ৬০
রন্ধ্রাংশে দাররাশীশে লগ্নাংশে ভৃগুসংযুতে।
( ২৫।৩৩ ) পঞ্চবিংশে ত্রয়স্ত্রিংশে বিবাহং লভতে নরঃ॥ ৬১
ভাগ্যাদ্ ভাগ্যগতে শুক্রে তদ্ব্যয়ে রাহুসংযুতে।
( ৩১।৩৩ ) একত্রিংশে ত্রয়স্ত্রিংশে দারলাভং বিনির্দ্দিশেৎ॥ ৬২
ভাগ্যাদ্ যামিত্রগে শুক্রে তদ্দ্যূন দারনায়কে।
( ৩০।২৭ ) ত্রিংশে বা সপ্তবিংশাব্দে বিবাহং লভতে নরঃ॥ ৬৩
শুক্রাদ্ যামিত্রগে চন্দ্রে চন্দ্রাদ্ যামিত্রগে বুধে।
( ১৬ প্রঃ ) রন্ধ্রেশে সুতভাবস্থে প্রথমং ষোড়শাব্দিকম্॥ ৬৪
( ২২ দ্বিতীয় ) দ্বাবিংশে চ দ্বিতীয়ং স্যাত্রয়স্ত্রিংশে তৃতীয়কম্।
( ৩৩ তৃতীয় ) বিবাহং লভতে মর্ত্ত্যো নাত্র কার্য্যা বিচারণা॥ ৬৫

বিবাহবর্ষনিরূপণাদি ;—৫১ হইতে ৬৫ পর্য্যন্ত শ্লোকার্থ স্পষ্ট, এজন্য অনুবাদ করা হইল না।

## অথ জায়াভাবস্থ-গ্রহফলম্।

চঃ-চিন্তা। দ্যূনাথো যদা দ্যূনযাতো নরস্ত
প্রিয়াতাপনং পিণ্ডপীড়াচ চিন্তা।
ভবেৎ তুচ্ছলব্ধিঃ ক্রয়ে বিক্রয়েঽপি
প্রতিস্পর্দ্ধয়া নৈতি নিদ্রাং কদাচিৎ॥ ৬৬

সূর্য্য সপ্তমভাবগত হইলে জাতকের পত্নী ক্লেশ প্রাপ্ত হয়। সে ব্যক্তি নিজে শারীরিক অসুস্থ হেতু এবং অভিলষিত পদার্থের অপ্রাপ্তি বশতঃ সর্ব্বদা মানসিক ব্যাকুলত্ব ভোগ করিয়া থাকে। ক্রয় বিক্রয়ে তাহার স্বল্প লাভ হয় এবং প্রতিবাদীর প্রতি ঈর্ষা বশতঃ তাহার নিদ্রা হয় না॥ ৬৬

## জায়াভাবস্থ-চন্দ্রফল।

চঃ-চিঃ।
দদেৎ দারশং সপ্তমে শীতরশ্মি-
র্ধনিত্বং ভবেদধ্ববাণিজ্যতোঽপি।
রতিং স্ত্রীজনে মিষ্টভুক্ লুব্ধচেতাঃ
কৃশঃ কৃষ্ণপক্ষে বিপক্ষাভিভূতঃ॥ ৬৭

চন্দ্র সপ্তমভাবগত হইলে মনুষ্য স্ত্রী হইতে শান্তি লাভ করে। বৈদেশিক বাণিজ্যে ধনবান্ হয়। কৃষ্ণপক্ষে জন্ম হইলে জাতক স্ত্রীজনে বিশেষ আসক্ত হয় বটে, কিন্তু তজ্জনিত সুখপ্রাপ্ত হয় না। সে ব্যক্তি মিষ্টান্নপ্রিয়, লুব্ধচিত্ত, কৃশ এবং শত্রু-পরাজিত হয়॥ ৬৭

## জায়াভাবস্থ-কুজফলম্।

চ চিন্তা।
অনুদ্ধার-ভূতেন পাণিগ্রহেণ
প্রয়াণেন বাণিজ্যতো নো নিবৃত্তিঃ।
মহুর্ভঞ্জদঃ স্পর্দ্ধিণাং মেদিনীজঃ
প্রহারার্দ্দনৈঃ সপ্তমে দম্পতিঘ্নঃ॥ ৬৮

মঙ্গল সপ্তমস্থ হইলে কোন নিশ্চিত বিবাহ হেতু বাণিজ্যোদ্দেশে বিদেশগমন করিলে শীঘ্র আর প্রত্যাগমন হয় না। প্রতিদ্বন্দ্বীগণের তর্জ্জনাঘাতে পুনঃ পুনঃ ভঙ্গ প্রদান করিতে হয়। সপ্তমভাবস্থ মঙ্গল দম্পতীঘাতক, অর্থাৎ পুংজন্ম-কুণ্ডলীর সপ্তমস্থ মঙ্গল স্ত্রীঘাতক ও স্ত্রীজন্ম-কুণ্ডলীর সপ্তমস্থ মঙ্গল স্বামীর বিনাশক; কিন্তু সেই মঙ্গল উচ্চস্থ মিত্রগৃহে কিম্বা স্বক্ষেত্রে থাকিলে উক্ত দোষ হয় না॥ ৬৪

## জায়াভাবস্থ-বুধফলম্।

চঃ-চিঃ।
সুতঃ শীতগোঃ সপ্তমে শং যুবত্যা
বিধত্তে তথা ভক্তবীর্য্যঞ্চ ভোগে।

অনন্তং গতো হেমবদ্ দেহশোভাং
ন শক্নোতি তৎ সম্পদো বানুকর্ত্তুম্ ॥ ৬৯

উদিত ( পাপযোগ রহিত ) বুধ জায়াভাবস্থ হইলে জাতক যুবতীজন-জনিত আনন্দ ভোগ করে। ভোগসময়ে তাহার শুক্রের ধারণাশক্তি থাকে না, তাহার সুবর্ণ সদৃশ দেহশোভা ও সম্পদ-লক্ষ্মীর কেহই অনুসরণ করিতে সক্ষম হয় না অর্থাৎ সে ব্যক্তি বিশেষ সুশ্রী এবং ধনজন-সমন্বিত হয় ॥ ৬৯

চ-চিঃ। মতিস্তস্য বহ্বী বিভূতিশ্চ বহ্বী
রতি বৈ ভবেদ্ ভামিনীনামবহ্বী
গুরুর্গর্ব্বকৃদ্ যস্য যামিত্রভাবে
সপিণ্ডাধিকোঽখণ্ডকন্দর্প এব ॥ ৭০

বৃহস্পতি সপ্তমভাবস্থ হইলে মনুষ্য বিশিষ্টরূপ বুদ্ধিমান্ এবং ধনরত্ন সমন্বিত হয়। কামিনীসহ সুরত ক্রীড়ায় তাহার বিশেষ প্রীতি থাকে না। সে ব্যক্তি গর্ব্বকারী, জ্ঞাতিবর্গের মধ্যে প্রধান, কন্দর্পের তুল্য অখণ্ড সৌন্দর্য্যাদি গুণ-সমন্বিত হয় ॥ ৭০

চ-চিঃ। কলত্রে কলত্রাৎ সুখং নো কলত্রাৎ
কলত্রং তু শুক্রে ভবেদ্ রত্নগর্ভম্।
বিলাসাধিকো গণ্যতে চ প্রবাসী
প্রয়াসাত্মকঃ কে ন মুহ্যন্তি তস্মাৎ ॥ ৭১

শুক্র জায়াভাবস্থ হইলে জাতক শ্রেষ্ঠবংশসম্ভূতা রত্নগর্ভা পত্নীসংযুক্ত হয়, কিন্তু কলত্র হইতে সুখ প্রাপ্ত হয় না অর্থাৎ কেবলমাত্র সেই স্ত্রী সহবাসে তাহার ইন্দ্রিয়-সুখের পর্য্যাপ্ত হয় না। সে ব্যক্তি বিশেষ বিলাসী, প্রবাসরত এবং স্বয়োত্তমবিশিষ্ট বলিয়া গণ্য হয়। তাহার বুদ্ধিচাতুর্য্যে কোন্ ব্যক্তি না মোহিত হয়? অর্থাৎ সে অতি সহজেই সকল ব্যক্তিকে বশীভূত করিতে সক্ষম হয় ॥ ৭১

## জায়াভাবস্থ-শনিফলম্।

চ-চিঃ। সুদারা ন মিত্রং চিরং চারুবিত্তং
শনৌ দ্যূনগে দম্পতী রোগযুক্তৌ।
অনুৎসাহসাতত্যকৃদ্দীন চেতাঃ
কুতো বীর্য্যবান্ বিহ্বলো লোলুপঃ স্যাৎ॥ ৭২

শনি সপ্তমভাবগত হইলে, শোভনা পত্নী, হিতকারী বন্ধু এবং ন্যায়পথোপার্জ্জিত ধনও বহুকাল সুখের নিমিত্ত হয় না অর্থাৎ জাতকের সুদারা ও সুমিত্র হয় না। সে সম্যক্ বিত্তবান্ হয় না এবং তাহার বিত্ত চিরস্থায়ী হয় না। সস্ত্রীক রোগযুক্ত, সর্ব্বদা অনুৎসাহী, হীনচেতা, অকিঞ্চিৎকর, লোলুপ এবং হীনবীর্য্য হয়॥ ৭২

## জায়াভাবস্থ-রাহুফলম্।

চ-চিঃ। বিনাশং লভেয়ুর্দ্যূনে তদ্যুবত্যো
রুজা ধাতুপাকাদিনা চন্দ্রমর্দ্দী।
কটাহে যথা লোড়য়েজ্জাতবেদা।
বিয়োগাপবাদাঃ শমং ন প্রয়ান্তি॥ ৭৩

রাহু সপ্তমভাবস্থ হইলে অগ্নিসংযুক্ত কটাহের ন্যায় জাতক সন্তপ্ত থাকে। ধাতুপাকাদি রোগে তাহার পত্নীগণের মৃত্যু হয়। বন্ধু-বিয়োগ দুঃখ এবং লোকাপবাদ কখন শান্তি প্রাপ্ত হয় না অর্থাৎ মনুষ্যকে বন্ধু-বিয়োগ দুঃখ এবং লোকনিন্দা সহ্য করিতে হয়॥ ৭৩

## জায়াভাবস্থ-কেতুফলম্।

চ-চন্তা। শিখি সপ্তমে ভূয়সী মার্গচিন্তা
নিবৃত্ত-স্বনাশোঽথবা বারিভীতিঃ।
ভবেৎ কীটগঃ সর্ব্বদা লাভকারী
কলত্রাদিপীড়া ব্যয়ো ব্যগ্রতা চ॥ ৭৪

কেতু সপ্তমভাবগত হইলে মনুষ্যের পথপর্য্যটন চিন্তা অধিক হইয়া থাকে।

তাহার সঞ্চিত ধনের বিনাশ কিম্বা জলনিমজ্জন শঙ্কা উপস্থিত হয়। তাহার স্ত্রীপুত্রাদির পীড়া, অর্থব্যয় এবং চিত্তের উদ্বেগ জন্মে। কেতু বৃশ্চিক রাশিস্থ হইয়া সপ্তমস্থ হইলে মনুষ্য লাভবান্ হয়॥ ৭৪

## সপ্তমেশ-স্থিতিফলম্।

পরাশরসং। সপ্তমেশে তনৌ চাস্তে পরজায়াসু লম্পটঃ।
ভোগী বিচক্ষণো ধীরঃ শোকবুধাতপীড়িতঃ॥ ৭৫
জায়েশে চাষ্টমে ষষ্ঠে রোগিণীং কামিনীং লভেৎ।
ক্রোধযুক্তাং কুশীলাং বা ন সুখং লভতে কচিৎ॥ ৭৬
দ্যূনেশে নবমে বিত্তে নানাস্ত্রীভিঃ সমাগমঃ।
আরম্ভী দীর্ঘসূত্রীচ স্ত্রীষু চিত্তং হি কেবলম্॥ ৭৭
দ্যূনেশে দশমে তুর্য্যে নাস্য জায়া পতিব্রতা।
ধর্ম্মাত্মা সত্যসংযুক্তঃ কেবলং দন্তরোগবান্॥ ৭৮
দ্যূনেশে সহজে লাভে মৃতপুত্রঃ প্রজায়তে।
কদাচিজ্জীবতি কন্যা যত্নাৎ পুত্রোঽপি জায়তে॥ ৭৯
জায়েশে সপ্তমে চৈব দরিদ্র কৃপণো মহান্।
চারকন্যা ভবেদ্ভার্য্যা বস্ত্রাজীবী চ নির্ধনী॥ ৮০
সর্বৈশ্চ শৈর্যুতো মানী ভবেৎ সর্ব্বধনাধিপঃ।
সদৈব হর্ষসংযুক্তঃ সপ্তমেশে সুখে স্থিতে॥ ৮১

জায়াভাবপতির দ্বাদশভাবে স্থিতিফল;—৭৫ হইতে ৮১ শ্লোকার্থ স্পষ্ট, এজন্য অনুবাদ করা হইল না।

---

# অষ্টম পরিচ্ছেদ।

## অথ নিধনভাব-বিবেকঃ।

### তত্রাদৌ দীর্ঘায়ুর্যোগানাহ।

পরাশরসং। ষষ্ঠে ব্যয়েঽপি ষষ্ঠেশো ব্যয়াধীশো রিপৌ ব্যয়ে।
লগ্নেঽষ্টমে স্থিতৌ বাপি দীর্ঘমায়ুঃ প্রযচ্ছতি॥ ১
মন্দেন বা চিন্ত্য বিশেষমায়ুঃ স্বক্ষেত্র-মিত্রোচ্চগৃহস্থিতেন।
কর্ম্মেশ্বরেণাপি বিচিন্ত্যমায়ুর্দীর্ঘং সুহৃৎ-স্বোচ্চযুতেন তেন॥ ২
লগ্নাষ্টমপ-কর্ম্মেশ-মন্দাঃ কেন্দ্র-ত্রিকোণয়োঃ।
লাভে বা সংস্থিতাস্তদ্বদ্ দিশেয়ুর্দীর্ঘমায়ুষম্॥ ৩
লগ্নেশে স্বোচ্চরাশিস্থে চন্দ্রে লাভ-সমন্বিতে।
রন্ধ্রস্থানগতে জীবে দীর্ঘায়ুষ্যং ন সংশয়ঃ॥ ৪

চ-চিন্তা। কেন্দ্রান্বিতে বিলগ্নেশে গুরুশুক্রসমন্বিতে।
তাভ্যাং নিরীক্ষিতে বাপি দীর্ঘমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ॥ ৫
চতুরস্রে শুভৈর্যুক্তে লগ্নেশে শুভসংযুতে।
গুরুণা দৃষ্টিসংযোগে পূর্ণমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ॥ ৬
ত্রিষড়ায়গতাঃ পাপাঃ শুভাঃ কেন্দ্র-ত্রিকোণগাঃ।
লগ্নেশে বলসম্পূর্ণে পূর্ণমায়ুর্ব্বিনির্দ্দিশেৎ॥ ৭

অতঃপর এই অষ্টম পরিচ্ছেদে মৃত্যু ও আয়ুর্বিচার লিখিত হইতেছে;—

আদৌ দীর্ঘায়ুর্যোগ যথা;—ষষ্ঠপতি, ষষ্ঠ বা ব্যয়স্থ এবং ব্যয়পতি, ব্যয় বা ষষ্ঠস্থ হইলে, অথবা ষষ্ঠ ও ব্যয়পতি, লগ্ন বা অষ্টমস্থ হইলে জাতক দীর্ঘায়ুঃ হয়॥ ১

শনি বা কর্ম্মপতি, স্বক্ষেত্র; মিত্রক্ষেত্র বা উচ্চস্থ হইলে, দীর্ঘায়ুঃ হয়॥ ২

লগ্ন, অষ্টম ও কর্ম্মপতি এবং শনি, কেন্দ্র-কোণ বা লগ্নস্থ হইলে দীর্ঘায়ুঃ হয়॥ ৩॥ লগ্নপতি উচ্চস্থ, চন্দ্র লাভস্থ, গুরু আয়ুঃস্থ হইলে দীর্ঘায়ুঃ॥ ৪॥

কেন্দ্রস্থ বলবান্ লগ্নপতি, গুরু-শুক্রযুক্ত বা দৃষ্ট হইলে দীর্ঘায়ুঃ ॥ ৫ ॥ কেন্দ্রে শুভগ্রহ ও গুরুদৃষ্ট-লগ্ন শুভযুক্ত হইলে দীর্ঘায়ুঃ ॥ ৬ ॥ ত্রিষড়ায়গত পাপ, কেন্দ্র-কোণগত শুভ ও লগ্নপতি পূর্ণবলী হইলে দীর্ঘায়ুঃ ॥ ৭

পারিজাতে। স্বস্থে রন্ধ্রপতৌ চিরায়ুরুদয়চ্ছিদ্রাধিপৌ ষষ্ঠগৌ,
রিপ্ফস্থৌ যদি বা সমেতি মনুজো জাতশ্চিরায়ুর্ব্বলম্ ॥
ব্যাপরোদয়রন্ধ্ররাশিপতয়ঃ কেন্দ্রত্রিকোণায়গা,
দীর্ঘায়ুর্ব্বিবলাঃ সভানুতনয়া যত্নল্পমায়ুর্ব্বদেৎ ॥ ৮
লগ্নাদন্ত্যগৃহাধিপে বলবতি স্বর্ক্ষে চিরায়ুঃ সুখী,
লগ্নেশো যদি রন্ধ্রপশ্চ বলিনৌ কেন্দ্রস্থিতৌ চেত্তথা।
আধানোদয়-রাশিতোঽষ্টম-গৃহাম্মেষুরণং জন্মভম্,
শুক্রজ্ঞামরবন্দিতেক্ষিতযুতং যস্যায়ুরারোগ্যভাক্ ॥ ৯

রন্ধ্রাধিপে পাপগৃহোপযাতে দুঃস্থানগে পাপযুতেঽল্পমায়ুঃ।
শুভান্বিতে শোভনরাশিযুক্তে শুভেক্ষিতে রন্ধ্রগতে চিরায়ুঃ ॥ ১০
নাশস্থে তনুপেঽথবা নিধনপে পাপেন যুক্তেক্ষিতে,
মূঢ়ে দৃশ্যগতেঽথবা রিপুগৃহে জাতো গতায়ুর্ভবেৎ।
দীর্ঘায়ুর্নিজতুঙ্গগে শুভযুতে কেন্দ্রত্রিকোণেঽথবা,
রন্ধ্রে রন্ধ্রপতৌ চিরায়ুরুদিতং যাতে বিলগ্নাধিপে ॥ ১১

অষ্টমপতি দ্বিতীয়স্থ, অথবা লগ্ন ও অষ্টমপতি ষষ্ঠস্থ বা দ্বাদশস্থ হইলে দীর্ঘায়ু হয়। দশম, লগ্ন ও অষ্টমপতি কেন্দ্র-কোণায়গত হইলে দীর্ঘায়ুঃ, উহারা দুর্ব্বল হইয়া শনিযুক্ত হইলে অল্পায়ুঃ ॥ ৮ ॥ বলবান্ ব্যয়পতি ব্যয়স্থে, দীর্ঘায়ুঃ ও সুখী; বলবান্ লগ্ন ও অষ্টমপতি কেন্দ্রস্থে, দীর্ঘায়ুঃ ॥৯॥ অষ্টমপতি পাপক্ষেত্রস্থ ও পাপযুক্ত হইয়া দুঃস্থানস্থ হইলে অল্পায়ুঃ; (আর শুভযুক্ত ও শুভদৃষ্ট হইয়া শুভস্থানস্থ বা অষ্টমস্থ হইলে দীর্ঘায়ুঃ ॥) ১০ ॥ পাপযুক্ত-দৃষ্ট লগ্নপতি বা অষ্টমপতি, অষ্টমস্থ, অস্তগত বা দৃশ্যভচক্রার্দ্ধে শত্রুক্ষেত্রস্থ হইলে অল্পায়ুঃ। আর শুভযুক্ত হইয়া তুঙ্গ, স্বক্ষেত্র, কেন্দ্র বা কোণস্থ হইলে দীর্ঘায়ুঃ ॥ ১১

## মধ্যায়ুর্যোগানাহ।

সং চিঃ। বলহীনে বিলগ্নেশে জীবে কেন্দ্রত্রিকোণগে
ষষ্ঠাষ্টমব্যয়ে পাপে মধ্যমায়ুরুদাহৃতম্॥ ১২
শুভে কেন্দ্রত্রিকোণস্থে শনৌ বলসমন্বিতে।
ষষ্ঠেবাপ্যষ্টমে পাপে মধ্যমায়ুরুদাহৃতম্॥ ১৩
লগ্নে ত্রিকোণে কেন্দ্রে বা মধ্যমায়ুশ্চ মিশ্রিতে॥ ১৪

লগ্নপতি বলহীন, গুরু কেন্দ্র-কোণস্থ এবং ষষ্ঠে, অষ্টমে ও ব্যয়ে পাপগ্রহ থাকিলে মধ্যায়ুঃ ॥১২॥ কেন্দ্র-কোণে শুভ, শনি বলযুক্ত এবং ষষ্ঠাষ্টমে পাপগ্রহ থাকিলে মধ্যায়ুঃ। লগ্নে ও কেন্দ্রকোণে শুভাশুভযোগে মধ্যায়ুঃ॥ ১৩।১৪

## অল্পায়ুর্যোগানাহ।

জ্যোতির্নিঃ। অল্পায়ুর্ব্যয়গেঽথবা রিপুগতে পাপান্বিতে রন্ধ্রপে।
লগ্নেশেন যুতে তু তত্র বিবলে জাতোঽল্পজীবী নরঃ॥ ১৫

পরাশরঃ। আয়ুস্থানাধিপঃ পাপৈঃ সহৈব ব্যয়সংস্থিতঃ।
করোত্যল্পায়ুষং জাতং লগ্নেশোঽপ্যত্র সংস্থিতা॥ ১৬
রন্ধ্রেশে নীচরাশিস্থে রন্ধ্রে পাপগ্রহৈর্যুতে।
লগ্নেশে দুর্ব্বলে যস্য চাল্পায়ুর্ভবতি ধ্রুবম্॥ ১৭
পঞ্চমে পাপসংযুক্তে রন্ধ্রেশে পাপসংযুতে।
রন্ধ্রে পাপগ্রহৈর্যুক্তে অল্পায়ুষ্ণং স জায়তে॥ ১৮
রন্ধ্রেশে পাপসংযুক্তে রন্ধ্রে পাপগ্রহৈর্যুতে।
ব্যয়ে ক্রূরগ্রহৈর্যুক্তে জাতমাত্রং মৃতির্ভবেৎ॥ ১৯
কেন্দ্রত্রিকোণপাপস্থাঃ ষষ্ঠাষ্টশুভগা যদি।
লগ্নে রন্ধ্রেশ-নীচস্থে জাতঃ সদ্যো মৃতির্ভবেৎ॥ ২০
চেদল্পপো যদি গৃহে হরিরেবহীনং
পূর্ণস্থিতস্ততি সমে সমমায়ুরাহুঃ।

বা লগ্নপো স্থিতসমারিপদেহপি পূর্ণং
মধ্যঞ্চ হীনমিহ জাতকতত্ত্ববিজ্ঞাঃ ॥ ২১

পাপযুক্ত বা লগ্নপতিযুক্ত দুর্ব্বল অষ্টমপতি, ষষ্ঠ বা দ্বাদশে থাকিলে অল্পায়ুঃ ॥ ১৫ ॥ অষ্টমাধিপতি পাপযুক্ত হইয়া দ্বাদশস্থ হইলে জাতক অল্পায়ুঃ; লগ্নাধিপতি পাপযুক্ত হইয়া অষ্টমস্থ হইলেও জাতক অল্পায়ুঃ হয় ॥ ১৬ ॥ মৃত্যুপতি নীচস্থ, অষ্টমে পাপগ্রহ ও লগ্নপতি দুর্ব্বল হইলে অল্পায়ুঃ ॥ ১৭ ॥ পঞ্চম ও অষ্টমস্থানে পাপগ্রহ থাকিলে এবং মৃত্যুপতি পাপযুক্ত হইলে অল্পায়ুঃ হয় ॥ ১৮ ॥ মৃত্যুপতি এবং ৮ম ও ১২শ স্থান পাপযুক্ত হইলে অত্যল্পায়ুঃ ॥ ১৯ ॥ কেন্দ্রকোণে পাপ, ষষ্ঠাষ্টে শুভ, লগ্নে নীচস্থ মৃত্যুপতি থাকিলে অত্যল্পায়ুঃ ॥ ২০ ॥ লগ্নপতি, মিত্র-সম-শত্রুগৃহে থাকিলে যথাক্রমে দীর্ঘ-মধ্য-অল্পায়ুঃ হয় ॥ ২১

সঃ চিঃ। অল্পায়ুর্দিননাথস্য শত্রুর্লগ্নাধিপো যদি।
সমশ্চে মধ্যমায়ুঃ স্যান্মিত্রে দীর্ঘায়ুরাদিশেৎ ॥ ২২

অন্যচ্চ। জন্মলগ্নেশ্বরঃ খেটো ভানোরধিসুহৃৎ সুহৃৎ।
বা চেদ্দীর্ঘায়ুরথবা সমে মধ্যায়ুরুচ্যতে ॥ ২৩

অল্পায়ুরধিশত্রুশ্চেচ্ছত্রুর্বা রবিরত্র চেৎ।
ভবেল্লগ্নেশ্বরস্তর্হি জন্মরাশীশ্বরস্তদা ॥ ২৪

তয়োঃ স এব নাথশ্চেত্তদা যদ্গৃহগো রবিঃ।
তদ্গৃহস্বামিনা মিত্রে দীর্ঘমায়ুস্তথোচ্যতে ॥ ২৫

লগ্নপতি, রবির অধিমিত্র বা মিত্র হইলে দীর্ঘায়ুঃ; সম হইলে মধ্যায়ুঃ; অধিশত্রু বা শত্রু হইলে অল্পায়ুঃ। যদি রবিই লগ্নপতি হয়েন, তবে জন্মরাশ্যধিপের সহিত, রবির মিত্র-সম-শত্রুতাভেদে দীর্ঘ-মধ্য-অল্পায়ুর্য্যোগ বিচার্য্য। যদি রবি, লগ্ন ও রাশি উভয়েরই অধিপতি হয়েন, তবে রবি যে রাশিতে থাকিবেন, সেই রাশির অধিপতির সহিত, রবির মিত্র-সম-শত্রুতাভেদে আয়ুঃ বিচার্য্য। (পরন্তু যদি ঐ রবি স্বগৃহে থাকেন তবে দীর্ঘায়ুঃ হয়) ॥ ২২-২৫

## অষ্টমে শুভাশুভগ্রহ-যোগফল।

হোরা-প্রঃ। সধনঃ স্যান্নরো নূনং যদা সৌম্যা মৃতিস্থিতাঃ।
ক্রূরগ্রহাশ্চ তত্রস্থা ধনহীনস্তদা ভবেৎ ॥ ২৬
রন্ধ্রেশে পাপসংযুক্তে পাপদৃষ্টে তদন্তরে।
পাপক্ষেত্রেঽথবা রন্ধ্রে জাতঃ পরিভবান্বিতঃ ॥ ২৭
শুভগ্রহাণাং সম্বন্ধে রন্ধ্রে পরিভবো নহি।
স্থূলান্নং পাপসম্বন্ধে মৃষ্টান্নং শুভসংযুতে ॥ ২৮
খলৈর্মৃত্যুগৈঃ সব্রণং বা সঘাতং সচিহ্নং ভবেত্তস্য মর্ত্যস্য গুহ্যম্।
তথা বামকট্যাং ব্রণং লাঞ্ছনঞ্চ সভার্য্যস্য বা জাতকজ্ঞৈঃ প্রবাচ্যম্ ॥২৯

অষ্টমে বহু শুভগ্রহ থাকিলে জাতক ধনবান্ এবং বহু পাপগ্রহ থাকিলে নির্ধন হয় ॥ ২৬ ॥ মৃত্যুপতি পাপযুক্ত, পাপদৃষ্ট বা পাপমধ্যগত, কিম্বা মৃত্যুস্থান পাপক্ষেত্র হইলে জাতক লোকের নিকট ঘৃণিত ও পরাভব প্রাপ্ত এবং স্থূলান্নভোজী হয়। আর শুভযুক্ত, শুভদৃষ্ট বা শুভমধ্যগত, কিম্বা মৃত্যুস্থান শুভক্ষেত্র হইলে, ঘৃণিত ও পরাভব প্রাপ্ত হয় না এবং উত্তমান্নভোজী হয় ॥ ২৭।২৮ ॥ পাপগ্রহ অষ্টমে থাকিলে, জাতকের ও তাহার স্ত্রীর গুহ্যে বা বাম কটিতে, ব্রণোপঘাত হয় ও ব্রণাদি চিহ্ন থাকে ॥ ২৯

## অষ্টমে গ্রহযোগদৃষ্ট্যা মরণহেতুনির্দ্দেশঃ।

দিনকর-প্রমুখৈর্নিধনস্থিতৈর্ভবতি মৃত্যুরিতি প্রবদেৎ ক্রমাৎ।
অনলতো জলতঃ করবালতো জ্বরভবো গদতঃ ক্ষুধয়া তৃষা ॥ ৩০
আয়ুর্গৃহং খেটবিবর্জ্জিতঞ্চেদ্ বিলোকয়েদ্বা বলবান্ গ্রহেন্দ্রঃ।
তদ্ধেতুজাতং প্রবদন্তি মৃত্যুং বহুপ্রকারং বহবো বলিষ্ঠাঃ ॥ ৩১
পিত্তং কফঃ পিত্তমথ ত্রিদোষঃ শ্লেষ্মানিলৌ বাপ্যনিল ক্রমেণ।
সূর্য্যাদিখেভ্যো মরণস্য হেতুঃ প্রকল্পিতঃ প্রাক্তন-জাতকজ্ঞৈঃ ॥ ৩২
যুক্তং নবালোকিতং খেচরেন্দ্রৈ-
র্মৃত্যুস্থানং যো বিলগ্নে দৃকাণঃ।

দ্বাবিংশোহস্মাৎ সোহপি তস্যাপি
ভর্ত্তা কুর্য্যান্মৃত্যুং হেতুনা স্বেন নূনম্ ॥ ৩৩
অনলতো জলতো দততুদীরিতং ভবতি তত্রিলবাধিপ-হেতুকম্।
অথ দৃকাণ-ফলানি সবিস্তরং মুনিবরৈরুদিতানি বদাম্যহম্ ॥ ৩৪

রব্যাদিগ্রহ অষ্টমস্থ হইলে অগ্নি, জল, অস্ত্র-শস্ত্র, জ্বর, অজীর্ণ, ক্ষুধা ও তৃষ্ণা যথাক্রমে মৃত্যুর হেতু হইয়া থাকে ॥ ৩০ ॥ (অষ্টমে গ্রহ না থাকিলে, অষ্টমদর্শী বলবান্ গ্রহদ্বারা মৃত্যুর হেতু নির্দ্দেশ করিবে।) মৃত্যুস্থ বা মৃত্যুদর্শী বহুগ্রহ বলবান্ হইলে মৃত্যুর হেতু বহুপ্রকার হয় ॥ ৩১ ॥ রব্যাদি গ্রহগণ যথাক্রমে, পিত্ত, কফ, ত্রিদোষ, শ্লেষ্মা, অনিল ও বায়ুপ্রকোপ হেতু মরণপ্রদ হয়েন ॥ ৩২ ॥ অষ্টমে গ্রহের যোগ বা দৃষ্টি না থাকিলে লগ্নোদিত দ্রেক্কাণ হইতে দ্বাবিংশ সংখ্য যে দ্রেক্কাণ, এবং সেই দ্রেক্কাণের যে অধিপতি, তদুভয় হইতেই মৃত্যুর হেতু নির্দ্দেশ করিবে ॥ ৩৩ ॥ দ্বাবিংশ-দ্রেক্কাণাধিপতি রব্যাদিগ্রহ হইতে, উপরোক্ত অগ্নি, জল ইত্যাদি মৃত্যুর হেতু কল্পনীয় ॥ ৩৪ ॥ ইতি জাতকাভঃ।

## মরণহেতু-নিরূপণ-যোগানাহ।

আয়ুর্বিলগ্নাধিপতী বলেন হীনৌ ধরাসূনু-ব্রণেশযুক্তৌ।
যুদ্ধে মৃতিং তস্য বদন্তি তজ্জ্ঞাঃ শস্ত্রেণ বা তন্মরণং বিশেষাৎ ॥ ৩৫
রন্ধ্রাঙ্গনাথৌ যদি বা রিপুস্থৌ রাহ্বন্বিতৌ কেতুযুতৌ সমন্দৌ।
তদ্ভুক্তিকালেহপ্যথবা বিপাকে শস্ত্রেণ চৌরৈর্ম্মরণং প্রয়াতি ॥ ৩৬
রন্ধ্রাঙ্গপৌ বাহননাথযুক্তৌ তস্মান্মৃতিং তস্য বদন্তি তজ্জ্ঞাঃ।
মৃতিং ত্বজীর্ণাদ্ গুরুসংযুতৌ তৌ
দেহেশ-জীবৌ রিপুগাবজীর্ণাৎ ॥ ৩৭
লগ্নেশ্বরে বাহননাথযুক্তে বাগীশ্বরেণাপিযুতৌ ত্বজীর্ণাৎ।
দেহেশ্বরে বাহন-বিত্তনাশান্বিতে বা মরণং ত্বজীর্ণাৎ ॥ ৩৮
ভুক্তাঙ্গপৌ ভানুসুতেন যুক্তৌ দ্যুস্থানগৌ বা বিষভক্ষণেন।
রাহুধ্বজাভ্যাং সহিতৌচ দুঃস্থাবুদ্বন্ধনাত্তস্য মৃতিং বদন্তি ॥ ৩৯

রন্ধ্রে শশাঙ্কে ফণীনাথযুক্তে হীনে হ্যপস্মারযুতঃ সমন্দে।
তত্রস্থিতে হীনবলে শশাঙ্কে পিশাচবাধা জলজাচ পীড়া॥ ৪০
সভৌমে মন্দাঢ্যে ফণিযুজি তু বেন্দৌ নিধনগে।
হ্যপস্মারস্তস্মান্মরণমথবেন্দৌ কৃশতনৌ॥ ৪১

বলহীন লগ্নপতি ও মৃত্যুপতি, মঙ্গল বা ষষ্ঠপতির সহিত যুক্ত হইলে যুদ্ধে বা অস্ত্র হেতুক মৃত্যু হয়॥ ৩৫॥ ষষ্ঠস্থানস্থ লগ্নপতি ও মৃত্যুপতি, শনি রাহু বা কেতুযুক্ত হইলে তাহাদের দশান্তর্দশায় শস্ত্র বা চৌর হেতুক মৃত্যু হয়॥ ৩৬॥ সুখপতি যুক্ত লগ্ন ও মৃত্যুপতি (বা ষষ্ঠস্থ সুখপতি) শস্ত্রাদিযুক্ত বা দৃষ্ট হইলে, যান বিপত্তি হেতুক মৃত্যু হয়। লগ্ন ও মৃত্যুপতি গুরুযুক্ত, বা লগ্নপতি ও গুরু ষষ্ঠস্থ, কিম্বা লগ্ন ও সুখপতি, গুরু বা ধনপতি যুক্ত হইলে, অজীর্ণ রোগে মৃত্যু হয়॥ ৩৭।৩৮॥ লগ্ন ও ধনপতি শনিযুক্ত হইয়া দুঃস্থানস্থ হইলে বিষভক্ষণে, এবং রাহু বা কেতুযুক্ত হইলে উদ্বন্ধনে মৃত্যু হয়॥ ৩৯॥ ইতি সঃ চিঃ।

মঙ্গল বা রাহুযুক্ত হীনবল চন্দ্র, অষ্টমস্থ হইলে মূর্চ্ছা বা মৃগিরোগে এবং শনিযুক্ত হইলে পিশাচবাধা, মূর্চ্ছা বা জলদোষোৎপন্ন রোগে মৃত্যু হয়॥ ৪০।৪১

## বৃহজ্জাতকোক্ত-মৃত্যুহেতুনির্দ্দেশঃ।

শৈলাগ্রাভিহতস্য সূর্য্যকুজয়োর্ম্মৃত্যুঃ খ-বন্ধুস্থয়োঃ,
কূপে মন্দশশাঙ্ক-ভূমিতনয়ৈর্বন্ধস্ত-কর্ম্মস্থিতৈঃ।
কন্যায়াং স্বজনাদ্বিমোক্ষকরয়োঃ পাপগ্রহৈর্দৃষ্টয়োঃ,
স্যাতাং যদ্যুভয়োদয়েঽর্কশশিনৌ তোয়ে তদা মজ্জতঃ॥ ৪২
মন্দে কর্কটগে জলোদরকৃতো মৃত্যুর্ম্মৃগাঙ্কে মৃগে,
শস্ত্রাগ্নিপ্রভবঃ শশিন্যশুভয়োর্ম্মধ্যে কুজর্ক্ষে স্থিতে।
কন্যায়াং রুধিরোত্থ-শোষজনিতস্তদ্বৎ স্থিতে শীতগৌ,
সৌরর্ক্ষে যদি তদ্বদেব হিমগৌ রজ্জ্বগ্নিপাতৈঃ কৃতঃ॥ ৪৩

রবি ও মঙ্গল চতুর্থে বা দশমে থাকিলে শিলাঘাতে মৃত্যু হয়। চতুর্থে শনি, চন্দ্র ও দশমে মঙ্গল থাকিলে কূপে পতিত হইয়া মৃত্যু হয়। পাপদৃষ্ট রবি-চন্দ্র

কন্যা রাশিতে থাকিলে স্বজন দ্বারা মৃত্যু। দ্ব্যাত্মকলগ্নে রবি-চন্দ্র থাকিলে জলমধ্যে মৃত্যু ॥ ৪২ ॥ শনি কর্কটে ও চন্দ্র মকরে থাকিলে জলোদররোগে মৃত্যু। মেষ বা বৃশ্চিকস্থ চন্দ্র পাপমধ্যগত হইলে শস্ত্র বা অগ্নি হেতুক মৃত্যু। কন্যাস্থ চন্দ্র, পাপমধ্যগত হইলে শোণিতশোষে মৃত্যু। মকর বা কুম্ভস্থ চন্দ্র পাপমধ্যগত হইলে রজ্জু ও অগ্নিপাতে মৃত্যু হয় ॥ ৪৩

## বিদেশাদৌ মরণযোগানাহ।

পারিঃ। চরে রন্ধ্রে মৃতির্দূরে তদীশে চররাশিগে।
শনৌ বা চররাশিস্থে চরাংশস্থে তথা ভবেৎ ॥ ৪৪
স্থিরে রন্ধ্রে তদীশেঽপি স্থিররাশৌ তদংশকে।
শনৌ বা স্থিররাশ্যংশে স্বগৃহে মরণং ভবেৎ ॥ ৪৫
রন্ধ্রে দ্বিদেহরাশ্যাদৌ মার্গে মরণমাদিশেৎ ॥ ৪৬
জাঃ-ভঃ। স্থিরশ্চরো দ্ব্যঙ্গসমাহ্বয়শ্চ রাশির্যদা জন্মনি চাষ্টমস্থঃ।
স্বকীয়দেশে বিষয়ান্তরেচ মার্গে প্রকুর্য্যান্মরণং ক্রমেণ ॥ ৪৭

অষ্টমস্থান, অষ্টমপতি বা শনি চররাশিস্থ বা চরনবাংশস্থ হইলে বিদেশে, তদ্রূপ স্থিররাশি বা স্থিরনবাংশস্থ হইলে স্বদেশে, আর দ্ব্যাত্মক-রাশ্যংশস্থ হইলে পথিমধ্যে মৃত্যু হয় ॥ ৪৪—৪৭

## পরাশরসংহিতোক্ত-আয়ুর্গণনা।

ত্রিবিধাশ্চায়ুষাং যোগাঃ স্বল্পায়ুর্মধ্যমোত্তমাঃ।
দ্বাত্রিংশাৎ পূর্ব্বমল্পায়ুর্মধ্যমায়ুস্ততো ভবেৎ ॥ ৪৮
চতুঃষষ্ঠ্যাঃ পুরস্তাত্তু ততো দীর্ঘমুদাহৃতম্।
উত্তমায়ুঃ শতাদূর্দ্ধং জ্ঞাতব্যং মুনিসত্তম ॥ ৪৯
লগ্নেশ-রন্ধ্রপত্যোশ্চ লগ্নেন্দ্বোর্হোরয়োঃ।
পূর্ব্বাস্ত্বেবং প্রযুঞ্জীয়াৎ সত্বাদাদায়ুষাং ত্রয়ে ॥ ৫০
ত্রিধা যোগাঃ সমাপ্রোক্তাশ্চিন্তয়েদ্ গণিতাগ্রণি।
একরূপত্রয়ং যোগা আয়ুষি সুবিচিন্তয়েৎ ॥ ৫১

একরূপদ্বযোগৌ দ্বৌ তৃতীয়ো ভিন্নরূপতঃ
দ্বয়োর্যোগেন সংগ্রাহ্যং ন গ্রাহ্যং চৈকরূপতঃ ॥ ৫২

যোগে ত্রয়ং ত্রয়ং রূপভিন্নং ভিন্নং ভবেদ্দ্বিজ।
হোরালগ্ন-বিলগ্নাভ্যাং প্রাপ্তায়ুর্যোগ-নিশ্চিতম্॥ ৫৩

লগ্নস্থে মদনে বেন্দৌ চিন্তয়েল্লগ্ন-চন্দ্রতঃ।
আয়ুর্যোগং মহাপ্রাজ্ঞ চান্যস্থে মন্দচন্দ্রয়োঃ ॥৫৪

চরে চর স্থির-দ্বন্দ্বাঃ স্থিরে দ্বন্দ্ব-চর-স্থিরাঃ।
দ্বন্দ্বে স্থিরোভয়চরা দীর্ঘ-মধ্যাল্পকায়ুষঃ ॥ ৫৫

চরে চরে স্থিতে দ্বৌচ লগ্ন-রন্ধ্রাধিপৌ যদি।
পূর্ণায়ুর্যোগবিজ্ঞেয়ং নির্ব্বিশঙ্কং দ্বিজোত্তম ॥ ৫৬

স্থিরর্ক্ষে লগ্ননাথো হি লয়েশো দ্বন্দ্বভে স্থিতঃ।
তদায়ুঃ পূর্ণযোগশ্চ সম্ভবে গণিতাগ্রণি ॥ ৫৭

তন্বাধীশে স্থিতে দ্বন্দ্বে স্থিরে স্থিতে লয়াধিপে।
পূর্ণায়ুর্যোগবিজ্ঞেয়ং নির্ব্বিশঙ্কং দ্বিজোত্তম ॥ ৫৮

চরে লগ্নাধিপো বিপ্র স্থিরে রন্ধ্র-পতির্যদি।
তদা মধ্যায়ুষং জ্ঞেয়ং দ্বৌ দ্বন্দ্বে মধ্যমায়ুষঃ ॥ ৫৯

অঙ্গাধীশে চরে যস্য দ্বন্দ্বভে রন্ধ্র-নায়কে।
তস্যাল্পায়ুর্মহাপ্রাজ্ঞ নির্ব্বিশঙ্কং দ্বিজোত্তম ॥ ৬০

স্থিরে স্থিরে স্থিতে দ্বৌচ লগ্ন রন্ধ্রাধিপৌ দ্বিজ।
স্বল্পায়ুস্তত্র বিজ্ঞেয়ং সৃষ্টিকর্ত্তা প্রণোদিতম্ ॥৬১

পূর্ব্ববত্তনু-চন্দ্রাভ্যামায়ুর্যোগং বিচিন্তয়েৎ।
হোরালগ্নাভ্যাং তৃতীয়াখ্যায়ুর্যোগং বিচিন্তয়েৎ ॥ ৬২

পরাশর-সংহিতোক্ত আয়ুর্দায় গণনা ;—আয়ুর্যোগ তিন প্রকার ; অল্প, মধ্য ও দীর্ঘ। ৩২ বা ৩৬ বর্ষ পর্য্যন্ত অল্পায়ুঃ, ৬৪ বা ৭২ বর্ষ পর্য্যন্ত মধ্যায়ুঃ,

তদূর্দ্ধে ১০০ বর্ষ পর্য্যন্ত দীর্ঘায়ুঃ, একশতের উর্দ্ধে উত্তমায়ুঃ নিরূপিত হয়। ৪৮।৪৯॥ লগ্নপতি ও অষ্টমপতি, লগ্ন ও চন্দ্র এবং লগ্ন ও হোরালগ্ন, এই তিন প্রকার হইতে নিম্নলিখিত নিয়মে আয়ুঃ নির্ণয় করিতে হয়। উক্ত তিন প্রকার হইতেই একমত অর্থাৎ যদি দীর্ঘ অথবা মধ্য বা অল্প আয়ুঃ নিরূপিত হয়, তবে তাহাই গ্রাহ্য। দুই প্রকারের একমত হইয়া একের অন্যমত হইলে, দুই প্রকারের মতই গ্রাহ্য। তিন প্রকারের তিন মত হইলে, লগ্ন ও হোরা-লগ্ন দ্বারা যে আয়ুঃ নির্ণীত হইবে, তাহাই গ্রাহ্য; কিন্তু উক্ত স্থলে জৈমিনীসূত্রে বিশেষবিধি লিখিত হইয়াছে যে, "পিতৃলাভগে চন্দ্রে চন্দ্রমন্দাভ্যাম্" অর্থাৎ তিনের তিন প্রকার মত হলে, চন্দ্র লগ্নস্থ বা সপ্তমস্থ হইলে, লগ্ন ও হোরালগ্ন দ্বারা নির্ণীত আয়ুঃ গ্রাহ্য না হইয়া লগ্ন ও চন্দ্র দ্বারা যে আয়ুঃ নিরূপিত হইবে, তাহাই গ্রাহ্য ৫০।৫৩॥ উপরে লিখিত হইয়াছে যে, লগ্ন ও অষ্টমপতি, লগ্ন ও চন্দ্র এবং লগ্ন ও হোরালগ্ন এই তিন প্রকার হইতে আয়ুঃ নির্ণয় করিতে হয়, কিন্তু লগ্ন ও চন্দ্র হইতে আয়ুঃ নিরূপণের বিশেষ নিয়ম এই—চন্দ্র যদি লগ্নস্থ বা সপ্তমস্থ হয়েন, তবেই লগ্ন-চন্দ্র হইতে গণনা, নতুবা চন্দ্র ও শনি হইতে আয়ুঃ গণনা করিতে হয়॥ ৫৪

আয়ুঃ নিরূপণ যথা;—লগ্নপতি ও অষ্টমপতি উভয়েই চররাশিস্থ হইলে, অথবা লগ্নপতি স্থিররাশিস্থ ও অষ্টমপতি দ্ব্যাত্মকরাশিস্থ কিম্বা অষ্টমপতি স্থিররাশিস্থ ও লগ্নপতি দ্ব্যাত্মকস্থ হইলে দীর্ঘায়ুঃ ৫৫।৫৮॥ লগ্নপতি চররাশিস্থ ও অষ্টমপতি স্থিররাশিস্থ বা অষ্টমপতি চরস্থ ও লগ্নপতি স্থিরস্থ কিম্বা উভয়েই দ্ব্যাত্মকস্থ হইলে মধ্যায়ুঃ॥ ৫৯॥ লগ্নপতি ও অষ্টমপতি উভয়েই স্থিররাশিস্থ অথবা উভয়ের মধ্যে একটি চরে ও একটী দ্ব্যাত্মকে থাকিলে অল্পায়ুঃ নিরূপিত হয় ৬০।৬১॥ লগ্নপতি ও অষ্টমপতি হইতে দীর্ঘ মধ্য অল্পায়ুঃ নিরূপণের যে নিয়ম কথিত হইল, লগ্ন ও চন্দ্র অথবা শনি ও চন্দ্র এবং লগ্ন ও হোরালগ্ন হইতেও উক্ত নিয়মে দীর্ঘ, মধ্য বা অল্পায়ুঃ নিরূপণ করিয়া পূর্ব্বোক্ত নিয়মানুসারে দীর্ঘ, মধ্য বা অল্পায়ুর অধিকারে জন্ম, তাহা প্রথমে স্থির করিবে॥ ৬২॥
১। উল্লিখিত প্রণালীতে আয়ুঃ নিরূপণের সহজ উপায় লিখিত হইতেছে যথা;—আমরা জানি মেষাদি রাশি চর স্থির দ্বিস্বভাব ইত্যাদিক্রমে কথিত হইয়া থাকে। চররাশির পরবর্ত্তী রাশি স্থিররাশি ও স্থিররাশির পরবর্ত্তী রাশি দ্বিস্বভাব।

চররাশির সংখ্যা ১ ধরিলে স্থিররাশির সংখ্যা ২, দ্বিস্বভাবরাশির সংখ্যা ৩ ধরিতে হয়। কেন চররাশির সংখ্যা ৪, স্থিররাশির সংখ্যা ৫, দ্বিস্বভাব-রাশির সংখ্যা ৬। লগ্ন ও চন্দ্র চর-স্থিরাদি কিরূপ রাশিতে অবস্থিত দেখিতে হইবে। চর-রাশির সংখ্যা ১, স্থিররাশির সংখ্যা ২, দ্বিস্বভাব রাশির সংখ্যা ৩ ধরিয়া এতদুভয়ের অর্থাৎ লগ্নরাশির ও চন্দ্ররাশির সমষ্টি করিতে হইবে। সমষ্টি চর-রাশিবোধক হইলে অর্থাৎ ৪ হইলে লগ্ন ও চন্দ্র অল্পায়ুঃপ্রদ হইবে। স্থির-রাশিবোধক হইলে অর্থাৎ ২ বা ৫ হইলে দীর্ঘায়ুঃপ্রদ হইবে। দ্বিস্বভাব রাশিবোধক হইলে অর্থাৎ ৩ বা ৬ হইলে মধ্যায়ুঃপ্রদ হইবে। যদি লগ্ন ও চন্দ্র উভয়েই চররাশিতে থাকে, তাহা হইলে উভয়েই চরাদি গণনায় ১ সংখ্যক রাশিগত। উভয়ের সমষ্টি ২ হইল। ২ স্থিররাশিবোধক, এইহেতু লগ্ন ও চন্দ্র দীর্ঘায়ুঃপ্রদ হইবে। একটী চরে অর্থাৎ চরাদি গণনায় ১ সংখ্যক রাশিতে, অপরটী স্থিরে অর্থাৎ ২ সংখ্যক রাশিতে হইলে উভয়ের সমষ্টি ৩ হওয়ায় অর্থাৎ দ্বিস্বভাববোধক হওয়ায় মধ্যায়ুঃপ্রদ হইবে। এইরূপ একটী চরে অপরটি দ্বিস্বভাবে হইলে ১ + ৩ = ৪ অর্থাৎ চররাশিবোধক অঙ্ক পাওয়া যায়। সুতরাং এরূপ স্থলে জাতক অল্পায়ুঃ হইবে। এইরূপ দুইটাই স্থিরে হইলে লগ্ন ও চন্দ্র অল্পায়ুঃপ্রদ ও একটী স্থিরে অপরটী দ্বিস্বভাব রাশিতে হইলে লগ্ন ও চন্দ্র দীর্ঘায়ুর্দায়ী হইয়া থাকে।

যেরূপ লগ্ন ও চন্দ্র দ্বারা আয়ুঃ আনীত হয়, সেইরূপ লগ্নাধিপতি ও অষ্টমাধিপতি দ্বারাও আয়ুর বিচার করিবে। এবং জন্মলগ্ন ও হোরালগ্ন দ্বারাও আয়ুর বিচার করিবে। যদি তিনটীতে তিন প্রকারের আয়ুঃ পাওয়া যায়, তাহা হইলে জন্মলগ্ন ও হোরালগ্ন দ্বারা আনীত আয়ুই গ্রহণ করিবে। তাহা না হইলে অধিকাংশস্থলে যে আয়ুঃ আইসে, তাহাই গ্রাহ্য। আমরা এই নিয়ম কয়েকটী দৃষ্টান্ত দ্বারা বিশদীকৃত করিতেছি। ৪৫ পৃষ্ঠায় লিখিত কুণ্ডলীতে লগ্নেশ শুক্র স্থিররাশিতে, অষ্টমেশ বৃহস্পতি দ্বিস্বভাব রাশিতে। স্থিররাশির সংখ্যা = ২; দ্বিস্বভাব রাশির সংখ্যা ৩; যোগফল = ৫ (দ্বিস্বভাববোধক সংখ্যা) সুতরাং লগ্নেশ ও অষ্টমেশ হইতে দীর্ঘায়ুঃ। এইরূপ চন্দ্র কর্কটে অর্থাৎ চররাশিতে, শনি মকরে অর্থাৎ চররাশিতে, এতদ্দ্বারা দীর্ঘায়ুর্যোগ হয়। জন্মকাল ৬।৪২।৩০ ; ২॥০ দণ্ডে ১ রাশি হইলে ৬।৪২।৩০ দণ্ড পলাদিতে

ত্রৈরাশিক দ্বারা ২ রাশি ২০ অংশ ৩০ কলা হইল। বৃষে লগ্ন; বৃষ সম রাশি; সুতরাং এস্থলে লগ্নস্ফুট যোগ করিতে হইবে। লগ্নস্ফুট (১।২।৪০)+(২।২০।৩০)= ৩।২৩।১০; সুতরাং ইহাই হোরা-লগ্নস্ফুট। অতএব হোরালগ্ন কর্কটে চররাশিতে। বৃষ স্থিররাশি; অতএব ১+২=৩; সুতরাং এতদ্দ্বারা মধ্যায়ুর্যোগ পাওয়া গেল। অধিকাংশস্থলেই দীর্ঘায়ুর্যোগ পাওয়ায় পূর্ব্বলিখিত নিয়মানুসারে জাতকের দীর্ঘায়ুঃ হইবে, ইহাই বুঝা গেল। এই কুণ্ডলীতে চন্দ্র, লগ্নস্থ অথবা সপ্তমস্থ নহেন, এইহেতু লগ্ন ও চন্দ্র হইতে আয়ুঃ গণনা না করিয়া চন্দ্র ও শনি হইতে আয়ুঃ গণনা করা গেল।

২। অতঃপর হোরালগ্ন আনয়নের নিয়ম লিখিত হইতেছে। যথা;—আড়াই দণ্ডে এক রাশি কল্পনা করিয়া জন্মদণ্ডাদিতে কত রাশি কত অংশ হয়, ত্রৈরাশিক দ্বারা স্থির করিবে। যে রাশি অংশ লব্ধ হইবে, বিষমরাশি জন্মলগ্ন হইলে তাহার সহিত রবিস্ফুট যোগ করিবে ও সমরাশি হইলে লগ্নস্ফুট যোগ করিবে। প্রাপ্ত যোগফলই হোরা-লগ্নস্ফুট। যেমন, মনে করুন জন্মকাল একুশ দণ্ড হইল। আড়াই দণ্ডে একরাশি হইলে একুশ দণ্ডে কত? এই ত্রৈরাশিক দ্বারা আট রাশি ১২ অংশ পাওয়া গেল। মনে করুন, লগ্নস্ফুট ৫।৯ ও রবিস্ফুট ৯।৪; ৫।৯ লগ্নস্ফুট হইলে কন্যারাশি লগ্ন হইল; কন্যারাশি মেষ হইতে গণনায় ষষ্ঠরাশি, সুতরাং সমরাশি। অতএব ৮।১২+লগ্নস্ফুট অর্থাৎ ৫।৯=১৩।২১ রাশি অংশ পাওয়া গেল, কিন্তু বারর অধিক রাশি নাই, অতএব ইহা হইতে ১২ বাদ দিয়া ১।২১ পাওয়া গেল, ইহাই হোরালগ্নস্ফুট; অর্থাৎ বৃষের ২১ অংশে হোরালগ্ন হইল। যদি লগ্ন কন্যা না হইয়া তুলা হইত, তাহা হইলে লগ্নস্ফুট যোগ করিতে হইত না। কারণ তুলা মেষ হইতে গণনায় বিষম সংখ্যক রাশি। তাহা হইলে রবিস্ফুট ৮।১২ যোগ করিতে হইত অর্থাৎ ৯।৪+ ৮।১২=৫।১৬ ইহাই হোরা-লগ্নস্ফুট হইত।

৩। আয়ুঃখণ্ডাধিকার নিরূপণ;—আয়ুর্দ্দায় গণনায়, আয়ুঃ তিন খণ্ডে বিভক্ত, ৩২ বর্ষে এক খণ্ড, ৩৬ বর্ষে এক খণ্ড এবং ৪০ বর্ষে এক খণ্ড হয়। উক্ত তিন খণ্ডই অল্পায়ুর মধ্যে পরিগণিত। নিম্নলিখিত নিয়মে ৩২ বর্ষের

খণ্ডাধিকার স্থলে ৬৪ পর্য্যন্ত মধ্যায়ুঃ এবং ৯৬ পর্য্যন্ত দীর্ঘায়ুঃ ; ৩৬ বর্ষের খণ্ডাধিকার স্থলে ৭২ পর্য্যন্ত মধ্যায়ুঃ এবং ১০৮ পর্য্যন্ত দীর্ঘায়ুঃ। (এই খণ্ডাধিকারে অষ্টোত্তরীদশা আনীত হইল) তদ্রূপ ৪০ বর্ষের খণ্ডাধিকার স্থলে ৮০ পর্য্যন্ত মধ্যায়ুঃ ; এবং ১২০ বর্ষ পর্য্যন্ত দীর্ঘায়ুঃ। (এই খণ্ডাধিকারে বিংশোত্তরী দশা আনীত হইল)। লগ্নপতি ও অষ্টমপতি হইতে যে স্থলে আয়ুঃ নির্ণীত হইবে, সেই স্থলে ৪০ বর্ষের খণ্ড গ্রাহ্য, তদ্রূপ লগ্ন ও চন্দ্র (বা শনি ও চন্দ্র) হইতে ৩৬ বর্ষের খণ্ড, এবং লগ্ন ও হোরালগ্ন হইতে ৩২ বর্ষের খণ্ড গ্রাহ্য। পূর্ব্বোক্ত তিন প্রকার হইতেই যদি অল্পায়ুঃ নির্ণীত হয়, তবে সেই স্থলে, অল্পায়ুর যোগাধিকারে প্রাবল্য হেতু একমাত্র ৩২ বর্ষের খণ্ডই গ্রাহ্য হইবে। যে স্থলে যে খণ্ডের অধিকারে দীর্ঘায়ুঃ যোগে জন্ম নিরূপিত হইবে, সেই স্থলে সেই খণ্ডের মধ্যায়ুর্ব্বর্ষের অর্থাৎ ৬৪, ৭২ বা ৮০ বর্ষের অন্যতমের এবং মধ্যায়ুর্যোগাধিকারে জন্মস্থলে সেই খণ্ডার অল্পায়ুর্ব্বর্ষের অর্থাৎ ৩২, ৩৬ বা ৪০ বর্ষের অন্যতমের নিশ্চয়াধিকার প্রাপ্তি স্থির করিয়া, নিম্নলিখিত নিয়মে আয়ুর্দ্দাতার ভোগ্য-স্ফুটাংশ দ্বারা, পশ্চাদ্বর্ত্তী এক খণ্ডের বর্ষসংখ্যা হইতে অনুপাতলব্ধ ভোগ্যবর্ষ যত হয়, তাহার অর্দ্ধেক, উপরোক্ত নিশ্চয়কৃত মধ্যায়ুর বা অল্পায়ুর বর্ষখণ্ডার সহিত যোগ করিয়া যত হয়, তাহাই দীর্ঘায়ুর বা মধ্যায়ুর যোগাধিকারে স্ফুট পরমায়ুর্ব্বর্ষ-মাসাদি নিরূপিত হইবে। অল্পায়ুর অধিকার স্থলে পরবর্ত্তী খণ্ড হইতে অনুপাত হইবে না, প্রাপ্ত খণ্ডেরই অনুপাতলব্ধ ভোগ্যবর্ষ, স্ফুট পরমায়ুর্ব্বর্ষ নিরূপিত হইবে।

৪। আয়ুর স্ফুটবর্ষ আনয়ন ;—লগ্নপতি ও অষ্টমপতি, লগ্ন ও চন্দ্র (বা শনি ও চন্দ্র) এবং লগ্ন ও হোরালগ্ন, এই কয়েকটির মধ্যে যে উভয়ের দ্বারা আয়ুঃ নির্ণীত হইবে, তাহাদের স্ফুট (রাশি ভিন্ন অংশাদি) একত্র যোগ করিয়া (৩০এর অধিক হইলে ৩০ বাদ দিয়া) যত অংশাদি হইবে, তাহা, সেই উভয়ের স্ফুট-ভুক্তাংশের সমষ্টি, এজন্য ৩০ হইতে ঐ ভুক্তাংশ-সমষ্টি বাদ দিয়া যাহা হইবে, তাহা ভোগ্যাংশ নিরূপিত হইবে। ঐ ভোগ্যাংশ দ্বারা সেই উভয়ের নির্দিষ্ট আয়ুর্ব্বর্ষখণ্ড (৩২, ৩৬ বা ৪০ বর্ষ) হইতে ভোগ্যস্ফুটবর্ষ (যদি ৩০ অংশে ৩২, ৩৬ বা ৪০ বর্ষ হয়, তবে অভীষ্ট অংশাদিতে কত? এই ত্রৈরাশিক নিয়মে) আনয়ন করিয়া, তাহার অর্দ্ধেক যত হয় তাহা, দীর্ঘায়ুঃ নিরূপণস্থলে মধ্যায়ুর খণ্ডায় এবং

মধ্যায়ুঃ নিরূপণস্থলে অল্পায়ুর খণ্ডায় যোগ করিয়া যত বর্ষ মাসাদি হইবে, তাহাই স্ফুট পরমায়ুঃ নির্দ্দিষ্ট হইবে। অল্পায়ুঃ স্থলে পরখণ্ডের অপ্রাপ্তি হেতু, উক্ত ভোগ্যাংশলব্ধ স্ফুটবর্ষাদির অর্দ্ধেক যত হয়, তাহাই স্ফুটায়ুঃ নির্ণীত হইবে।

৫। অতঃপর আয়ুঃশোধনের নিয়ম লিখিত হইতেছে। কথিত নিয়মে স্ফুট পরমায়ুঃ নিরূপণ করিয়া কক্ষ্যাহ্রাস ও কক্ষ্যাবৃদ্ধি এই দুই ক্রিয়া-সংস্কারের যোগ্যতা থাকিলে, নিম্নলিখিত নিয়মে স্ফুটপরামায়ুঃ শোধন করিয়া বিশুদ্ধায়ুঃ নির্ণয় করিতে হইবে। লগ্নপতি বা অষ্টমপতি যদি শনিযুক্ত হয়েন, কিম্বা পূর্ব্বোক্ত তিন প্রকার আয়ুর্দ্দাতার মধ্যে যদি শনি যোগকারক অর্থাৎ আয়ুর্দ্দাতা হয়েন, তবে কক্ষ্যাহ্রাস হইবে। অতএব দীর্ঘায়ুঃ হইলে মধ্যায়ুঃ, মধ্যায়ুঃ হইলে অল্পায়ুঃ এবং অল্পায়ুঃ হইলে অত্যল্পায়ুঃ বশতঃ শৈশবে মৃত্যু কল্পনীয়। শনি আয়ুর্দ্দাতা হইলে অথবা অষ্টমপতি বা লগ্নপতির সহিত যুক্ত হইলে কক্ষ্যাহানি যাহা কথিত হইল, যদি উক্ত শনি নীচস্থ বা শত্রুগৃহগত হইয়া পাপদৃষ্ট বা যুক্ত হয়েন, তবেই কক্ষ্যা অর্থাৎ ত্রিভাগ আয়ুঃ হানি হইবে, নতুবা হইবে না; অর্থাৎ পাপক্ষেত্রস্থ পাপযুক্ত বা পাপদৃষ্ট হইয়া শত্রুগৃহগত বা নীচস্থ না হইলে আয়ুঃহানি হইবে না। শনিযোগে কক্ষ্যাবৃদ্ধি;—উক্ত শনি শুভ ক্ষেত্রস্থ, শুভযুক্ত, শুভদৃষ্ট বা তুঙ্গস্থ (তুলা রাশিতে ১ হইতে ২০ অংশের মধ্যস্থ) হইয়া পাপযুক্ত বা পাপদৃষ্ট না হইলে কক্ষ্যাবৃদ্ধি হইবে। অতএব অত্যল্পায়ুঃ হইলে অল্পায়ুঃ, অল্পায়ুঃ হইলে মধ্যায়ুঃ এবং মধ্যায়ুঃ হইলে দীর্ঘায়ুঃ কল্পনীয়।

৬। বৃহস্পতিযোগে কক্ষ্যাবৃদ্ধি;—বৃহস্পতি যদি লগ্নে, সপ্তমে, তুঙ্গে, স্বগৃহে বা মূলত্রিকোণে ইহার অন্যতমস্থানে থাকেন, অথবা যে কোন স্থানে পাপগ্রহ ভিন্ন কেবল শুভগ্রহদৃষ্ট-যুক্ত হয়েন, কিম্বা পাপগ্রহ-যোগ-দৃষ্টি রহিত হইয়া শুভগ্রহের ক্ষেত্রস্থ হয়েন, তবে কক্ষ্যাবৃদ্ধি হইবে। অতএব জীবন সংশয় স্থলে অত্যল্পায়ুঃ হইলে, অল্পায়ুঃ হইলে মধ্যায়ুঃ এবং মধ্যায়ুঃ হইলে দীর্ঘায়ুঃ কল্পনীয়। দীর্ঘায়ুর্যোগে জন্ম হইলে ৯৬ বর্ষ অপেক্ষাও অধিককাল বাঁচে।

৭। অষ্টমাধিপতি তুঙ্গগত হইলে ৯ বৎসর আয়ুর্বৃদ্ধি হয়।

৮। জন্মকালে যে গৃহের স্ফুটের অংশ সংখ্যা সর্ব্বাপেক্ষা অধিক তাহাকে

জাতকের আত্মকারক বলা যায়। রাহু সম্বন্ধে বিপরীত নিয়ম। রাহুর স্ফুটাংশ যদি সর্ব্বাপেক্ষা কম হয়, তাহা হইলে রাহু আত্মকারক হইয়া থাকে। লগ্ন হইতে অষ্টমাধিপতি ও সপ্তম হইতে গণনায় অষ্টমস্থানের অধিপতি এতদুভয়ের মধ্যে বলবান্ গ্রহ লগ্ন হইতে কেন্দ্রবর্ত্তী হইলে দীর্ঘায়ুঃ; পণফরগত হইলে মধ্যায়ুঃ ও আপোক্লিমগত হইলে মানব অল্পায়ুঃ হইয়া থাকে। এইরূপ আত্মকারক হইতে অষ্টমেশ ও তৎসপ্তমরাশি হইতে অষ্টমেশ এতদুভয়ের মধ্যে বলবান্ গ্রহ আত্ম-কারক হইয়া কেন্দ্রবর্ত্তী হইলে দীর্ঘায়ুঃ, পনফরে থাকিলে মধ্যায়ুঃ, ও আপোক্লিমে থাকিলে অল্পায়ুঃ হয়। যদি দুইটী হইতে একই প্রকার আয়ুঃ আইসে, তাহা হইলে এই নিয়মের প্রায় অন্যথা হয় না।

৯। তৃতীয়ে আত্মকারক থাকিলে বিপরীত ফল হইয়া থাকে। দীর্ঘায়ুর্যোগ থাকিলে মধ্যায়ুঃ ও মধ্যায়ুর্যোগ থাকিলে অল্পায়ুঃ হয়।

১০। লগ্ন ও সপ্তম হইতে অষ্টমপতি দ্বয়ের মধ্যে কোনটীর সহিত যদি আত্মকারক ও তৎসপ্তম হইতে অষ্টমাধিপতিদ্বয়ের কোনটীর যোগ থাকে, তাহা হইলে দীর্ঘায়ুর্যোগে জন্ম হইলেও মধ্যায়ুঃ হইয়া থাকে।

১১। লগ্ন ও সপ্তম পাপমধ্যগত হইলে অর্থাৎ দ্বিতীয়, দ্বাদশ, ষষ্ঠ ও অষ্টম সর্ব্বত্র পাপগ্রহ থাকিলে অথবা লগ্ন হইতে তিনটী কোণেই অশুভগ্রহ থাকিলে কক্ষ্যাহ্রাস হয়। এইরূপ বৃহস্পতি ও তাহা হইতে সপ্তম অথবা আত্মকারক ও তাহা হইতে সপ্তম যদি পাপমধ্যগত হয়; অথবা যদি বৃহস্পতি কিম্বা আত্মকারক হইতে ত্রিকোণে পাপগ্রহ থাকে তাহা হইলে কক্ষ্যাহ্রাস হয়। বৃহস্পতি কিম্বা আত্মকারক নীচস্থ ও পাপযুক্ত হইলেও কক্ষ্যাহ্রাস হইয়া থাকে। ইহার বিপরীতে কক্ষ্যা বৃদ্ধি হয়। অর্থাৎ লগ্ন ও সপ্তম, অথবা আত্মকারক, তাহা হইতে সপ্তম অথবা বৃহস্পতি ও তাহা হইতে সপ্তম, শুভ মধ্যগত হইলে কক্ষ্যা বৃদ্ধি হয়। লগ্ন, অথবা আত্মকারক অথবা বৃহস্পতি হইতে তিনটী কোণেই শুভগ্রহ থাকিলে কক্ষ্যা বৃদ্ধি হয়। বৃহস্পতি অথবা আত্মকারক তুঙ্গী ও শুভযুক্ত হইলে কক্ষ্যা বৃদ্ধি হয়।

১২। শুভযোগে কক্ষ্যা বৃদ্ধি ও পাপযোগে কক্ষ্যাহানি এরূপ লিখিত হইয়াছে; ইহারমধ্যে বিশেষ এই যে, উক্ত স্থান সকলে চন্দ্র ও শুক্র দ্বারা কক্ষ্যা বৃদ্ধি হয় না।

৯ বর্ষ মাত্র বৃদ্ধি হইয়া থাকে ও শনির যোগ দ্বারা কক্ষ্যা হ্রাস হয় না। ৯ বর্ষ মাত্র হ্রাস হইয়া থাকে।

সর্ব্বার্থচিন্তামণি গ্রন্থকার বলেন—আয়ুষ্কালকে তিন খণ্ডে বিভক্ত করা যায়, অল্প, মধ্য ও দীর্ঘ। ৩২ বৎসর পর্য্যন্ত অল্পায়ুঃ। ৭০ বৎসর পর্য্যন্ত মধ্যায়ুঃ, তদূর্দ্ধে দীর্ঘায়ুঃ। রবি লগ্নপতির শত্রু হইলে জাতক অল্পায়ুঃ, সম হইলে মধ্যায়ুঃ ও মিত্র হইলে দীর্ঘায়ুঃ হইয়া থাকে। কিন্তু ফল বিচারকালে দেখিতে পাওয়া যায় যে, রবি ও লগ্নাধিপতির বলের তারতম্য অনুসারে এই নিয়মোক্ত ফলেরও তারতম্য হইয়া থাকে। অল্পায়ুর্যোগ পড়িলেও রবি ও লগ্নেশ বলবান্ হইয়া শুভভাবস্থ হইলে মধ্যায়ুঃ হইয়া থাকে। এইরূপ দীর্ঘায়ুর্যোগ পড়িলেও, রবি ও লগ্নেশ নীচগত বা দুর্ব্বল হইয়া অশুভ-ভাবস্থ হইলে মধ্যায়ুঃ হইয়া যায়।

আয়ুঃ সম্বন্ধে উক্ত গ্রন্থে অনেক বিশেষ বিধি আছে। তাহার মধ্যে দুই একটী লিখিত হইতেছে। লগ্নাধিপতি দুর্ব্বল হইলে যদি বৃহস্পতি কেন্দ্র-কোণগত হন ও দুঃস্থানে পাপগ্রহ থাকেন, তাহা হইলে জাতকের মধ্যায়ুঃ হয়। শুভগ্রহ কেন্দ্র-কোণগত ও শনি বলশালী হইলে যদি ষষ্ঠাষ্টমে পাপগ্রহ থাকে, তাহা হইলে জাতক মধ্যায়ুঃ হইয়া থাকে। লগ্নে কেন্দ্রে অথবা ত্রিকোণে শুভাশুভ মিশ্রিত হইয়া থাকিলে জাতক মধ্যায়ুঃ হয়। পাপযুক্ত অষ্টমেশ ব্যয়ভাবগত হইলে জাতক অল্পায়ুঃ হয়।

মারকদশা বিচার;—লঘুপারাশরী বৃহৎ-পারাশরী প্রভৃতি গ্রন্থ হইতে মারকদশা বিচারের প্রণালী লিখিত হইতেছে। মারকদশা বিচারের পূর্ব্বে কয়েকটী নূতন সংজ্ঞা জানা আবশ্যক। কারণ, লঘুপারাশরীর লেখক বিংশোত্তরী দশার ফলাফল বিচারের জন্য কতকগুলি নূতন সংজ্ঞা ব্যবহার করিয়াছেন। শুভগ্রহ—অর্থাৎ বৃহস্পতি, শুক্র, পাপযোগ বিহীন বুধ ও অক্ষীণচন্দ্র—কেন্দ্রাধিপতি হইলে পাপনামে অভিহিত হয়। এইরূপ পাপগ্রহ—অর্থাৎ রবি, শনি, মঙ্গল, পাপযুক্ত বুধ ও ক্ষীণচন্দ্র—কেন্দ্রাধিপতি হইলে শুভনামে অভিহিত হয়। কোণাধিপতি গ্রহ মাত্রেই শুভ। তৃতীয়, ষষ্ঠ ও একাদশাধিপতি পাপ। কোণপতি গ্রহ তৃতীয়, ষষ্ঠ ও একাদশাধিপতি হইলে পাপনামে কথিত হয়। রবি ও চন্দ্র ভিন্ন অষ্টমাধিপতি পাপ। ব্যয়াধিপতি ও ধনাধিপতির পাপত্ব বা

শুভত্ব কিছুই নাই। অশুভ-ভাবগত অথবা অশুভফলদায়ী গ্রহের সহিত যুক্ত হইলে অশুভফলদায়ী হয়। অশুভভাবগত অথবা শুভফলপ্রদ গ্রহের সহিত যুক্ত হইলে শুভফলদায়ী হইয়া থাকে। গ্রন্থকার রাহু ও কেতুর স্বতন্ত্রতা স্বীকার করেন না। রাহু ও কেতু যে ভাবে বা যে ভাবপতির সহিত যুক্ত বা যে ভাবাধিপতির সপ্তমস্থ হন, সেই ভাবজফল বৃদ্ধি করিয়া থাকেন। এইজন্য মারকস্থানস্থ ও মারকেশ-সম্বন্ধযুক্ত রাহু কেতু মারক হইতে পারে। পাপভাবস্থ অর্থাৎ ৩।৬।৮।১১ স্থানস্থ ও পাপযুক্ত বা পাপগ্রহ হইতে সপ্তমস্থ রাহু কষ্টফলদ। শুভভাবস্থ শুভভাবাধিপতিযুক্ত রাহু কেতু শুভফলদায়ী। এক্ষণে মারকস্থান কি তাহাই লিখিত হইতেছে।

অষ্টমং হ্যায়ুষঃ স্থানমষ্টমাদষ্টমঞ্চ যৎ।
তয়োরপি ব্যয়স্থানং মারকস্থানমুচ্যতে ॥ ৬৩

জন্মলগ্ন হইতে অষ্টম এবং তৃতীয় স্থানকে আয়ুঃস্থান কহে। এই উভয়ের ব্যয়স্থানকেই জাতকের মারকস্থান কহা যায়। অতএব জন্মলগ্ন হইতে দ্বিতীয় এবং সপ্তম স্থানই জাতকের মারক স্থান ॥ ৬৩

পরাশরঃ। মন্দশ্চেৎ পাপসংযুক্তো মারকগ্রহযোগতঃ।
তিরস্কৃত্য গ্রহান্ সর্ব্বান্ নিহন্তা পাপকৃচ্ছ দা ॥৬৪
মারকগ্রহ-সম্বন্ধী পাপকর্ত্তা শনিস্তদা।
অতিক্রম্যেতরান্ সর্ব্বান্ নিহন্তা ভবতি ধ্রুবম্ ॥ ৬৫
জায়া-কুটুম্বকাধীশৌ স্বাবেতৌ মুখ্যমারকৌ।
ষষ্ঠাষ্টমেশৌ দ্বৌ মুখ্যৌ প্রবলৌ চোত্তরোত্তরৌ ॥ ৬৬

যদি শনি, ৩য়, ১১শ বা ষষ্ঠস্থানের অধিপতি হইয়া, অথবা উহাদিগের অন্যতম স্থানের অধিপতির সহিত যুক্ত হইয়া, কোন মারকগ্রহের সম্বন্ধী হয়েন, তবে সেই শনি অন্য সকল-মারক গ্রহকে অতিক্রম করিয়া প্রবল মারক হইবেন ॥ ৬৪।৬৫ ॥ জায়াপতি, ধনপতি, ষষ্ঠপতি ও অষ্টমপতি ইহাঁরা সকলেই মুখ্যমারক; কিন্তু জায়াপতি অপেক্ষা ধনপতি এবং ষষ্ঠপতি অপেক্ষা অষ্টমপতি প্রবল। অতএব ইহাতে স্পষ্ট বুঝা যাইতেছে যে, ধনপতি প্রথম, জায়াপতি

দ্বিতীয়, অষ্টমপতি তৃতীয় এবং ষষ্ঠপতি চতুর্থ শ্রেণীর মারক। পাপসম্বন্ধ বশে বলবান্ হইয়া, কদাচ স্থলবিশেষে বা ব্যক্তিবিশেষে তৃতীয় বা চতুর্থ শ্রেণীর মারক ও প্রথম শ্রেণীর কার্য্যকারিতাশক্তি সম্পন্ন হয়েন ॥ ৬৬

তদীশিতুস্তত্রগতা পাপিনস্তেন সংযুতাঃ।
তেষাং দশাবিপাকেষু সম্ভবে নিধনং নৃণাং ॥৬৭
তেষামসম্ভবে সাক্ষাদ্ ব্যয়াধীশদশাস্বপি ॥ ৬৮

এক্ষণে জাতকের মৃত্যুকাল নির্ণীত হইতেছে। যদি জাতকের মৃত্যু সম্ভাবনা হয়, তাহা হইলে দ্বিতীয় কিম্বা সপ্তমপতির দশান্তর্দ্দশায় মরণ বলিবে। উক্ত গ্রহদ্বয়ের দশান্তর্দ্দশা প্রাপ্ত না হইলে মারকস্থানগত কিম্বা মারকেশ সহ কোনরূপ সম্বন্ধবিশিষ্ট কোন পাপ (ত্রিষড়ায়পতি) গ্রহের দশান্তর্দ্দশায় মরণ বলিবে। দ্বিতীয়াধিপতি, সপ্তমাধিপতি, দ্বিতীয়াধিপতিসংযুক্ত পাপগ্রহ এবং দ্বিতীয় ও সপ্তমস্থানগত পাপগ্রহ যথাক্রমে জাতকের মারক ॥ ৬৭ ॥ পূর্ব্বোক্ত মারক গ্রহের দশান্তর্দ্দশা উপস্থিত না হইলে দ্বাদশপতিও জাতকের মারক হইয়া থাকেন ॥ ৬৮

অলাভে পুনরেতেষাং সম্বন্ধেন ব্যয়েশিতুঃ।
কচিচ্ছুভানাঞ্চদশা হ্যষ্টমেশদশাসু চ ॥ ৬৯

ইহাদিগের অলাভ হইলে দ্বাদশপতি-সম্বন্ধী কোন শুভগ্রহের দশাতে নিধন হইবে। তদভাবে অষ্টমেশের দশাতেও নিধন হইয়া থাকে ॥ ৬৯৷৩

উড়ুদায়প্রঃ। কেন্দ্রাধিপত্বদোষস্তু বলবান্ গুরুশুক্রয়োঃ।
মারকত্বেঽপিচ তয়োর্মারক-স্থানসংস্থিতিঃ ॥ ৭০

পরাশরঃ। তেষামসম্ভবে বিপ্র ব্যয়াধীশোঽপি মারকঃ।
পাপসম্বন্ধমাত্রেণ বিক্রমেশোঽপি মারকঃ ॥ ৭১
স্বাত্মকারকলগ্নাচ্চ চিন্তয়েদ্ দ্বিজসত্তম।
ভ্রাতৃ-ষষ্ঠাষ্টমং রিপ্ফং ধনং দ্যুনান্তরেঽপি ॥ ৭২

সর্ব্বেষাং বলবান্ খেটো মারকগ্রহ উচ্যতে।
সর্ব্বৈর্[illegible] মারকঃ সংজ্ঞকো গ্রহঃ ॥ ৭৩

ষষ্ঠস্থে পাপবাহুল্যে ষষ্ঠেশো মুখ্যমারকঃ।
মধ্যায়ুষি [illegible] চিন্তয়েদ্ দ্বিজসত্তম ॥ ৭৪

ষষ্ঠেশাশ্রয়-রাশীশদশায়াং নিধনং ভবেৎ।
ষষ্ঠাৎ ষষ্ঠেশ্বরাদ্বাপি ত্রিকোণেশোঽপি মারকঃ।
দীর্ঘায়ুষি সমাযোগে চিন্তনীয়ং দ্বিজোত্তম ॥ ৫

বৃশ্চিকে মকরে জন্ম নৃণাং রাহুর্মৃতিপ্রদঃ।
মহামারক-সংজ্ঞৌ তৌ মান্দি-কেতু ইতি স্মৃতৌ ॥ ৭৬

মারকো বহবো খেটা যদি বীর্য্যসমন্বিতাঃ।
তত্তদ্দশান্তরে বিপ্র রোগকষ্টাদিসম্ভবঃ ॥ ৭৭

প্রবলস্ত দশায়াঞ্চ মহারোগার্ত্তি-মৃত্যুবৎ।
ভয়শোক-মৃতাস্তীতিস্তস্করাগ্নিভয়ং ভবেৎ ॥ ৭৮

বৃহস্পতি ও শুক্র কেন্দ্রপতি হইয়া দ্বিতীয় বা সপ্তমস্থ হইলে, উভয়েই প্রবল মারক মধ্যে গণ্য হয়েন ॥ ৭০ ॥ ঐ সমস্ত মারক গ্রহদশার অপ্রাপ্তি স্থলে, ব্যক্তি-বিশেষে কদাচ পাপগ্রহের সম্বন্ধী ব্যয়পতি ও তৃতীয়পতি উভয়েই মারক হয়েন ॥৭১ আত্মকারকগ্রহ ও লগ্ন হইতে, ২য়, ৬ষ্ঠ, ৭ম, ৮ম ও দ্বাদশ, এই সকল স্থানস্থ গ্রহের মধ্যে সর্ব্বাপেক্ষা অধিক বলবান্ গ্রহ মারক। যদি গ্রহগণের বলের সমতা হয়, তবে উহার মধ্যে মারক-সংজ্ঞক গ্রহই মারক হয়েন ॥ ৭২।৭৩ ॥ যদি মধ্যায়ুর্যোগে জন্ম হয় এবং ষষ্ঠস্থানে বহুপাপগ্রহের যোগাদি সম্বন্ধ থাকে, তবে ষষ্ঠ-পতিই মুখ্যমারক হয়েন। আর দীর্ঘায়ুর্যোগে জন্ম হইলে, ষষ্ঠপতি যে রাশিতে থাকেন সেই রাশ্যধিপের দশায়, অথবা ষষ্ঠস্থান বা ষষ্ঠপতি হইতে নবম বা পঞ্চমপতির দশায় মৃত্যু কল্পনীয়। ( উডু দায়-প্রদীপ গ্রন্থকারের মতে—দ্বিতীয় বা সপ্তমপতি-যুক্ত দ্বিতীয়স্থানস্থ পাপগ্রহের দশায় মৃত্যু হয় ) ॥ ৭৪।৭৫ ॥ বৃশ্চিক ও মকরলগ্ন জাতকের রাহুগ্রহ প্রবল মারক। গুলিকযুক্ত গ্রহ ও কেতু মহামারক হয়েন ॥ ৭৬

বলবান্ বহুগ্রহ মারক পরিচায়ক হইলে, সেই সকল গ্রহের দশান্তর্দ্দশায় রোগ ও ক্লেশ ভোগ হয়। উহার মধ্যে যে গ্রহ প্রবল মারকদোষযুক্ত, সেই গ্রহের দশান্তর্দ্দশায় সাংঘাতিক পীড়া, ভয়, শোক, মৃত্যুভয়, চৌর ও অগ্নিভয়, অপমান নিন্দা, ধনহানি, বন্ধন ইত্যাদি অষ্টপ্রকার মৃত্যুফল ভোগ হয়॥ ৭৭।৭৮

## মরণদশা-নিরূপণম্।

রন্ধ্রেশে রিপুরন্ধ্র-রিপ্ফগৃহগে তৎপাকভুক্তৌ মৃতিম্।
মন্দাক্রান্তগৃহেশ-পাকসময়ে রন্ধ্রেশভুক্তৌ তথা॥ ৭৯
পাকেরন্ধ্রগৃহাধিপস্য তদনুক্রান্তস্য ভুক্তৌ তু বা।
খেটানাং বলদুর্ব্বলেন সকলং সঞ্চিন্ত্য যত্নাদ্বদেৎ॥ ৮০
রন্ধ্রেশ-যোগান্মরণং দশায়ামন্তর্দশায়ামথবা বদন্তি।
পিত্রাদি-ভাবাধিপ যোগদৃষ্ট্যা পিত্রাদিকানাং মরণং তথৈব॥ ৮১
ইতি জ্যোতির্নিঃ।

মরণদশা;—ষষ্ঠ, অষ্টম বা ব্যয়স্থ অষ্টমপতির দশায়, শনিযুক্ত গ্রহের দশায় অষ্টমপতির অন্তরে, কিম্বা অষ্টমপতির দশায় অষ্টমাধিপতিযুক্ত গ্রহের অন্তরে, গ্রহের বলাবলভেদে মৃত্যু কল্পনীয়। পিত্রাদি ভাবাধিপযুক্ত-দৃষ্ট অষ্টমপতির দশান্তর্দ্দশায় পিত্রাদির মৃত্যু কল্পনীয়॥৭৯,৮০।৮১

লগ্নেশে নিধনারি-রিপ্ফগৃহগে সাহৌ সকেতৌ তু বা।
হোরারন্ধ্রপসংযুতগ্রহদশা জাতস্য মৃত্যুপ্রদা।
তৎ খেটাম্বিত-রাশিনায়কদশা নাশপ্রদা দেহিনাম্।
খেটানাং প্রথমাগতস্য ফণিনঃ পাকাপহারেক্রমাৎ॥ ৮২

ব্যাপার-রন্ধ্রতনুনাথশনৈশ্চরাণাং মধ্যে
বিধুন্তুদযুতো বিবলো গ্রহো যঃ।
তৎপাকভুক্তি-সময়ে মরণং নরাণাং
তদ্যুক্ত-বীক্ষক-নভোগদশান্তরে বা॥ ৮৩

রাহু বা কেতুযুক্ত ৬ষ্ঠ, ৮ম বা ব্যয়স্থ লগ্নপতির দশায়, বা অষ্টমপতিযুক্ত গ্রহের দশায়, কিম্বা অষ্টমপতিস্থ রাশ্যধিপের দশায় মৃত্যু কল্পনীয় ॥৮২

৮ম, ১০ম ও লগ্নপতি এবং শনি, ইহাদিগের মধ্যে যে গ্রহ রাহুযুক্ত অথচ দুর্ব্বল, সেই গ্রহের দশান্তর্দ্দশায় অথবা উক্ত মারকগ্রহযুক্ত-দৃষ্ট গ্রহের দশান্তর্দ্দশায় মৃত্যু হয় ॥৮৩

এক্ষণে নিম্নে কোন মৃত মহাত্মার জন্মকুণ্ডলী অঙ্কিত করিয়া আয়ুর্গণনা সহ মারক-বিচার বিশদীকৃত করা যাইতেছে।

জন্মশকাদিঃ ১৭৫৮।১।৬।২৩।৫০ মৃত্যুশকাদিঃ ১৮১৪।১১।১২

র ১৭।১২।৩৩
চ ২।১৯।৩২।৪৪
ম ০।২।৯।৫০
বু ১।২৫।২৮।১২
বৃ ২।২৫।৩৭।৪০
শু ২।২১।[illegible]।২৫
শ ৬।৯।৪০।২
রা ০।২৯।৫১।১৩
কে ৬।২৯।৫১।১৩
লং ৫।১৮।২৭।৩২

| | | |
|---|---|---|
| চ৬ বৃ শু৭ / র ৩ বু৫ | ম১ রা৩ | ০ / ০ |
| হোরালং | জন্মকুণ্ডলীয়ং | ০ |
| লং / অ ১৮।২৭ | শ ১৫ কে ১৬ | ০ / ০ |

পূর্ব্বাহ

| | | |
|---|---|---|
| দিবা | ৩২।৪৮ | |
| ৪ | ৫ | + |
| ৬ | ১৪ | + |
| ৪৮ | ৩৬ | + |
| ৪০ | ৬ | ৬ |

জাতাহঃ

| | | |
|---|---|---|
| দিবা | ৩২।৫০ | |
| ৫ | ৬ | + |
| ৪ | ২৬ | + |
| ৫৩ | ৬ | + |
| ৫৫ | ৭ | ৭ |

হোরালগ্ন — ৩।৪।২৭।৩২

অষ্টোত্তরী চন্দ্র — ১১।৪।১৬

বিংশোত্তরী

রাহু — ০।৭।১১

উপরোক্ত কুণ্ডলীতে লগ্নাধিপতি বুধ স্থিররাশিস্থ এবং অষ্টমেশ মঙ্গল চর-রাশিস্থ অর্থাৎ গ্রহদ্বয়ের চর ও স্থিররাশিতে অবস্থিতি নিবন্ধন মাধ্যায়ুর্যোগ হইল। শনি এবং চন্দ্র যথাক্রমে চর ও দ্ব্যাত্মকরাশিস্থ। লগ্ন এবং হোরালগ্নও উক্তরূপ চর ও দ্ব্যাত্মকরাশিস্থ। চর ও দ্ব্যাত্মকে অবস্থিতি নিবন্ধন অল্পায়ুর্যোগ হইল। সুতরাং নিম্নলিখিত যোগদ্বয়ে অল্পায়ুঃ প্রাপ্ত হওয়া গেল। "সবাদাৎ প্রামাণ্যং" এই সূত্রানুসারে আয়ুর্দ্দাতা যোগত্রয়ের দুইটী অল্পায়ুঃযোগ হওয়ায় জাতক যে অল্পায়ুর্যোগে জন্মগ্রহণ করিয়াছে, তাহা বুঝিতে পারা গেল। এক্ষণে আয়ুর্দ্দাতা শনি, চন্দ্র, লগ্ন এবং হোরালগ্নের স্ফুটাংশাদি একত্র

করিলে ৫২।৬।৮ হয়। ইহার চতুর্থাংশ ১৩।১।১৭। ত্রিশ অংশ হইতে উক্ত অংশাদি বাদ দিলে ১৬।৫৮।৪৩ অবশিষ্ট থাকে। অতএব ৩০ অংশে ৩২ বৎসর আয়ুঃ হইলে ১৬।৫৮।৪৩ অংশাদিতে কত বৎসর হয়, এই অনুপাত করিলে ১৮।১।১০ বর্ষাদি স্থিরীকৃত হইল। ইহাই জাতকের আয়ুষ্কাল।

যোগকারক শনি তুঙ্গী থাকায় কক্ষাহ্রাস হইল না। কিন্তু পাপগ্রহের যোগ ও দৃষ্টি বিবর্জ্জিত বৃহস্পতি কেবল শুভযুক্ত থাকায় ১ কক্ষ্যা অর্থাৎ ৩২ বৎসর আয়ুষ্কাল বৃদ্ধি হইল। পূর্ব্বে আয়ুঃ ১৮।১।১০ বর্ষাদি স্থির হইয়াছিল; তদুপরি ৩২ বর্ষ বৃদ্ধি হওয়ায় ৫০।১।১০ হইল। পুনঃ "রোগেশে তুঙ্গে নবাংশ বৃদ্ধি" এই সূত্রানুসারে অষ্টমাধিপতি মঙ্গল যদিচ তুঙ্গী নহেন, কিন্তু মূলত্রিকোণ এবং স্বক্ষেত্রাদি বলযুক্ত হওয়ায় ৯ বৎসর বৃদ্ধি করিলে ৫৯।১।১০ বর্ষাদি আয়ুঃ পাওয়া যায়। বস্তুতঃই ৫৬।৯।১৬ বর্ষাদি বয়সে কেতুর দশায় বৃহস্পতির অন্তরে, শনির প্রত্যন্তরে, বুধের সূক্ষ্ম দশায় এবং শুক্রের প্রাণদশায় জাতকের মৃত্যু হইয়াছে। বর্ত্তমান কুণ্ডলীতে লগ্নাধিপতি বুধ রবির তাৎকালিক শত্রু কিন্তু সংস্থান সম্বন্ধে আবদ্ধ হওয়ায় মধ্যায়ুর্যোগ বুঝিতে হইবে। স্থূল হিসাবে এস্থলে আয়ুঃ বাহির করিবার সঙ্কেত দেওয়া গেল মাত্র। মৃত্যুর বার তারিখ ও দণ্ডাদি আনিতে হইলে পারাশরী হোরা এবং জৈমিনী সূত্রাদি পড়া বিশেষ আবশ্যক; ইহাতে কেবল কোন্ গ্রহের দশায় এবং কাহার অন্তরে মৃত্যু হইবে, তাহাই স্থিরীকৃত হইবে মাত্র। এক্ষণে মূলের অনুসরণ করা যাইতেছে।

তেষামসম্ভবে সাক্ষাদ্ ব্যয়াধীশ-দশাস্বপি।
অলাভে পুনরেতেষাং সম্বন্ধেন ব্যয়েশিতুঃ।
কচিচ্ছুভানাঞ্চদশা হ্যষ্টমেশ-দশাসুচ ॥ ৮৪

পূর্ব্বোক্ত মারক গ্রহগণের দশান্তর্দশা উপস্থিত না হইলে দ্বাদশপতিও জাতকের মারক হইয়া থাকেন। এস্থলে মূলে অপি শব্দের ব্যবহার থাকায় দ্বাদশপতি এবং তৎসহ সম্বন্ধবিশিষ্ট ব্যয়স্থানগত কোন পাপ (ত্রিষড়ায় পতি) গ্রহের দশান্তর্দশা বুঝিতে হইবে; অর্থাৎ মারক গ্রহদিগের পর দ্বাদশেশ্বর মারক এবং তৎপরে দ্বাদশেশ সহ সম্বন্ধবিশিষ্ট দ্বাদশস্থানগত

পাপগ্রহ মারক। ইহাদিগের অভাব হইলে দ্বাদশপতিসম্বন্ধী কোন শুভগ্রহের দশাতে নিধন হইবে। তদভাবে অষ্টমেশের দশাতেও নিধন হইয়া থাকে ॥ ৮৪

কেবলানাঞ্চ পাপানাং দশাসু নিধনং ক্বচিৎ।
কল্পনীয়ং বুধৈর্নৃণাং মারকানামদর্শনে ॥ ৮৫

আয়ুঃশেষ কালে কোন মারকগ্রহের দশান্তর্দ্দশা উপস্থিত না থাকিলে কেবল পাপগ্রহের দশাতেই মৃত্যু কল্পনা করিবে। ক্ষেত্রাধিপত্যহীন রাহু এবং কেতুর মারকত্ব বিষয়ে কিছুই বলা হয় নাই। উক্ত গ্রহদ্বয় লগ্ন হইতে দ্বিতীয়, সপ্তম, অষ্টম বা দ্বাদশ এই চারি মারকস্থানগত হইলে মারক হইবেন। দ্বিতীয়পতি ও সপ্তমপতিকে মারকেশ কহে, ইহা পূর্ব্বে বলা হইয়াছে। রাহু এবং কেতু কোন মারকেশের সপ্তমস্থ হইলে কিম্বা তৎসহ সহস্থান সম্বন্ধে আবদ্ধ হইলেও স্ব স্ব দশান্তর্দ্দশায় মৃত্যুকর হইবেন। রাহু এবং কেতু তৃতীয়, ষষ্ঠ কিম্বা একাদশস্থানগত হইলে শুভপ্রদ হয়েন বটে, কিন্তু কোন পাপগ্রহ সহ যুক্ত হইয়া কিম্বা তাহার সপ্তমস্থ হইয়া উক্ত স্থানত্রয়গত হইলে আর শুভপ্রদ না হইয়া জাতকের বিশেষ অনিষ্টকারী হন।

অথ নিধনভাবস্থ-গ্রহফলম্।

চঃ-চিন্তা। ক্রিয়ালম্পটং হ্যষ্টমে কষ্টভাজং
বিদেশীয়-দারান্ ভজেদ্বাপ্যবস্তু।
বসুক্ষীণতা দস্যুতো বা বিলম্বাদ্
বিপদ্‌গুহ্যতা ভানুরুগ্রং বিধত্তে ॥ ৮৬

রবি অষ্টমভাবগত হইলে জাতক ক্রিয়ালম্পট হইবে অর্থাৎ প্রতিকার্য্যে ধূর্ত্ততা প্রকাশ করিবে। উগ্রপ্রকৃতি হইবে এবং অত্যন্ত কষ্টভোগ করিবে। সে ব্যক্তি বেশ্যা এবং অভক্ষ্য ও অব্যবহার্য্য বস্তুর সেবা করিবে। স্বকীয় আলস্য নিবন্ধন অথবা চৌরাদি কর্ত্তৃক অপহরণ জনিত নির্ধনত্ব প্রাপ্ত হইবে। বেশ্যা গমনজনিত গুহ্যজ রোগাদিতে কষ্ট প্রাপ্ত হইবে॥ ৮৬

### নিধনভাবস্থ-চন্দ্রফলম্।

চ-চিঃ। সভাবিষ্ঠতে ভৈষজ্ঞী তস্য গেহে
পচেৎ কর্হিচিৎ ক্বাথ-মুদ্গোদকানি।
মহাব্যাধয়ো ভীতয়ো বারিভূতাঃ
শশী ক্লেশকৃৎ সঙ্কটান্যষ্টমস্থঃ ॥ ৮৭

চন্দ্র অষ্টমস্থানগত হইলে জাতকের গৃহে (রোগনিবারণার্থ) চিকিৎসকের সভা স্থাপিত হয় এবং (ঔষধার্থে) ক্বাথ ও মুদ্গোদক পচিতে থাকে। রাজ-যক্ষাদি রোগ, জল-নিমজ্জনাদি ভয়, দুর্জ্জনগণ হইতে বন্ধন-দুঃখাদি নানা বিপদ্ উপস্থিত হয়। ফলতঃ অষ্টমস্থ চন্দ্র জাতকের কেবলমাত্র ক্লেশের কারণ। কিন্তু শুক্লপক্ষীয় পূর্ণচন্দ্র স্বগৃহস্থ অথবা তুঙ্গস্থ হইয়া অষ্টমস্থ হইলে উক্তরূপ কুফল হয় না ॥ ৮৭

### অষ্টমস্থ-মঙ্গলফলম্।

চ-চিঃ। শুভাস্তস্য কিং খেচরাঃ কুর্য্যুরন্যে
বিধানেঽপি চেদষ্টমে ভূমিসূনুঃ।
সখা কিং ন শত্রুয়তে সৎকৃতোঽপি
প্রযত্নে কৃতে ভূয়তে চোপসর্গৈঃ ॥ ৮৮

দুর্ব্বল মঙ্গল অষ্টমস্থ হইলে ভাগ্যস্থানস্থ শুভগ্রহগণ তাহার ভাগ্যবৃদ্ধি আর কিরূপে করিবেন? সদ্ব্যবহার প্রাপ্ত হইলেও কি তাহার বন্ধুগণ শত্রুতাচরণ করে না? অতি যত্নসহকারে কোন কার্য্য করিলেও তাহাতে বিঘ্ন উপস্থিত হয় ॥ ৮৩

### অষ্টমস্থ-বুধফলম্।

চ-চিন্তা। শতং জীবিনো রন্ধ্রগে রাজপুত্রে
ভবন্তীহ দেশান্তরে বিশ্রুতাস্তে।
নিধানং নৃপাদ্ বিক্রয়াদ্ বা লভন্তে
যুবত্যুদ্ভবং ক্রীড়নং প্রীতিমন্তঃ ॥ ৮৯

বলবান্ বুধ নিধনভাবস্থ হইলে মনুষ্য শতবর্ষ পর্য্যন্ত জীবিত থাকে। সে ব্যক্তি দেশ বিদেশে খ্যাতি লাভ করে। সর্ব্বদা প্রীতিযুক্ত থাকে। নৃপতি হইতে কিম্বা বাণিজ্যে ধনরত্ন লাভ করে এবং স্ত্রীজন হইতে প্রীতি প্রাপ্ত হয়॥ ৮৯

## নিধনভাবস্থ-গুরুফলম্।

চ-চিঃ। চিরং নো বসেৎ পৈতৃকে চৈবগেহে।
চিরস্থায়ি নো তদ্গৃহং তস্য দেহং।
চিরং নো ভবেত্তস্য নীরোগমঙ্গং
গুরুর্ম্মৃত্যুগো যস্য বৈকুণ্ঠগন্তা॥ ৯০

বৃহস্পতি অষ্টমভাবগত হইলে মনুষ্য চিরকাল পিতৃগৃহে বাস করে না। তাহার দেহ এবং গৃহ চিরস্থায়ী হয় না। তাহার শরীর চিরকাল নীরোগ থাকে না। জীবনান্তে সে ব্যক্তি বৈকুণ্ঠে গমন করে॥ ৯০

## অষ্টমস্থ-শুক্রফলম্।

চ-চিঃ। জনঃ ক্ষুদ্রবাদী চিরং চারুজীবে-
চ্চতুষ্পাৎ সুখং দৈত্যপূজ্যো দদাতি।
জনুষ্যষ্টমে কষ্টসাধ্যো জয়ার্থঃ
পুনর্ব্বর্দ্ধতে দীয়মানং ধনর্ণম্॥ ৯১

বলবান্ শুক্র অষ্টমস্থানগত হইলে মনুষ্য গবাশ্বাদি চতুষ্পদ জন্তু হইতে সুখ প্রাপ্ত হয়। সে ব্যক্তি ক্ষুদ্র বক্তা হয়। কিন্তু সুখে বহুদিন জীবিত থাকে। জয় এবং অর্থ তাহার পক্ষে অতি কষ্টসাধ্য। সে ব্যক্তি অধমর্ণদিগকে যে ঋণ প্রদান করে, তাহা ক্রমে ক্রমে বৃদ্ধি প্রাপ্ত হয়॥ ৯১

## অষ্টমস্থ-শনিফলম্।

চঃ-চিঃ। বিয়োগো জনানাং স্বনোপাধিকানাং
বিনাশো ধনানাং স কো যস্য ন স্যাৎ।

শনৌ রন্ধ্রগে ব্যাধিতঃ ক্ষুদ্রদর্শী
তদগ্রে জনঃ কৈতবং কি করোতু ॥ ৯২

এমন কোন্ ব্যক্তি আছে যে, শনি অষ্টমভাবস্থ হইলে তাহার সাধুসঙ্গের অভাব এবং ধননাশ হয় না? অর্থাৎ রন্ধ্রগত শনি মনুষ্যকে ধনবিহীন এবং কুসঙ্গলিপ্ত করিয়া থাকে। সে ব্যক্তি ব্যাধিযুক্ত এবং পরদোষদর্শনোন্মুখ হয়। তাহার কাছে আর কে কি ধূর্ত্ততা প্রকাশ করিবে? তিনি স্বয়ং ধূর্ত্ত-চূড়ামণি ॥ ৯২

## অষ্টমস্থ-রাহুফলম্।

চ-চিঃ। নৃপৈঃ পণ্ডিতৈর্বন্দিতো নিন্দিতঃ স্বৈঃ
সকৃদ্ভাগ্যলাভোঽসকৃদ্ ভ্রংশ এব।
ধনং জাতকং তং জনাশ্চ ত্যজন্তি
শ্রমগ্রন্থিকৃদ্ রন্ধ্রগো ব্রধ্নশত্রুঃ ॥ ৯৩

রাহু অষ্টমভাবস্থ হইলে মনুষ্য স্বজন কর্ত্তৃক নিন্দিত কিন্তু রাজা এবং বিদ্বজ্জনের নিকট সম্মান প্রাপ্ত হয়। তাহার পৈতৃক ধন সম্পত্তি নষ্ট হয় এবং বন্ধুগণ তাহাকে পরিত্যাগ করে। পরিশ্রম হেতু তাহার বাত গোলক উৎপন্ন হয়। সে ব্যক্তি গুহ্যরোগেও আক্রান্ত হইয়া থাকে ॥ ৯৩

## নিধনস্থ-কেতুফলম্।

চ-চিঃ। গুদং পীড্যতেঽর্শাদিরোগৈরবশ্যং
ভয়ং বাহনাদের্ব্বসূনাং বিরোধঃ।
ভবেদষ্টমে রাহু পুচ্ছেঽর্থলাভঃ
সদাকীট কন্যাঽজগো যুগ্মগে তু ॥ ৯৪

কেতু অষ্টমভাবস্থ হইলে মনুষ্যের গুহ্যদ্বার নিশ্চয়ই অর্শাদিরোগে পীড়িত হয়। বাহনাদি হইতে পতনাশঙ্কা বা অশ্বাদির আঘাতের ভয় এবং অর্থের রোধ উপস্থিত হয়। নিধনভাবস্থ কেতু মেষ, বৃষ, মিথুন, কন্যা কিম্বা বৃশ্চিক রাশিস্থ হইলে অর্থ লাভ হয় ॥ ৯৪

## নিধনেশ-স্থিতিফলম্।

পরাশর সং। দ্যূতশ্চৌরোহন্যথা বাদী গুরুনিন্দাসু তৎপরঃ।
অষ্টমেশেঽষ্টমস্থানে ভার্য্যা পররতা ভবেৎ॥ ৯৫
অষ্টমেশে তপঃস্থানে নরো পাপী চ নাস্তিকঃ।
সুতহা হথবা বন্ধ্যো পরভার্য্যাধনে রুচিঃ॥ ৯৬
অষ্টমেশে সুখে কর্ম্মে পিশুনো বন্ধুবর্জ্জিতঃ।
মাতৃপিত্রোর্ভবেন্মৃত্যুঃ স্বল্পকালেন ভীতিযুক্॥ ৯৭
অষ্টমেশে সুতে লাভে তস্য বৃদ্ধির্ন জায়তে।
দ্রব্যং ন স্থীয়তে গেহে স্থিরবুদ্ধির্ভবেজ্জনঃ॥ ৯৮
অষ্টমেশে ব্যয়ে ষষ্ঠে নিত্যরোগী প্রজায়তে।
জলসর্পাদিকাৎ ঘাতো ভবেত্তস্য চ শৈশবে॥ ৯৯
অষ্টমেশে তনৌ কামে ভার্য্যাদ্বয়ং সমাদিশেৎ।
বিষ্ণুদ্রোহরতো নিত্যং ব্রণরোগী প্রজায়তে॥ ১০০
ধনং তস্য ভবেৎ স্বল্পং গতবিত্তং ন লভ্যতে।
অষ্টমেশে ধনে বাহৌ বলহীনঃ প্রজায়তে॥ ১০১
ফলপ্রঃ। অষ্টমপতৌ তৃতীয়ে বন্ধুবিরোধী স্বজনবিরোধীচ।
জায়তে দুর্ব্বাক্ লোলঃ সোদররহিতো, ভবত্যথবা॥ ১০২

## নবম পরিচ্ছেদ।

—:০:—

### অথ ভাগ্যভাব-বিবেকঃ।

ভাগ্যস্থানং পরং জ্ঞেয়ং বিহায় ভবনান্তরম্।
আয়ুর্বিদ্যাযশোবিত্তং সর্ব্বভাগ্যে প্রতিষ্ঠিতম্॥
বিহায় সর্ব্বং গণকৈর্ব্বিচিন্ত্যং ভাগ্যালয়ং কেবলমত্রযত্নাৎ।
আয়ুশ্চ মাতা চ পিতা চ বংশো ভাগ্যান্বিতেনৈব ভবন্তি ধন্যাঃ॥ ১

ইতি জাতকাভরণে।

কোষ্ঠীতে দ্বাদশটী ভবনের মধ্যে ভাগ্যস্থান অর্থাৎ নবমস্থান সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, কারণ আয়ুঃ, বিদ্যা, যশঃ এবং ধন সমস্তই ভাগ্যে প্রতিষ্ঠিত হইয়া থাকে। এই হেতু জ্যোতির্ব্বিদ্‌গণ অন্যান্য ভবন ত্যাগ করিয়া যত্নসহকারে ভাগ্যস্থানের বিচার করিবেন। যেহেতু নিজের জীবন, মাতা, পিতা এবং বংশ ভাগ্যবান্ ব্যক্তি দ্বারা ধন্য হয়॥১

জ্যোতির্নিঃ। ভাগ্যেশ-দেবসচিবৌ শুভবর্গযাতৌ
ভাগ্যে শুভগ্রহযুতে সমুপৈতিভাগ্যম্।
পাপারি-নীচ-রবি-লুপ্তকরা নভোগা
ভাগ্যস্থিতা যদি যশোধনধর্ম্মহীনঃ॥ ২
পাপোঽপি তুঙ্গ-নিজমিত্রগৃহোপগশ্চেদ্
ভাগ্যেস্তু ভাগ্যফলদঃ সততং নরাণাম্॥ ৩
ভাগ্যাধিপে শুভযুতে শুভগ্রহ-নিরীক্ষিতে
তদ্ভাবে শুভসম্বন্ধে সৎকীর্ত্তি ধনভাগ্যবান্॥ ৪
সৌম্য-স্বামি-যুতেক্ষিতং নবমভং ভাগ্যপ্রদং প্রাণিনাম্।
তদ্রাশীশ-সমেত-রাশিরমণো ভাগ্যস্য কর্ত্তা ভবেৎ॥ ৫

ভাগ্যপতি ও বৃহস্পতি, শুভাধিক বর্গগত এবং ভাগ্যস্থান শুভগ্রহযুক্ত হইলে জাতক ভাগ্যবান্ হয়। আর ভাগ্যভাবস্থ গ্রহ, অশুভ, নীচস্থ, শত্রুগৃহী

বা অস্তগত হইলে, ভাগ্য, যশঃ, ধন ও ধর্ম্ম হানি হয়। কিন্তু ভাগ্যস্থ অশুভ-গ্রহ, তুঙ্গী, স্বগৃহী বা মিত্রগৃহী হইলে উক্ত ফলের হানি হয় না॥ ২।৩॥ ভাগ্যপতি বা ভাগ্যস্থান শুভগ্রহযুক্ত বা দৃষ্ট কিম্বা ভাগ্যভাব শুভাধিক বর্গগত, অথবা ভাগ্যপতি ভাগ্যস্থ বা ভাগ্যদর্শী হইলে, জাতক ভাগ্যবান্, পুণ্যকীর্ত্তি ও ধনবান্ হয়। ভাগ্যপতি যে রাশিতে থাকেন, সেই রাশির অধিপতি-গ্রহ ভাগ্যকর্ত্তা হয়েন; অর্থাৎ উক্ত গ্রহ, উক্ত তুঙ্গাদি-গুণযুক্ত হইলে ভাগ্যবৃদ্ধি এবং উক্ত নীচাদি দুঃস্থানস্থ ও পাপাধিকবর্গগত হইলে ভাগ্যহানি হয়॥ ৪॥ ৫॥

বৃহজ্জাঃ। শুভং বর্গোত্তমে জন্ম বেশিস্থানে চ সদ্গ্রহে।
অশূন্যেষু চ কেন্দ্রেষু কারকাখ্য-গ্রহেষু চ॥ ৬

লগ্নোদিত-নবাংশ বর্গোত্তম হইলে, অথবা চন্দ্র বর্গোত্তম-নবাংশস্থ হইলে কিম্বা রবির দ্বিতীয়ে বুধ, বৃহস্পতি বা শুক্র থাকিলে অথবা কেন্দ্রস্থান গ্রহশূন্য না হইলে বা জন্মকুণ্ডলী-চক্রে গ্রহের পরস্পর কারকতা থাকিলে শুভজন্ম অর্থাৎ জাতক ভাগ্যশালী হয়॥ ৬

উপদেশ—কেন্দ্রস্থ অশুভগ্রহ ভাগ্যসূচক হইলেও শুভগ্রহের ফলাধিক্য; যেহেতু উক্ত হইয়াছে—"একস্মিন্নপি কেন্দ্রে যদি সৌম্যো ন গ্রহোঽস্তি যাত্রায়াম্। জন্মন্যথবা কর্ম্মণি নঃ তচ্ছুভং প্রাহুরাচার্য্যা" অর্থাৎ যাত্রাকালে, জন্মকালে ও কর্ম্মারম্ভকালে, যদি কেন্দ্রে শুভগ্রহ না থাকেন, তবে শুভ ফল হয় না। কেন্দ্রে শুভগ্রহাধিক্যে বা উক্ত শুভযোগাধিক্যে শুভফলের উৎকর্ষতা কল্পনীয়॥

## স্বদেশ-বিদেশভাগ্য-যোগাঃ।

চন্দ্রাদ্ বিলগ্নান্নবমং নিরুক্তং ভাগ্যালয়ং স্বামিযুতেক্ষিতং তৎ।
কুর্য্যাৎ স্বদেশোদ্ভব-ভাগ্যমত্র চেদন্যখেটৈর্বিবরান্তরেণ॥ ৭
স্থিরে স্বদেশে বহুভাগ্যযুক্তঃ স্থিরগ্রহৈস্তু ত্রিধনান্বিতঃ স্যাৎ।
চরগ্রহৈঃ সংযুতভাগ্য কীর্ত্তির্নানাপ্রদেশে প্রচরন্ কুমার্গী॥ ৮

লগ্ন ও চন্দ্র উভয়েরই নবমস্থান ভাগ্যস্থান। লগ্ন বা চন্দ্র হইতে নবমস্থান, স্বামিদৃষ্ট বা যুক্ত হইলে জাতক স্বদেশোদ্ভব-ভাগ্য লাভ করে; অন্য গ্রহযোগ-

দৃষ্টে তাহার বিদেশে ভাগ্যলাভ হয় ॥ ৭ ॥ যদি জন্মলগ্ন বা ভাগ্যস্থান স্থিররাশি হয় এবং তাহাতে স্থিরগ্রহের যোগ বা দৃষ্টি থাকে, তবে জাতক স্বদেশে ভাগ্যশালী হয়। আর যদি ভাগ্য বা লগ্নস্থান চররাশি হয়, এবং তাহাতে চরগ্রহের যোগ বা দৃষ্টি থাকে, তবে জাতক বিদেশে পর্য্যটন করিয়া শুভ সৌভাগ্য লাভ করে ও কদাচ কুপথগামী হয়। (শুক্র, চন্দ্র ও বুধ শীঘ্র শীঘ্র গমন করে বলিয়া উহারা চরগ্রহ ও অন্যান্য গ্রহ স্থিরগ্রহ নামে অভিহিত হয়) ॥ ৮

## বিশিষ্টভাগ্য-যোগাঃ।

যদা খেটো ভাগ্যগামী স্বগেহে সৌম্যৈর্দৃষ্টো যস্য মর্ত্ত্যস্য সূতৌ।
ভাগ্যাধিক্যঃ স্বীয়বংশে বরিষ্ঠঃ শ্রেষ্ঠো বুদ্ধ্যা ধর্ম্মশীলঃ সুখাঢ্যঃ ॥ ৯

বিলগ্ন-দুশ্চিক্য সুতোপগশ্চেদ্ বলান্বিতো যো নবমং প্রপশ্যেৎ।
যস্য প্রসূতৌ স তু ভাগ্যশালী বহ্বর্থসংযুক্ত-বিলাসশীলঃ ॥ ১০

ভাগ্যস্থিতশ্চেৎ খচরঃ সুতুঙ্গে মর্ত্ত্যস্য যোগং কুরুতেঽধিপাত্যৈঃ।
শুভেক্ষিতোঽসৌ ধরণীপতিত্বং বিলাসশীলং সুতরামুদারম্ ॥ ১১
মন্দে কুজে ভাগ্যগতেঽথবা দ্বৌ পূর্ণেন্দুযুক্তে বহুভাগ্যযুক্তঃ ॥ ১২

গুরুর্ভাগ্যে ভবেন্মন্ত্রী মহাভাগ্যোঽখিলেক্ষিতে।
অবলেঽপি শুভে খেটে ভাগ্যস্থে ধার্ম্মিকো ভবেৎ ॥ ১৩

অদৃশ্যেঽর্দ্ধে লগ্ননাথে গতে জন্ম যদা ভবেৎ।
লগ্নগে চ বিশেষেণ যাবজ্জীবং সমৃদ্ধিমান্ ॥ ১৪

বিশিষ্টভাগ্য যোগ ;—শুভদৃষ্ট ভাগ্যপতি ভাগ্যভাবস্থ বা মিত্রগৃহে স্বনবাংশস্থ হইলে জাতক বিশিষ্ট ভাগ্যশালী, স্বীয়বংশে শ্রেষ্ঠ, শ্রেষ্ঠবুদ্ধি, ধর্ম্মশীল ও সুখী হয় ॥ ৯ ॥ লগ্ন, তৃতীয় ও সুতস্থান বলবান্ গ্রহযুক্ত এবং ভাগ্যস্থান বলবান্ গ্রহদৃষ্ট হইলে জাতক বহুধনযুক্ত, বিলাসশীল ও ভাগ্যশালী হয় ॥ ১০ ॥ ভাগ্যস্থ-গ্রহ সুতুঙ্গস্থ হইলে জাতক অতি ভাগ্যবান্ ও ধনাধিপতি হয়। উক্তগ্রহ শুভদৃষ্ট হইলে রাজতুল্য ভাগ্যশালী, বিলাসশীল ও দয়ালু

বা মহাত্মা হয়॥ ১১॥ মঙ্গল ও শনি, অথবা পূর্ণচন্দ্র ও মঙ্গল, কিম্বা শনি ও পূর্ণচন্দ্র, ভাগ্যস্থ হইলে, জাতক বহু ভাগ্যযুক্ত হয়॥ ১২

সর্ব্বগ্রহদৃষ্ট বৃহস্পতি ভাগ্যস্থ হইলে জাতক মহাভাগ্যশালী ও রাজমন্ত্রী হয়। ভাগ্যস্থ শুভগ্রহ, দুর্ব্বল হইলেও জাতক ধার্ম্মিক হয়॥ ১৩॥ লগ্নপতি অদৃষ্ট-চক্রার্দ্ধগত হইলে (অর্থাৎ লগ্নের অনুদিত ভাগ ও দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম, ষষ্ঠ এবং সপ্তম রাশির লগ্নোদিত-তুল্যভাগ) জাতক সমৃদ্ধি-মান্ হয়; উহার মধ্যে লগ্নস্থ হইলে বিশেষ সমৃদ্ধিশালী হইয়া থাকে॥ ১৪॥

## পরাশর-সংহিতোক্ত-ভাগ্যযোগঃ।

ভাগ্যাধিনাথোঽপি চ ভাগ্যকর্ত্তা
শুক্রোঽপি পাপৈঃ সহ চেত্রিষু স্যাৎ।
ত্রিষড়াদিভাবেষু চ ভাগ্যহীনং
কেন্দ্র ত্রিকোণায়-গতোঽতিভাগ্যম্॥ ১৫
ভাগ্যস্থানগতে জীবে তদীশে কেন্দ্রসংস্থিতে।
লগ্নেশে বলসংযুক্তে বহুভাগ্যাধিপো ভবেৎ॥ ১৬
লগ্নেশে ভাগ্যরাশিস্থে ভাগ্যেশে লগ্নসংযুতে।
গুরুণাসংযুতে দ্যূনে বহুভাগ্যং বিনির্দ্দিশেৎ॥ ১৭
পরমোচ্চাংশগে শুক্রে ভাগ্যেশেন সমন্বিতে।
ভ্রাতৃস্থানে শনিযুতে বহুভাগ্যাধিপো ভবেৎ॥ ১৮
ভাগ্যস্থিতে বাহনরাশিসংস্থে শুক্রে চ জীবে শুভরাশিযুক্তে।
ভাগ্যাধিপে কোণ-চতুষ্টয়ে বা বহুত্বদেশাভরণান্নবানম্॥ ১৯

ভাগ্যপতি, ভাগ্য-কর্ত্তা (ভাগ্যাধিপতিস্থিত রাশ্যধিপতি) ও শুক্র ইহারা পাপযুক্ত হইয়া ষড়াদি দুঃস্থ হইলে ভাগ্যহানি, এবং শুভযুক্ত হইয়া কেন্দ্র কোণস্থ হইলে ভাগ্যবৃদ্ধি হয়॥ ১৫॥ বৃহস্পতি ভাগ্যস্থ, ভাগ্যপতি কেন্দ্রস্থ এবং লগ্নপতি বলযুক্ত হইলে জাতক বিশিষ্ট ভাগ্যশালী হয়॥ ১৬॥ লগ্নাধি-পতি ভাগ্যভাবগত এবং ভাগ্যাধিপতি লগ্নস্থ হইলে এবং সপ্তমস্থান বৃহস্পতি

যুক্ত হইলে জাতক অতিশয় ভাগ্যশালী হয়॥ ১৭॥ শুক্র ভাগ্যাধিপতি কর্ত্তৃক যুক্ত হইয়া মীনরাশির ২৭ অংশে থাকিলে এবং ভ্রাতৃভবন অর্থাৎ লগ্ন হইতে তৃতীয়স্থান শনি কর্ত্তৃক যুক্ত হইলে জাতক বহুভাগ্যশালী হয়॥ ১৮॥ বৃহস্পতি এবং শুক্র শুভরাশিগত হইয়া ভাগ্যস্থ অথবা চতুর্থস্থ হইলে কিম্বা ভাগ্যাধিপতি কেন্দ্রগত হইয়া বলবান্ হইলে জাতক বহু গ্রামের অধিপতি ও যানাদিযুক্ত হয়॥ ১৯

## ভাগ্যভোগকাল-নিরূপণম্।

ভাগ্যাধিপশ্চেদ্ যদি কেন্দ্রবর্ত্তী আদৌ বয়স্যেব সুখী মনুষ্যঃ।
ত্রিকোণগঃ স্বোচ্চগতোঽথবা চেন্মধ্যে বয়স্যেব ফলপ্রদঃ স্যাৎ॥২০
বৃহজ্জাঃ। মধ্যে বয়সঃ সুখপ্রদাঃ কেন্দ্রস্থা গুরু-জন্মলগ্নপা॥২১

ভাগ্যপতি কেন্দ্রগত হইলে বাল্যে এবং উচ্চস্থ বা ত্রিকোণস্থ হইলে যৌবনে সুখভোগ হয়। বৃহস্পতি, চন্দ্রাধিষ্ঠিত রাশ্যধিপতি বা লগ্নপতি কেন্দ্রস্থ হইলে যৌবনে সুখভোগ হয়॥ ২০।২১

## ভাগ্যোদয়বর্ষ-নিরূপণম্।

গুরুণা সংযুতে ভাগ্যে তদীশে কেন্দ্ররাশিগে।
বিংশদ্বর্ষাৎ পরঞ্চৈব বহুভাগ্যং বিনির্দ্দিশেৎ॥ ২২
ভাগ্যেশে ধনভাবস্থে ধনেশে ভাগ্যরাশিগে।
দ্বাত্রিংশাৎ পরতো ভাগ্যং বাহনং কীর্ত্তিসম্ভবং॥ ২৩
পরমোচ্চাংশগে সৌম্যে ভাগ্যেশে ভাগ্যরাশিগে।
ষট্‌ত্রিংশাৎ পরতশ্চৈব বহুভাগ্যং বিনির্দ্দিশেৎ॥ ২৪

ভাগ্যোদয়বর্ষ নিরূপণ যথা;—বৃহস্পতি ভাগ্যভাবগত হইলে এবং ভাগ্যাধিপতি লগ্ন, চতুর্থ, সপ্তম ও দশম, ইহার অন্যতম স্থানে অবস্থান করিলে বিংশতি বর্ষের পর ভাগ্যোদয় হয়॥ ২২॥ ভাগ্যাধিপতি ধনভাবগত হইলে

এবং ধনাধিপতি (দ্বিতীয়পতি) ভাগ্যস্থানস্থ হইলে ৩২ বর্ষের পর মনুষ্য বাহন-যুক্ত এবং কীর্ত্তিশালী হয়॥ ২৩॥ বুধ কন্যারাশির ১৫ অংশে অবস্থান করিলে এবং ভাগ্যপতি ভাগ্যরাশিগত হইলে ৩৬ বৎসরের পর মনুষ্যের ভাগ্যোদয় হয়॥ ২৪

অন্যচ্চ। গ্রহাণাং উদয়বর্ষাণি—আকৃত্যো ২২ জিন সমিতা গজকরা ২৮ নেত্রাগ্নয়ঃ ৩২ ষোড়শঃ ১৬ তত্ত্বা ২৬ ন্যাঙ্গগুণা ৩৬ দ্বিবেদ ৪২ প্রতিমা সূর্য্যাদিকানাং সমাঃ। খেটঃ স্বতুঙ্গভবনে স্বগৃহে ষড়বর্গশুদ্ধশ্চ যত্নস্থাদে হি নৃণাং ভবেদতিসুখং ভাগ্যোদয়ো নিশ্চিতম্॥ ২৫

বিচার দ্বারা যে যে গ্রহ উন্নতিকারক বলিয়া ধার্য্য হইবেন, সেই সেই গ্রহের নির্দ্দিষ্ট বয়সের পর বিশেষরূপ ফল পাইবার কথা। রবি উন্নতি-কারক হইলে ২২ বর্ষের পূর্ব্বে বিশেষ উন্নতি হয় না। এইরূপ চন্দ্র ২৪ বর্ষ, মঙ্গল ২৮ বর্ষ, বুধ ৩২ বর্ষ, বৃহস্পতি ১৬ বর্ষ, শুক্র ২৫ বর্ষ ও শনি ৩৬ বর্ষ পরে স্ব স্ব ফল প্রদান করিতে পারেন। ইহার পূর্ব্বে দশা অন্তর্দ্দশায় শুভফল সূচিত হইলেও তাদৃশ শুভকর হয় না॥ ২৫

## ভাগ্যহীন-যোগানাহ।

নীচস্থো বা শত্রুগেহস্থিতো বা ভাগ্যস্বামী রিপ্ফ-রন্ধ্রারিগো বা।
পাপৈঃ খেটৈঃ সংযুতো বাথ দৃষ্টো ভাগৈর্হীনং স্যাদ্দরিদ্রঃ সদৈব॥ ২৬

ভাগ্যাভাগ্যগতো রাহুর্ভাগ্যস্থে চাষ্টমাধিপে।
ভাগ্যেশে নররাশিস্থে ভাগ্যহীনো ভবেন্নরঃ॥ ২৭
ভাগ্যস্থানগতে মন্দে চন্দ্রে নীচ-সমাশ্রিতে।
লগ্নেশে নীচরাশিস্থে ভিক্ষাশী চ নরো ভবেৎ॥ ২৮
ভাগ্যাধিপে বিনাশস্থে নীচ-শত্রুখগেক্ষিতে।
ক্রুরাংশে নীচরাশ্যাদৌ ভাগ্যহীনো ভবেন্নরঃ॥ ২৯

## দরিদ্র-যোগানাহ

লগ্নেশে বৈ রিপ্ফগতে রিপ্ফেশে লগ্নমাগতে।
মারকেশযুতে দৃষ্টে জাতস্তান্নির্ধনো নরঃ॥ ৩০

লগ্নাধিপে শত্রুগৃহং গতে বা যষ্ঠেশ্বরে লগ্নগতেঽপি বা চেৎ।
বিলগ্নপে মারকনাথদৃষ্টে জাতো ভবেন্নির্ধনকোঽপি মুখ্যঃ॥ ৩১

লগ্নেন্দু কেতুযুক্তৌ বা লগ্নেশে নিধনং গতে।
মারকেশযুতে দৃষ্টে জাতো বৈ নির্ধনো ভবেৎ॥ ৩২
ষষ্ঠাষ্টম-ব্যয়গতে লগ্নেশে পাপসংযুতে।
মারকেশযুতে দৃষ্টে রাজবংশ্যোঽপি নির্ধনঃ॥ ৩৩
মিত্রেশো ধর্ম্মনাথশ্চ যষ্ঠ-কর্ম্মস্থিতৌ ক্রমাৎ।
দৃষ্টৌ চেন্মারকেশেন জাতস্তান্নির্ধনো নরঃ॥ ৩৪
পাপগ্রহে লগ্নগতে রাজ্যধর্ম্মাধিপৌ বিনা।
মারকেশযুতে দৃষ্টে জাতস্তান্নির্ধনো নরঃ॥ ৩৫
শুভস্থানগতাঃ পাপাঃ পাপস্থানগতাঃ শুভাঃ।
ধনার্ত্তিজায়তে বালো ভোজনেন প্রপীড়িতঃ।
কদাচিল্লভতেঽন্নঞ্চ বস্ত্রার্থে চিন্তয়ান্বিতঃ॥ ৩৬

জ্যোতিনিঃ। চন্দ্রে সভানৌ যদি নীচদৃষ্টে পাপাংশকে যাতি দরিদ্রযোগম্।
ক্ষীণেন্দু-লগ্নান্নিধনে নিশায়াং পাপেক্ষিতে পাপযুতে তথা স্যাৎ॥ ৩৭
বিধুন্তুদাদি-গ্রহপীড়িতেন্দৌ পাপেক্ষিতে চাশুদরিদ্রমেতি।
লগ্নাচ্চতুষ্কেন্দ্রে গ্রহে সপাপে নিশাকরাখ্যা যদি তদ্বদস্তি॥ ৩৮

## ভাগ্যস্থে গুরৌ চন্দ্রে চ গ্রহদৃষ্টি-ফলম্।

পারিজাঃ। দৃষ্টেঽর্কেণ গুরৌ নৃপঃ ক্ষিতিভুজাং মন্ত্রী বুধেনার্থবান্,
শুক্রেণাশ্বপতিঃ সুখী তু শশিনা মন্দেন চোষ্ট্রাদিভাক্।

বিদ্বান্ বারণ-গোতুরঙ্গ-ধনবানর্কদৃষ্টে গুরৌ।
সেনা-বাহন-রত্নবান্ নবমগে জীবে কুজার্কেক্ষিতে॥
শুক্রাদিত্য-নিরীক্ষিতে বিনয়বাক্ জীবে তপঃস্থানগে।
মন্দাদিত্য-নিরীক্ষিতে গুণনিধিঃ প্রাজ্ঞো বহুগ্রামবান্,
জীবে চন্দ্র-কুজেক্ষিতে পৃথুযশঃ সেনাসুখ শ্রীযুতঃ॥৪০
তারেশেন্দুজ-বীক্ষিতে গৃহসুখ-শ্রেষ্ঠার্থ-শয্যাসনঃ,
শুক্রেন্দু-প্রবিলোকিতে বিতনয়ঃ শূরো ধনী কর্ম্মকৃৎ।
চন্দ্রাদিত্যসুতেক্ষিতে তু গুণবান্ বাদী বিদেশং গতঃ,
জীবে শুক্র বুধেক্ষিতে নবমগে বিদ্যাধিকো জায়তে॥৪১

ভাগ্যহীনযোগ; দরিদ্রযোগ, ভাগ্যস্থ চন্দ্রে ও বৃহস্পতিতে গ্রহদৃষ্টিফল ইত্যাদি শ্লোকার্থ স্পষ্ট॥২৪—৪১

## ধর্ম্মাদি-যোগানাহ।

গুরৌ বা ভৃগুপুত্রে বা স্বোচ্চমিত্রাংশকে শুভে।
ধর্ম্মাধিপে বলযুতে ধর্ম্মাধ্যক্ষো নরো ভবেৎ॥৪২
গুরুশুক্র-সুধাংশস্থে ধর্ম্মনাথে শুভেক্ষিতে।
শুভগ্রহাণাং মধ্যস্থে ধর্ম্মভাক্ স নরো ভবেৎ॥৪৩
সৌম্যান্বিতে ধর্ম্মগৃহে তস্মিন্ পাপাংশসংযুতে।
ক্রূরষষ্ট্যংশকে বাপি ত্যক্তাদ্ধর্ম্মপরিগ্রহঃ॥৪৪
শনৌ তুলায়াং মকরে গুরৌ চ লগ্নে কুলীরে বৃষভে শশাঙ্কে।
জাতঃ সুধী ব্রহ্মপদং প্রয়াতি প্রসাধনাদ্যৈরিহ মন্ত্রসিদ্ধ্যা॥৪৫
বলবতি শুভনাথে কেন্দ্রকোণোপযাতে
শুভশতমুপযাতি স্বামিদৃষ্টে বিলগ্নে।

সুরগুরু-নবভাগ ত্রিংশদংশ-ত্রিভাগে
দশমভবনপে বা বীতভোগস্তপস্বী ॥ ৪৬

যদি বৃহস্পতি কিম্বা শুক্র উচ্চাংশে অথবা মিত্র বা শুভগ্রহের নবাংশে অবস্থান করেন এবং ধর্ম্মাধিপতি গ্রহ বলবান্ হয়, তাহা হইলে সেই মানব ধর্ম্মাধ্যক্ষ হইয়া থাকে ॥ ৪২ ॥ যদি গুরু, শুক্র ও বুধের নবাংশে ধর্ম্মাধিপতি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করেন অথবা শুভগ্রহের মধ্যবর্ত্তী হয়েন, তাহা হইলে মানব ধার্ম্মিক হইয়া থাকে ॥ ৪৩ ॥ ধর্ম্মস্থানে শুভগ্রহ এবং ধর্ম্মাধিপতি পাপ অথবা ক্রূরগ্রহের নবাংশে কিম্বা ষষ্ঠ্যংশে অবস্থিতি করিলে মানব দম্ভের সহিত ধর্ম্মপরিগ্রহ করিয়া থাকে ॥ ৪৪ ॥ কর্কটলগ্নজাতের তুলাস্থ শনি ও বৃষস্থ চন্দ্র তুঙ্গী এবং বৃহস্পতি মকরস্থ হইলে, তাহার মন্ত্রসাধনায় সিদ্ধি ও অন্তে মুক্তিলাভ হয় ॥ ৪৫ ॥ বলবান্ ধর্ম্মপতি কেন্দ্র কোণস্থ এবং বলবান্ লগ্নপতি লগ্নদর্শী হইলে, জাতক বহুধর্ম্মরত হয়। উক্ত যোগে নবম বা দশমপতি, বৃহস্পতি নবাংশ, ত্রিংশাংশ বা দ্রেক্কাণস্থ হইলে, জাতক ভোগসুখাভিলাষ পরিত্যাগ করিয়া তপশ্চরণে রত হয় ॥ ৪৬

## তীর্থপর্য্যটন-যোগঃ।

যস্য প্রসূতৌ খলু নিধনস্থঃ সৌম্যগ্রহঃ সৌম্যনিরীক্ষিতশ্চ।
তীর্থান্যনেকানি ভবন্তি তস্য নরস্য সম্যক্ মতিসংযুতস্য ॥ ৪৭

জন্মসময়ে যাহার নিধনস্থানে শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইয়া শুভগ্রহ অবস্থিতি করে, সেই মানব বিজ্ঞ হয় এবং অনেক তীর্থপর্য্যটন করে ॥ ৪৭

## পাপযোগঃ।

ধর্ম্মে পাপে পাপভাক্ স্যাৎ তদীশে পাপসংযুতে।
ক্রূরষষ্ঠ্যংশকে বাপি পাপমধ্যগতেঽথবা ॥ ৪৮

ধর্ম্মস্থানে পাপগ্রহ, ধর্ম্মাধিপতি পাপযুক্ত, অথবা ক্রূরগ্রহের অংশে অথবা ষষ্ঠ্যংশে কিম্বা পাপগ্রহের মধ্যবর্ত্তী হইলে মানব পাপকার্য্যে রত হয় ॥ ৪৮

গঙ্গাস্নানফলং সমেতি দশমে রাহৌ দিনেশেঽথবা
মীনে কর্ম্মণি চন্দ্রজারসহিতে জাতঃ স মুক্তো ভবেৎ ॥ ৪৯

রাহু বা রবি দশমস্থ হইলে, তদ্দশান্তর্দ্দশায় গঙ্গাস্নানে পুণ্যলাভ হয়। চন্দ্র ও মঙ্গলযুক্ত দশমস্থ-রবি বা রাহু মীনস্থ হইলে জাতক মুক্তিলাভ করে॥ ৪৯

## পিতৃভাগ্যাদি-নিরূপণম্।

ভাগ্যেশে বলসংযুক্তে ভাগ্যে ভৃগুসমন্বিতে।
লগ্নাৎ কেন্দ্রগতে জীবে পিতৃভাগ্যসমন্বিতঃ॥ ৫০
ভাগ্যস্থানাদ্ দ্বিতীয়ে বা সুখে ভৌমসমন্বিতে।
ভাগ্যেশে নীচরাশিস্থে পিতা নির্ধন এব সঃ॥ ৫১
ভাগ্যেশে কেন্দ্রভাবস্থে গুরুণা চ নিরীক্ষিতে।
তৎপিতা বাহনৈর্যুক্তঃ সুখৈশ্বর্য্যযুতো ভবেৎ॥ ৫২
ভাগ্যেশে কর্ম্মভাবস্থে কর্ম্মেশে ভাগ্যরাশিগে।
অতিভাগ্যো ধনাঢ্যশ্চ কীর্ত্তিমাংস্তৎপিতা ভবেৎ॥ ৫৩
পরমোচ্চাংশগে সূর্য্যে ভাগ্যেশে লাভসংস্থিতে।
ধর্ম্মিষ্ঠো নৃপবাৎসল্যঃ পিতৃপুণ্যো ভবেন্নরঃ॥ ৫৪
লগ্নাত্রিকোণগে সূর্য্যে ভাগ্যেশে লাভসংস্থিতে।
গুরুণা সহিতে দৃষ্টে পিতৃভক্তি-সমন্বিতঃ॥ ৫৫
লগ্নেশে ষষ্ঠরাশিস্থে ষষ্ঠেশে ভাগ্যরাশিগে।
অন্যোঽন্যবৈরং ব্রুবতে জনকঃ কুৎসিতো ভবেৎ॥৫৬
ভাগ্যেশে পরমোচ্চস্থে ভাগ্যাংশে জীবসংযুতে।
লগ্নাচ্চতুষ্টয়ে শুক্রে পিতা দীর্ঘায়ুরাদিশেৎ॥ ৫৭

## পিতৃমৃত্যুবর্ষ-নিরূপণম্।

জন্মপূর্ব্বে। ষষ্ঠাষ্টমব্যয়ে ভানু রন্ধ্রেশে ভাগ্যসংস্থে।
ব্যয়েশে লগ্নরাশিস্থে ষষ্ঠেশে পঞ্চমে স্থিতে
জাতস্য জননাৎ পূর্ব্বং জনকস্য মৃতির্ভবেৎ॥ ৫৮

১ বর্ষে। রন্ধ্রস্থানগতে সূর্য্যে রন্ধ্রস্থে ভাগ্যনায়কে।
জাতস্য প্রথমাব্দে তু পিতুর্ম্মরণমাদিশেৎ॥ ৫৯

২।১২ বর্ষে। লগ্নেশে নাশরাশিস্থে রন্ধ্রেশে ভানুসংযুতে।
দ্বিতীয়ে দ্বাদশে বর্ষে পিতুর্ম্মরণমাদিশেৎ॥ ৬০

৩।১৬ বর্ষে। ব্যয়েশে ভাগ্যরাশিস্থে নীচাংশে ভাগ্যনায়কে।
তৃতীয়ে ষোড়শে বর্ষে জনকস্য মৃতির্ভবেৎ॥ ৬১

৭।১৯ বর্ষে। রাহুণা সহিতে সূর্য্যে চন্দ্রাদ্ভাগ্যগতে শনৌ।
সপ্তমৈকোনবিংশাব্দে তাতস্য মরণং ভবেৎ॥ ৬২

৮।২৫ বর্ষে। ভাগ্যাৎ সপ্তমগে সূর্য্যে ভ্রাতৃসপ্তমগস্তমঃ।
অষ্টমে পঞ্চবিংশাব্দে পিতুর্ম্মরণমাদিশেৎ॥ ৬৩

১৬।১৮ বর্ষে। ভাগ্যাদ্ রন্ধ্রগতো রাহুর্ভাগ্যাদ্ভাগ্যগতে রবৌ।
ষোড়শেঽষ্টাদশে বর্ষে জনকস্য মৃতির্ভবেৎ॥ ৬৪

২১।২৬।৩০ বর্ষে। রন্ধ্র-যামিত্রগে মন্দে মন্দাদ্ যামিত্রগে রবৌ।
ত্রিংশৈকবিংশে ষড়বিংশে জনকস্য মৃতির্ভবেৎ॥ ৬৫

২৬।৩৩ বর্ষে। ভাগ্যেশে নীচরাশিস্থে তদীশে ভাগ্যরাশিগে।
ষড়বিংশকে ত্রয়স্ত্রিংশে পিতুর্ম্মরণমাদিশেৎ॥ ৬৬

৫০ বর্ষে। পিতৃস্থানাধিপে সূর্য্যে মন্দভৌমেন সংযুতে।
পঞ্চাশদ্বৎসরে প্রাপ্তে জনকস্য মৃতির্ভবেৎ॥ ৬৭
পিতৃস্থানাধিপে সূর্য্যে চন্দ্রভৌমসমন্বিতে।
পঞ্চাশদ্বৎসরে প্রাপ্তে জনকস্য মৃতির্ভবেৎ॥ ৬৮

অথ সন্ন্যাসযোগানাহ।

গ্রহৈশ্চতুর্ভির্যদি পঞ্চভির্বা ষড়্ভিস্তথৈকালয়-সংস্থিতৈশ্চ।
নশ্যন্তি সর্ব্বে খলু রাজযোগাঃ প্রাব্রাজিকো যোগ ইতি প্রদিষ্টঃ॥৬৯

ন বীক্ষিতশ্চেদিতরগ্রহৈশ্চেল্লগ্নাধিপঃ পশ্যতি ভানুপুত্রম্।
লগ্নাধিপং বা যদি ভানুপুত্রঃ সন্ন্যাসযোগো হি বলেন হীনঃ॥ ৭০
শনের্দ্রেক্কাণে কুমুদাস্ত্রবন্ধৌ মন্দেক্ষিতে তাদৃশযোগমাহুঃ।
মন্দাংশকে ভূমিসুতাংশকে বা মন্দেক্ষিতে চন্দ্রযুতে তথৈব॥ ৭১

সন্ন্যাসযোগ;—যে কোন রাশিতে ৪টী, ৫টী অথবা ৬টী, বলবান্ গ্রহ একত্রে থাকিলে সন্ন্যাসযোগ হয়। সন্ন্যাসযোগে রাজযোগেসমুত্থফল নষ্ট হয়॥৬৯

যদি লগ্নাধিপতি অন্য কোন গ্রহদ্বারা দৃষ্ট না হইয়া শনিকে অবলোকন করেন, কিম্বা যদি বলহীন শনি লগ্নাধিপতিকে দর্শন করেন, তাহা হইলে সন্ন্যাসযোগ হয়॥ ৭০॥ শনির দ্রেক্কাণে শনিকর্ত্তৃক দৃষ্ট হইয়া চন্দ্র অবস্থান করিলে সন্ন্যাসযোগ হয়। শনি বা মঙ্গলের নবাংশে চন্দ্র অবস্থান করিলে বা শনিকর্ত্তৃক দৃষ্ট হইলেও তাদৃশ যোগ হয়॥ ৭১

## সুনফানফা-দুরধুরা-কেমদ্রুম-যোগানাহ।

পরা-সং। শীতাংশোর্দ্ব্রবিগস্থিতৈশ্চ সুনফাযোগাঽনফান্ত্যস্থিতৈঃ।
স্বাগ্যস্থৈঃ খচরৈর্ভবেদ্ দুরধুরা পঙ্কেরুহেশোজ্ঝিতৈঃ।
চেদ্বিত্তব্যয়গা ন চেদ্দিবিচরাঃ কেমদ্রুমঃ স্যাত্তদা,
প্রাচীনৈর্মুনিভিঃ স্মৃতাঃ শ্রুতিমিতা যোগাঃ শশাঙ্কোদ্ভবাঃ॥ ৭২

অন্যচ্চ। চন্দ্রাচ্চতুর্থৈঃ সুনফা দশমস্থিতৈঃ কীর্ত্তিতোঽনফা বিহগৈঃ।
উভয়স্থিতৈর্দুরধুরা কেমদ্রুম-সংজ্ঞিতোঽন্যথা যোগঃ॥ ৭৩

যত্রাশিসংজ্ঞে শীতাংশুর্নবাংশে জন্মনি স্থিতঃ।
তদ্দ্বিতীয়স্থিতৈর্যোগঃ সুনফাখ্যঃ প্রকীর্ত্তিতঃ॥ ৭৪
দ্বাদশৈরনফা জ্ঞেয়ো গ্রহৈর্দ্বাদশস্থিতৈঃ।
প্রোক্তো দুরধুরাযোগোঽথা কেমদ্রুমো মতঃ॥ ৭৫

চন্দ্রের দ্বিতীয়ে রবি ভিন্ন অন্যগ্রহ থাকিলে সুনফা, দ্বাদশে থাকিলে অনফা, ২য় ও ১২শ উভয়স্থানে থাকিলে দুরধুরা এবং দ্বিতীয় ও দ্বাদশে কোন গ্রহ না থাকিলে কেমুদ্রুম যোগ হয় ॥ ৭২ ॥ অন্যপ্রকার—চন্দ্রের চতুর্থে যে কোন গ্রহ থাকিলে সুনফা, ১০ মে থাকিলে অনফা, ৪র্থ ও ১০ মে থাকিলে দুরধুরা এবং ৪র্থ ও ১০ মে গ্রহ না থাকিলে কেমুদ্রুম-যোগ হয় ॥ ৭৩ ॥ চন্দ্রাবস্থিত নবাংশের ২য় ও ১২শ নবাংশে গ্রহযোগে এবং বিয়োগে উক্ত প্রকার নিয়মে উক্ত সুনফাদি চারিপ্রকার যোগ কল্পনীয় ॥ ৭৪

জ্যোতির্নিঃ। কেন্দ্রাদিস্থৈগ্র'হৈর্যোগাঃ কীর্ত্তিতা যেহনফাদয়ঃ।
তে প্রধানাঃ সমা হ্রস্বাশ্চন্দ্রাৎ পাদৈর্বিচিন্তয়েৎ ॥ ৫৭

সুনফা, অনফা ও দুরধুরা-যোগকারক-গ্রহ, লগ্নাপেক্ষা কেন্দ্রস্থ হইলে পূর্ণশুভফল, পণফরস্থে মধ্যশুভফল এবং আপোক্লিমস্থে হীনশুভফল প্রদান করেন ॥ ৭৫

## সুনফানফাদি-যোগফলম্।

ভূমিপতেশ্চ সচিবঃ সুকৃতী কৃতী চ
নূনং ভবেন্নিজভুজার্জ্জিত-বিত্তযুক্তঃ।
খ্যাতঃ সদাখিলজনেষু বিশালকীর্ত্ত্যা
বুদ্ধ্যাধিকশ্চ মনুজঃ সুনফাভিধানে ॥ ৭৬

প্রভুর্ব্বিনীতঃ শুভবাগ্বিলাসঃ সচ্ছীলশালী গুণপূর্ত্তিযুক্তঃ।
উদারকীর্ত্তিঃ স্মরতুষ্টচিত্তো নিত্যং নরঃ স্যাদনফাভিধানে ॥ ৭৭

সদ্বিত্ত-সদ্বারণবাহধাত্রী-সৌখ্যাভিযুক্তঃ সততং হতারিঃ।
কান্তাসু নেত্রাঞ্চল-লালসঃ স্যাদেযাগে সদা দৌরধুরে মনুষ্যঃ ॥ ৭৮

সদ্বিত্ত-সূনু-বনিতান্নজনৈর্ব্বিহীনঃ প্রেষ্যো ভবেত্তু মনুজো হি বিদেশবাসী
নিত্যং বিরুদ্ধধিষণো মলিনঃ কুবেশঃ কেমুদ্রুমে চ মনুজাধিপতেঃ সুতোহপিঃ ॥৭৯

সুনফাদিযোগের ফল ;—সুনফাযোগে জাতক রাজকর্ম্মচারী, ভাগ্যশালী, উপযুক্ত বা ক্ষমতাপন্ন ও স্বোপার্জ্জিত ধনবান্, বিখ্যাত, কীর্ত্তিশালী ও অতি-বুদ্ধিমান্ ( ধার্ম্মিক ) ও গুণযুক্ত হয় ॥ ৭৬

অনফাযোগে জাতক নিগ্রহানুগ্রহে সমর্থ অর্থাৎ শ্রেষ্ঠ, বিনীত, বাগ্মী, সুশীল, বহুগুণযুক্ত, সুবিখ্যাত ও রতিসম্ভোগতুষ্ট ( নিরোগী ও সুবেশী ) হয় ॥৭৭ দুরধুরাযোগে জাতক ন্যায়োপার্জ্জিত বিত্তমান্, যানবাহনাঢ্য, ধাত্রী-সৌখ্যান্বিত, হতশত্রু, সদা স্ত্রী-সংসর্গে অভিলাষী ( দাতা, কুটুম্বপালনে লব্ধখেদ, স্বাধীন ; স্বকীয় বিক্রম-গুণে বিখ্যাত ) হয় ॥ ৭৮ ॥ কেমদ্রুমযোগে জাতক, রাজবংশ বা অতি সম্ভ্রান্তবংশসম্ভূত হইলেও, সবিত্ত, সৎপুত্র, সদ্বনিতা ও আত্মীয়জনে বিহীন, অন্যের অনুবৃত্তিকারক, বিদেশবাসী, নিত্য-বিরুদ্ধবুদ্ধিযুক্ত, পাপাশয়, কুবেশী, ( অণ্ডরোগ, দারিদ্র্য ও দুঃখপীড়িত ) হয় ॥ ৭৯

## কেমদ্রুমযোগ-ভঙ্গমাহ।

প্রালেয়াংশুঃ সূতিকালে যদা বা
সর্ব্বৈঃ খেটৈর্বীক্ষ্যমাণঃ করোতি।
দীর্ঘায়ুষ্যং রাজযোগং মনুষ্যং
সংকোষাঢ্যং হন্তি কেমদ্রুমঞ্চ ॥ ৮০
সর্ব্বে খেটাঃ কেন্দ্রসংস্থুর্য্যেষু সংস্থা
দুষ্টো যোগশ্চাপি কেমদ্রুমোঽয়ম্।
দুষ্টং সর্ব্বং স্বফলং সংবিহায় কুর্য্যুঃ
পুংসাং সৎফলং বৈ বিচিত্রম্ ॥ ৮১

চতুর্ষু কেন্দ্রেষু ভবন্তি খেটা দুষ্টোঽপি কেমদ্রুমযোগ এবঃ।
বিহায় কেন্দ্রদ্রুমতাং নিতান্তং কল্পদ্রুমঃ স্যাৎ কিল সৎফলাপ্ত্যৈ ॥ ৮২

ক্ষিতিসুতযুত-জীবে সূতিকালে তুলায়াং
বিলসতি নলিনীনাং নায়কঃ কন্যকায়াম্।

বিধুরপি যদি শৈবৈর্নেক্ষিতো মেষবর্ত্তী
জনয়তি নৃপতীন্দ্রং হন্তি কেমুদ্রুমঞ্চ ॥ ৮৩
নিশাকরে কেন্দ্রগতে ভৃগৌ বা জীবেক্ষিতে নৈব দরিদ্রযোগঃ।
শুভান্বিতে বা শুভমধ্যগেন্দৌ জীবেক্ষিতে নৈব দরিদ্রযোগঃ ॥৮৪
চন্দ্রেঽতিমিত্র-নিজতুঙ্গগৃহাংশকস্থে
জীবেক্ষিতে যদি দরিদ্রতয়া বিহীনঃ ॥৮৫

ইতি জ্যোতির্নি':।

কেমুদ্রুমযোগে ও রাজযোগে জন্ম হইলে, যদি চন্দ্র সমস্ত গ্রহ কর্ত্তৃক দৃষ্ট হয়েন, তবে কেমুদ্রুমোত্থ অশুভ ফল না হইয়া রাজযোগোত্থ শুভফলে জাতক দীর্ঘজীবী ও বহু ধনৈশ্বর্য্যশালী হয় ॥ ৮০ ॥ তদ্রূপ সমস্ত গ্রহ কেন্দ্রস্থ, অথবা চারিটি কেন্দ্রস্থান গ্রহযুক্ত হইলে কেমুদ্রুমদোষ নষ্ট হয় ॥ ৮১।৮২

তুলারাশিস্থ বৃহস্পতি মঙ্গলযুক্ত, রবি কন্যাস্থ এবং মেষস্থ চন্দ্র, কেমুদ্রুম যোগকারক হইয়া অন্য কোন গ্রহদৃষ্ট না হইলে কেমুদ্রুম-দোষ হয় না, পরন্তু জাতক উক্ত শুভযোগপ্রভাবে রাজতুল্য সুখৈশ্বর্য্যাদি ভোগ করে ॥ ৮৩

কেন্দ্রস্থ চন্দ্র বা শুক্র, বৃহস্পতি-দৃষ্ট হইলে, দরিদ্রযোগোত্থ দোষ নষ্ট হয় ॥ ৮৪।৮৫

## অথ ভাগ্যভাবস্থ-রব্যাদিগ্রহ-যোগফলম্।

চঃ-চিঃ। দিবানায়কে দুষ্টতা কোণযাতে
ন চাপ্নোতি চিন্তা-বিরামং স্ব চেতঃ।
তপশ্চর্য্যয়া নিচ্ছয়াপি প্রয়াতি
ক্রিয়াতুঙ্গতাং তপ্যতে সোদরেণ ॥ ৮৬

জাঃ অঃ। হন্তি পুণ্যঞ্চ ভাগ্যঞ্চ নীচে পুণ্যগতো নৃণাম্।
তুঙ্গে স্বর্ক্ষে সহস্রাংশুঃ পুষ্কলং ধর্ম্মমাদিশেৎ ॥ ৮৭

রবি তৃতীয় ত্রিকোণ অর্থাৎ জন্মলগ্ন হইতে নবমভাবস্থ হইলে মনুষ্য দুষ্টতা প্রাপ্ত অর্থাৎ পরদ্রোহী হয়, তজ্জন্য তাহার চিন্তার বিরাম থাকে না অর্থাৎ

তাহার চিত্ত সর্ব্বদা উদ্বিগ্ন থাকে। অনিচ্ছা সত্বেও তপশ্চর্য্যা করিয়া সে ব্যক্তি লোকের নিকট সম্মান প্রাপ্ত হয় বটে, কিন্তু ভ্রাতৃ হেতু সন্তাপ প্রাপ্ত হয়॥ ৮৫

ধর্ম্মস্থ রবি তুঙ্গী বা স্বগৃহী হইলে, জাতক ধার্ম্মিক-শ্রেষ্ঠ হয় ও তাহা দ্বারা বহুধর্ম্মকর্ম্ম সাত্বিকভাবে সাধিত হয়। আর রবি নীচস্থ হইলে পুণ্য ও ভাগ্যহানি হয়॥ ৮৬

## ভাগ্যভাবস্থ-চন্দ্রফলম্।

চঃ-চিঃ। তপোভাবগস্তারকেশো জনস্ত
প্রজাশ্চ দ্বিজা বন্দিনস্তং স্তুবন্তি।
ভবত্যেব ভাগ্যাধিকো যৌবনাদেঃ
শরীরে সুখং চন্দ্রবৎ সাহসঞ্চ॥ ৮৭

জ্যোতি-কঃ। নবমভবন সংস্থে শীতরশ্মৌ সুপূর্ণে
বহুতরধনভাগী কামিনীপ্রীতিকারী।
ন ভবতি ধনভাগী ক্ষীণকে নীচকে বা
বিমলপথবিরোধী নির্দ্ধনো মূঢ়চেতাঃ॥৮৮

পূর্ণচন্দ্র ধর্ম্মভাবগত হইলে ব্রাহ্মণাদি বর্ণত্রয়, বন্দী এবং সাধারণ প্রজামণ্ডলী তাহার স্তুতি পাঠ করে। ধন মান যশঃ যৌবন ও সদ্ব্যবহারে সে ব্যক্তি ভাগ্যাধিক হয়। তাহার সাহস এবং শারীরিক সুখ চন্দ্রবৎ হ্রাসবৃদ্ধি প্রাপ্ত হয়॥ ৮৭॥ যদি নবমগৃহে পূর্ণচন্দ্র থাকেন, তাহা হইলে মনুষ্য ধনশালী ও কামিনীদিগের সন্তোষজনক হইবে। পরন্তু যদি ঐ নবমগৃহপতি চন্দ্র নীচগৃহস্থিত বা ক্ষীণ হন, তাহা হইলে মনুষ্য ঐশ্বর্য্যশালী না হইয়া নিধন হইবে, এবং মূঢ় এবং সৎপথ-বিরোধী হইয়া উঠিবে॥ ৮৮

## ভাগ্যভাবস্থ-কুজফলম্।

চঃ চিঃ। মহোগ্রো[illegible]স্যবিত্তং মহোগ্রং
তপোভাবগো মঙ্গলস্তং করোতি।
ভবেয়াদিমঃ শ্যালকাঃ সোদরো বা।
কুতো বিক্রমস্তচ্ছমুতো বিপাকে॥৮৯

জ্যোতি-কঃ। কুজে রক্তপটাজীবীনিত্যং পাশুপতব্রতী।
ভাগ্যহীনশ্চ সততং নরো ভবতি সর্ব্বদা ॥৯০

মঙ্গল ভাগ্যস্থ হইলে জাতক বিত্ত ও ভাগ্যহীন, উগ্রপ্রকৃতি, তেজস্বী এবং ক্রূরবুদ্ধি হয়। তাহার প্রথম শ্যালক থাকে না, তাহার জ্যেষ্ঠ ভ্রাতাও থাকে না, থাকিলে হানির আশঙ্কা। বিশেষ যত্ন করিয়া কার্য্য করিলেও লাভ অতি অল্প হইয়া থাকে ॥ ৮৯

মঙ্গল নবমস্থানে থাকিলে জাতক রক্তবস্ত্র ব্যবসায়ী, পাশুপত-ব্রতপরায়ণ ও সৌভাগ্যহীন হইবে ॥ ৯০

## ভাগ্যভাবস্থ-বুধফলম্।

চঃ-চিঃ। বুধে ধর্ম্মগে ধর্ম্মশীলোঽতি ধীমান্
ভবেদ্দীক্ষিতঃ স্বধুনী স্নাতকো বা
কুলদ্যোতকৃদ্ভানুবদ্ ভূমিপালাৎ
প্রতাপাধিকো বাধকো দুর্ম্মুখাণাম্ ॥ ৯১

জ্যোতি কঃ। মন্দভাগ্যো ভবেৎ পাপে বুধে বৌদ্ধমতাশ্রয়ী।
ভাগ্যবান্ ধার্ম্মিকশ্চৈব স্ফুটরশ্মৌ ভবেৎ সুধীঃ ॥৯২

বলবান্ বুধ ভাগ্যভাবস্থ হইলে, জাতক ধর্ম্মপরায়ণ, অতিবুদ্ধিমান, সৌমাদি যজ্ঞকার্য্যে দীক্ষিত কিম্বা গঙ্গাস্নান-ব্রতাবলম্বী, সূর্য্যের ন্যায় স্বকুল প্রকাশক, নৃপতি হইতেও পরাক্রান্ত এবং দুর্ম্মুখ জনগণের দমনকারী হয় ॥ ৯১

যদি বুধ নবমগৃহে থাকেন এবং ঐ নবমগৃহ যদি পাপগ্রহের গৃহ হয়, তাহা হইলে মনুষ্য মন্দভাগ্য এবং বৌদ্ধমতাবলম্বী বা অন্য কোন বিধর্ম্মাক্রান্ত হইবে। পরন্তু যদি ঐ বুধ স্ফুটরশ্মি অথবা উজ্জ্বল হন, তাহা হইলে মনুষ্য সৌভাগ্যশালী, সুবুদ্ধি ও ধার্ম্মিক হইবে ॥ ৯২

## ভাগ্যভাবস্থ-বৃহস্পতিফলম্।

চঃ চিঃ। চতুর্ভূমিকং তদ্গৃহং তস্য ভূমি-
পতের্ব্বল্লভো বল্লভা ভূমিদেবাঃ।

গুরৌ ধর্ম্মগে বান্ধবাঃ স্যুর্ব্বিনীতা
সদালস্যতো ধর্ম্মবৈগুণ্যকারী ॥ ৯৩

বলবান্ বৃহস্পতি ধর্ম্মভাবগত হইলে জাতকের আবাসগৃহ চকবন্দী হয়। সে ব্যক্তি নরপতির প্রিয় এবং ব্রাহ্মণবর্গ তাহার প্রিয় হইয়া থাকে। তাহার বন্ধুবর্গ বিনীত হয়, কিন্তু সে ব্যক্তি আলস্য বশতঃ ধর্ম্মকার্য্যে উপেক্ষা করিয়া থাকে ॥ ৯৩

কুঃ কঃ। ভবেদ্ভাগ্যযুক্তো নরঃ শ্রেষ্ঠশক্ত-
স্তথা তীর্থপুণ্যাদি-বার্ত্তাসু সক্তঃ।
ভবেদ্বান্ধবৈঃ সেবকৈঃ সম্প্রযুক্তো
যদা দেবপূজ্যো ধ্রুবং পুণ্যযাতঃ ॥ ৯৫

বৃহস্পতি ধর্ম্মভাবগত হইলে জাতক দাস দাসী ও সম্বন্ধযুক্ত, সৌভাগ্যশালী, শ্রেষ্ঠশক্তিসম্পন্ন, তীর্থ-পরায়ণ, পুরাণাদি ধর্ম্মকথা-শ্রবণে আসক্ত হয় ॥ ৯৪

## ভাগ্যভাবস্থ-শুক্রফলম্।

চঃ চিঃ। ভৃগৌ ত্রিত্রিকোণে পুরে কেন পৌরাঃ।
কুসীদেন যে বৃদ্ধিমস্মৈ দদীরন্?
গৃহং জায়তে তস্য ধর্ম্মধ্বজাদেঃ
সহোত্থাদিসৌখ্যং শরীরে সুখঞ্চ ॥ ৯৬

বলবান্ শুক্র নবমভাবগত হইলে গ্রামস্থ অধিকাংশ লোকেই তাহার নিকটে ঋণগ্রস্ত হয়। তাহার গৃহ ধর্ম্মধ্বজ (কৌপীন-জটা গেরুয়াবস্ত্রাদিধারী কপট ধার্ম্মিক) হেতুক বিখ্যাত হয়। সে ব্যক্তি সহোদরাদিজনিত সুখে এবং স্বকীয় শারীরিক সুখে সুখী হয়॥ ৯৬॥ সে ব্যক্তি তীর্থ ও দেবদ্বিজ-গুরুভক্তি-পরায়ণ এবং নিজভুজবলে ভাগ্যশালী হইয়া থাকে ॥ ৯৭

## ভাগ্যভাবস্থ-শনিফলম্।

চঃ চিঃ। মতিস্তস্য তিক্তা ন তিক্তং তু শীলং।
রতির্যোগশাস্ত্রে গুণো রাজসঃ স্যাৎ।
সুহৃদ্বর্গতো দুঃখিতো দীনবুদ্ধ্যা
শনির্ধর্ম্মগঃ শর্ম্মকৃৎ সংগসেবা ॥ ৯৮

হোরা রঃ। দণ্ডান্বিতো বক্রগতে নবমস্থে শনৈশ্চরে।
স্বর্ক্ষোচ্চগে শনৌ ভাগ্যে রাজা ভবতি ধার্ম্মিকঃ ॥ ৯৯

বলবান্ শনি ধর্ম্মভাবস্থ হইলে জাতকের মনোবুদ্ধি তিক্তা অর্থাৎ সাংসারিক বিষয়ে বিরক্ত-ভাবাপন্ন, কিন্তু সে সৎস্বভাবান্বিত, শাস্ত্রে অনুরক্ত এবং রজোগুণাবলম্বী হয়। সে ব্যক্তি দীন বুদ্ধিবশতঃ (অর্থাৎ বন্ধুবর্গকে দীন মনে করিয়া স্বকীয় দয়াগুণে) বন্ধুবর্গের দুঃখে দুঃখিত হয় এবং সকলের তৃপ্তি-সাধন করে কিম্বা সন্ন্যাসধর্ম্ম অবলম্বন করে ॥ ৯৮ ॥ হোরারত্ন মতে—নবমস্থ শনি বক্রী হইলে দণ্ডী (সন্ন্যাসী) হয়। আর স্বগৃহী বা তুঙ্গী হইলে রাজতুল্য ভাগ্যশালী ও ধার্ম্মিক হয় ॥ ৯৯

## ভাগ্যভাবস্থ-রাহুফলম্।

চঃ চিঃ। মনীষী কৃতং ন ত্যজেৎ বন্ধুবর্গং
সদা পালয়েৎ পূজিতঃ স্যাদ্গুণৈঃ স্বৈঃ।
সভাদ্যোতকো যস্য চেত্ত্রিত্রিকোণে
তমঃ কৌতুকী দেবতীর্থে দয়ালুঃ ॥ ১০০

জাতকাভঃ। ধর্ম্মার্থনাশঃ কিল ধর্ম্মগে তমে সুখাল্পতা বৈ ভ্রমণং নরস্য।
দরিদ্রতা বন্ধুসুখাল্পতা চ ভবেচ্চ লোকে কিল দেহপীড়া ॥ ১০১

রাহু ধর্ম্মভাবস্থ হইলে জাতক বুদ্ধিমান্, স্বীয়গুণে লোকসমাজে পূজিত, দয়ালু, দেবতা এবং তীর্থস্থানে প্রসন্নচিত্ত এবং সভামধ্যে প্রকাশক হইয়া থাকে। সে ব্যক্তি কৃত উপকার পরিত্যাগ করে না (কৃতঘ্ন হয় না) এবং সর্ব্বদা বন্ধুবর্গের পালন করিয়া থাকে ॥ ১০০

জাতকাভরণ মতে—অর্থনাশ, দরিদ্রতা, অল্পসুখ, দেহপীড়া, নানাদেশভ্রমণ ও বন্ধুসুখাল্পতা হয় এবং সে ব্যক্তি ধর্ম্ম বিবর্জ্জিত হইয়া থাকে॥ ১০১

## ধর্ম্মভাবস্থ-কেতুফলম্।

চঃ চিঃ। শিখী ধর্ম্মভাবে যদা ক্লেশনাশঃ।
সুতার্থী ভবেন্ ম্লেচ্ছতো ভাগ্যবৃদ্ধিঃ।
সহোত্থব্যথাং বাহুরোগং বিধত্তে।
তপোদানতো হাস্যবৃদ্ধিং তদানীং॥ ১০২

কেতু নবমভাবস্থ হইলে মনুষ্যের ধর্ম্মবিনাশ করিয়া থাকেন। সে ব্যক্তি পুত্রার্থী হয় এবং ম্লেচ্ছজাতীয় লোক হইতে তাহার ভাগ্য বৃদ্ধি হইয়া থাকে। তাহার ভ্রাতৃগণের পীড়া এবং বাহুতে রোগ হয়। দান এবং তপস্যা কার্য্যে লোকের নিকটে তাহাকে হাস্যাস্পদ হইতে হয়॥ ১০২

## ধর্ম্মস্বামিনঃ স্থিতিফলম্।

পরাশরসং। ধনধান্যযুতো নিত্যং গুণসৌন্দর্য্যসংযুতঃ।
বহুভ্রাতৃসুখৈর্যুক্তো ভাগ্যেশে নবমে স্থিতে॥ ১০৩
ভাগ্যেশে দশমে তুর্য্যে মন্ত্রীসেনাপতির্ভবেৎ।
পুণ্যবান্ গুণবান্ বাগ্মী সাহসী ক্রোধবর্জ্জিতঃ॥ ১০৪
ভাগ্যেশে পঞ্চমে লাভে ভাগ্যবান্ জনবল্লভঃ।
গুরুভক্তিরতো মানী ধীরো ধীরগুণৈর্যুতঃ॥ ১০৫
ভাগ্যেশে নিধনে রিপ্ কে ভাগ্যহীনো ভবেৎ ধ্রুবম্।
মাতুলস্য সুখং ন স্যা জ্যেষ্ঠভ্রাতৃ-সুখং ন হি॥ ১০৬
ভাগ্যেশে চ মদে কল্পে গুণবান্ লোকপূজিতঃ।
কদাচিন্ন ভবেৎ সিদ্ধং যৎকার্য্যং কর্ত্তুমিচ্ছতে॥ ১০৭
ভাগ্যেশে সহজে বিত্তে সদা ভাগ্যানুচিন্তকঃ।
ধনবান্ গুণবান্ কামী পণ্ডিতো জনবল্লভঃ॥ ১০৮

নিদ্রালস্যোপরো নিত্যং ধর্ম্মকর্ম্মবিবর্জ্জিতঃ।
ভাগ্যেশে রিপুগেহস্থে জাতো য়োগৈঃ প্রপীড়িতঃ॥ ১০৯

---

# দশম পরিচ্ছেদ।

## কর্ম্মভাব-বিবেকঃ।

কর্ম্মণ্যেব প্রধানে চ গ্রহাঃ সর্ব্বে ফলপ্রদাঃ।
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন কর্ম্মস্থানং বিচিন্তয়েৎ॥ ১

যদ্যপ্যনেকানি ভবন্তি শাস্ত্রে নানাবিধস্থানফলানি কোষ্ঠ্যাম্।
তথাপি সংসারসমুদ্রমধ্যে ভুঙ্‌ক্তে নরঃ কর্ম্মফলানি চৈব॥ ২

লগ্নাদি দ্বাদশ ভাবের মধ্যে কর্ম্মভাব একটী প্রধান স্থান বলিয়া কথিত হয়; কারণ এই ভাবস্থ সকল গ্রহই বিশিষ্টরূপ ফল প্রদান করিয়া থাকেন। অতএব এই স্থানটী অতি যত্নসহকারে বিচার করিতে হইবে। যদিও কোষ্ঠীতে শাস্ত্রোক্ত নানাবিধ ফলের কথা উক্ত আছে, তথাচ মানব সংসার-সমুদ্রে অন্যান্য ফল অপেক্ষা কর্ম্মফল অগ্রে ভোগ করিয়া থাকে॥ ২

কর্ম্মস্থানং গ্রহৈর্হীনং যদি বা দৃষ্টিবর্জ্জিতম্।
তদা দারিদ্র্যদোষেণ কৃতস্নাং ভ্রমতি মেদিনীম্॥ ৩

যদি কর্ম্মস্থানে কোন গ্রহ না থাকে বা কোন গ্রহের দৃষ্টিও না থাকে, তাহা হইলে মানব দরিদ্র হইয়া ভূমণ্ডল পরিভ্রমণ করে॥ ৩

শম্ভুহোঃ। কর্ম্মাধিপঃ সৌম্যখগঃ সবীর্য্যো যুক্তেক্ষিতঃ সৌম্যখগৈর্যদা বা।
বা তত্রগাঃ সৌম্যখগাঃ সবীর্য্যাঃ শুভং ফলং তত্ত্বভবনস্য বাচ্যম্॥ ৪

জাঃ অঃ। কর্ম্মধীশো বিবীর্য্যো যদি জনুষি তদা সর্ব্বকর্ম্মাস্পদং নো।
গেহে স্বীয়ে যদাসৌ শুভবিহগযুতো মানবো মানশীলঃ॥ ৫

তুর্য্যস্থিতঃ শীতরুচিঃ প্রপূর্ণোহথবাস্তসংস্থো ভৃগুজঃ সবীর্য্যঃ।
কর্ম্মস্থিতশ্চন্দ্রসুতোহথবা চেৎ শুভং ফলং কর্ম্মগতং প্রবাচ্যম্ ॥৬
বাচস্পতিঃ কর্ম্মগতঃ স্বগেহে শুক্রোহথবা বা হিমরশ্মিসূনুঃ।
পূর্ণঃ শশী তত্র গতো নরস্য রাজ্যোপলব্ধিঃ স্বকুলানুমানাৎ ॥ ৭

বলবান্ ও শুভ কর্ম্মপতি, শুভগ্রহ-দৃষ্ট বা যুক্ত হইলে কিম্বা বলবান্ শুভগ্রহ কর্ম্মভাবস্থ হইলে, কর্ম্মভাবোত্থ ফল শুভ হয় ॥ ৪ ॥ আর কর্ম্মপতি অতি দুর্ব্বল হইলে অশুভফল হয় এবং জাতক কোন কার্য্যে উপযুক্ত হয় না। স্বক্ষেত্রস্থ কর্ম্মপতি শুভযুক্ত হইলে জাতক বিশিষ্ট সম্ভ্রান্ত হয় ॥ ৫ ॥ পূর্ণচন্দ্র সুখস্থ বা বলবান্ শুক্র সপ্তমস্থ, কিম্বা (পাপযোগ-রহিত) বলবান্ বুধ দশমস্থ হইলে কর্ম্মভাবোত্থ শুভফল কল্পনীয় ॥ ৬ ॥ বৃহস্পতি, শুক্র বা বুধ পূর্ণচন্দ্রের সহিত যুক্ত হইয়া কর্ম্মস্থানে স্বক্ষেত্রস্থ হইলে, জাতক স্বীয়-কুলোচিত সম্ভ্রম-সুখৈশ্বর্য্যাদি প্রাপ্ত হয় ॥ ৭ ॥

অন্যচ্চ। লগ্ন হইতে দশমস্থানে চন্দ্র অবস্থিতি করিলে মানব নানাবিধ কল-কৌশল বাক্পটুতা, বিলাস, উদ্যম ও সাহসিক কার্য্য দ্বারা দিনাতিপাত করে ও তাহার জীবিকা-নির্ব্বাহের উপায় সকল সর্ব্বদা উদ্ভাবিত হইয়া থাকে।

স্ত্রী-খেচরৈঃ কর্ম্মগৃহোপযাতৈঃ কুলে নরাণাং বহুলাঙ্গনাঃ স্যুঃ।
নরাঃ সুরেজ্যে সুখিনস্তথার্কে কর্ম্মস্য বৃদ্ধিঃ শুভদৃষ্টিযুক্তে ॥ ৮

তথা পুত্রখেটৈর্ভবেৎ পুত্রকানাং
সুখং সম্পদং তস্য গোত্রে বরিষ্ঠাঃ ॥ ৯

স্ত্রী (চন্দ্র ও শুক্র) দশমে থাকিলে জাতকের কুলে, (আত্মপরিবারের মধ্যে) কন্যার সংখ্যা অধিক হয়। আর পুংগ্রহ (রবি, মঙ্গল ও বৃহস্পতি) থাকিলে পুত্রের সংখ্যা বৃদ্ধি হয় এবং তাহারা সুখী, সম্পদাঢ্য ও শ্রেষ্ঠ হইয়া থাকে। শুভদৃষ্ট বলবান্ রবি দশমস্থ হইলে কর্ম্মের বৃদ্ধি হয় অর্থাৎ উক্ত যোগে নিম্নপদস্থ ব্যক্তিও যথাসময়ে উচ্চপদাভিষিক্ত হইয়া থাকে ॥ ৮।৯

কর্ম্মেশে বলবর্জ্জিতে চপলধীর্জাতো দুরাচারবান্।
জীব-আসিত-ভানবো বিবলিনো দুঃস্থান-কর্ম্মপ্রদাঃ ॥ ১০

পাপো যচ্ছতি কর্ম্মগোঽপবলবান্ দ্যূতক্রিয়া সাহসম্।
সৌম্যা দুর্ব্বলশালিনো দশমগাঃ সৎকর্ম্ম-বিধ্বংসকাঃ ॥ ১১

কর্ম্মপতি নষ্টবলী হইলে জাতক চঞ্চলবুদ্ধি ও দুরাচারী হয়। বৃহস্পতি, বুধ, শনি ও রবি, ইহাঁরা দুর্ব্বল হইলে কুস্থানে কার্য্যপ্রদ হয়েন ॥ ১০

দশমস্থ বলবান্ পাপগ্রহ, দ্যূতক্রিয়া ও সাহসপ্রদ এবং দুর্ব্বল শুভগ্রহ সৎকর্ম্মের নাশক হয়েন ॥ ১১

বিকর্ত্তনঃ কর্ম্মগতঃ কুজো বা বংশপ্রদেশেঽপ্যথ জানুমূলে।
শস্ত্রাভিঘাতং ত্বথবাগ্নিঘাতং ব্রণং করোতীতি বদন্তি তজ্‌জ্ঞাঃ ॥১২
সিংহীসুতে সূর্য্যসুতে চ তত্র সমীরদোষেণ চ পীড়িতঃ স্যাৎ।
পাষাণকাষ্ঠাভিহতো জলেন তরুপ্রপাতেন চতুষ্পদাদ্বা ॥ ১৩
পরং বা যদা রাহুমন্দৌ ভবেতাং
খমধ্যে তদা শস্ত্রঘাতং জলৈর্ব্বা।
যদা ভৌমসূর্য্যৌ তদাশস্ত্রঘাতং
জলৈর্ব্বা তথা বন্ধনাদ্যৈঃ কুলে স্যাৎ ॥ ১৪

রবি বা মঙ্গল দশমে থাকিলে জাতকের জানুমূলে (বা পিতা মাতার) কিম্বা স্বপরিবারস্থ কোন ব্যক্তির অস্ত্রাঘাত, অগ্নিদাহ বা ব্রণপীড় ও জলভয় হয় ॥ ১২ তদ্রূপ শনি বা রাহু দশমস্থ হইলে, বায়ুদোষজা পীড়া, পাষাণ, কাষ্ঠ, চতুষ্পদ বা বৃক্ষপতন জন্য আঘাত কিম্বা জলে ভয় ॥ ১৩ ॥ রাহু ও শনি কিম্বা রবি ও মঙ্গল দশমে থাকিলে, শস্ত্রাঘাত, জলমগ্ন বা পাশবন্ধনে স্বকুলস্থ আত্মীয় ব্যক্তির অপঘাত মৃত্যু হয় ॥ ১৪

## মাতৃপিতৃ-বিনাশযোগঃ।

দিনে বা যদা জন্মজাতং নরস্য ধ্রুবং ভার্গবঃ পাপখেটৈর্যুতঃ স্যাৎ
তথা পাপদৃষ্টস্তদা কল্পনীয় বিনাশো জনন্যা বিচারেণ বাচ্যঃ ॥ ১৫

যদা রাত্রিভাগে ভবেজ্জন্মকালঃ
পরং চন্দ্রমা পাপগেহে যদা স্যাৎ।
তথা পাপযুক্তো দৃশা বীক্ষ্যমাণ-
স্তথা মাতরং প্রেতগেহে প্রয়াতম্॥ ১৬

দশমে যদা মন্দে সূর্য্যরাহূ তথৈব চ।
বিলোক্যতে যদা ভৌমঃ পিতা দেশান্তরে মৃতঃ॥ ১৭

কর্ম্মভাবে তু মার্ত্তণ্ডো মন্দেনাপি বিলোকিতঃ।
রাহুণা কৃতদৃষ্টিঃ স্যাজ্জনকস্য মৃতির্ভবেৎ॥ ১৮

যদা চাষ্টমে বৈ দিনেশো নরাণাং
শনির্ভৌমদৃষ্ট্যা পিতুর্বা বিনাশঃ॥ ১৯
যদা সূর্য্যতঃ সপ্তমে রাশিদেশে
মহীসূনুমন্দৌ তদা পিতৃনাশঃ।
মহীজেন ভানুর্যদা বা যুতঃ স্যাচ্ছনৌ
বীক্ষ্যমাণে ভবেত্তৎ প্রদিষ্টম্॥২০

যদা বা শনৌ ভানুনা সংযুতে বৈ
কুজেনাথদৃষ্টে ভবেৎ পিতৃঘাতঃ
পরং চোষ্ণরশ্মির্যদা পাপমধ্য-
স্তথা পাপযুক্তঃ সপাপং মদক্ষেৎ॥২১

মাতৃ-পিতৃমৃত্যু ;—দিবা জন্মস্থলে শুভগ্রহ পাপদৃষ্ট-যুক্ত হইলে, এবং রাত্রি-জন্মস্থলে পাপক্ষেত্রস্থ চন্দ্র, পাপদৃষ্ট-যুক্ত হইলে, (বিচার পূর্ব্বক) মাতার মৃত্যু কল্পনীয়॥ ১৫।১৬॥ দশমস্থ শনি, রবি মঙ্গল বা রাহুদৃষ্ট হইলে দেশান্তরে পিতার মৃত্যু হয়॥ ১৭॥ কর্ম্মভাবস্থ রবি, শনি ও রাহুদৃষ্ট হইলে এবং অষ্টমস্থ রবি বা শনি, মঙ্গলদৃষ্ট হইলে পিতার মৃত্যু হয়॥ ১৮।১৯

রাত্রিজন্মে মঙ্গল ও শনি, রবির সপ্তমে থাকিলে, কিম্বা মঙ্গলযুক্ত রবি,

শনিদৃষ্ট হইলে, বা শনিযুক্ত রবি, মঙ্গলদৃষ্ট হইলে, কিম্বা রবি পাপমধ্যগত বা পাপযুক্ত এবং রবির সপ্তমে পাপগ্রহ থাকিলে পিতার মৃত্যু হয়॥ ২০।২১

## অর্থাপ্তিযোগানাহ।

পারিজাঃ। একস্থৌ তনুকর্ম্মপৌ যদি তয়োরেকাধিপত্যে তু বা।
জাতঃ স্বার্জ্জিত-সদ্ধনেন কুরুতে যজ্ঞাদিকর্ম্মোৎসবম্।
সার্কৌ শূদ্রধনেন সাহিশিখিনৌ ক্ষুদ্রৈঃ সজীবৌ নৃপে-
স্তত্তৎকারক-বিত্ততো যদি যুতে রব্যাদিভিঃ কর্ম্মপে॥২২

গর্গসং। উদয়াচ্ছশিনো বাপি যে গ্রহা দশমস্থিতাঃ।
তে সর্ব্বেঽর্থপ্রদা জ্ঞেয়াঃ স্বদশাসু যথোদিতাঃ॥ ২৩

শম্ভুহোঃ। সূর্য্যাদিভির্গগনগৈস্তনুতো হিমাংশোঃ
কল্প্যং ফলঞ্চ নিয়তং ক্রমশঃ স্বপাকে।
অর্থাগমস্তু জনকাচ্চ তথা জনন্যাঃ
শত্রোর্হিতাৎ সহজতশ্চ কলত্র-ভৃত্যাৎ॥ ২৪

তুঙ্গে পতঙ্গে স্বগৃহে ত্রিকোণে স্যাদর্থসিদ্ধির্নিজবাহুবীর্য্যাৎ।
লগ্নার্থলাভোপগতৈঃ সবীর্য্যৈঃ শুভৈর্ভবেদ্ভূধনসৌখ্যমুচ্চৈঃ॥২৫

লগ্ন ও দশমের অধিপতি একগ্রহ, কিম্বা উভয় স্থানের অধিপতি এক রাশিস্থ হইলে জাতক ন্যায়োপার্জ্জিত স্বীয় ধন দ্বারা যজ্ঞাদি পুণ্যকর্ম্ম সাধনে সক্ষম হয়। লগ্ন ও কর্ম্মপতি রবিযুক্ত হইলে শূদ্র-সাহায্যে, রাহু বা কেতুযুক্ত হইলে ম্লেচ্ছাদি হীন জাতীয়ের সাহায্যে এবং বৃহস্পতিযুক্ত হইলে রাজ-সাহায্যে অর্থপ্রাপ্তি হয়। কর্ম্মপতি, রব্যাদি গ্রহযুক্ত হইলে, রব্যাদি গ্রহ যে যে আত্মাদিকারক, তৎসাহায্যে বা তৎসম্বন্ধাধীন অর্থপ্রাপ্তি ও তদ্দ্বারা কার্য্য নির্ব্বাহ হয়॥ ২২

লগ্ন ও চন্দ্রের দশমে বলবান্ ও অনুকূল রব্যাদি গ্রহ থাকিলে, সেই সেই গ্রহের দশান্তর্দশা ভোগকালে অর্থলাভ হয়। রবি থাকিলে পিতৃ-ধনদ্রব্যাদি,

তদ্রূপ চন্দ্রে মাতৃ বা (বা মাতৃ-জাতীয়ার) ধনদ্রব্যাদি, মঙ্গলে শত্রু-ধন, বুধে বন্ধু ধন, বৃহস্পতিতে ভ্রাতৃ-ধন, শুক্রে স্ত্রী-ধন এবং শনি থাকিলে দাস-দাসী হইতে বা তাহাদের সম্বন্ধাধীন ঘটনা বিশেষ হইতে অর্থ প্রাপ্তি হইয়া থাকে। কিন্তু রব্যাদি গ্রহগণ দুর্ব্বল ও প্রতিকূল হইলে অর্থের অপ্রাপ্তি বা ক্ষতি কল্পনীয়॥ ২৩।২৪॥ দশমস্থ রবি তুঙ্গে, স্বগৃহে বা মূলত্রিকোণে থাকিলে জাতক স্বীয় ক্ষমতায় বহু অর্থোপার্জ্জনে সক্ষম হয়। লগ্ন, ধন ও লাভস্থানে বলবান্ শুভগ্রহ থাকিলে, ভূসম্পত্তি, প্রচুর ধন ও পরম সুখ ভোগ হয়॥ ২৫

গর্গ-সং। লগ্নার্ক-রাত্রিনাথেভ্যো দশমাধিপতির্গ্রহঃ।
যস্মিন্নবাংশে তৎকালং বর্ত্ততে তস্য যঃ পতিঃ ॥২৬
তদ্বৃত্ত্যা প্রবদেদ্ বিত্তং জাতস্য বহবো যদা।
ভবন্তি বিত্তদাস্তেঽপি স্বদশাসু বিনিশ্চিতাঃ ॥ ২৭

রবি, চন্দ্র ও লগ্ন ইহাদিগের দশমস্থানপতি যে গ্রহের নবাংশে থাকেন, সেই সেই নবাংশপতি গ্রহের যে বৃত্তি, জাতক সেই বৃত্তি দ্বারা ধনোপার্জ্জনে ও জীবিকা নির্ব্বাহে সক্ষম হয়। বহুগ্রহ বৃত্তিকারক হইলে সকলেই স্বকীয় দশান্তর্দ্দশায় স্বীয় বৃত্তি দ্বারা ধনপ্রদ হয়েন। ২৬।২৭

দশমস্থগ্রহবশেন বৃত্তিজ্ঞানমাহ।

তনোঃ শশাঙ্কাদ্দশমে বলীয়ান্ স্যাজ্জীবনং তস্য খগস্য বৃত্ত্যা।
বলান্বিতাদ্বর্গপতেস্তু যদ্বা বৃত্তির্ভবেত্তস্য খগস্য পাকে ॥ ২৮
সূতৌ লগ্নাচ্ছীতরশ্মির্ন ভস্থো বৃত্তির্নূনং পুরুষস্যাপি নিত্যম্।
নানাকল-কৌশলবাগ্বিলাসৈঃ সদ্ব্যাপারৈঃ সাহসৈঃ সৎকলাভিঃ ॥২৯

দশমস্থ গ্রহদ্বারা বৃত্তি নির্দ্দেশ ;—লগ্ন বা চন্দ্র হইতে দশমস্থ বলবান্ গ্রহের বৃত্তি দ্বারা জাতকের জীবিকা নির্ব্বাহ হয়। অথবা চতুরাদি স্ববর্গপ্রাপ্ত বলবান্ গ্রহের দশাভোগকালে তদীয় বৃত্তি দ্বারা ধনাগম হয়॥ ২৮

জন্মকালীন লগ্নের দশমে বলবান চন্দ্র থাকিলে, নানারূপ উপায়, চাতুরী, সদ্ব্যবসায়, নৃত্য, গীত, বাদ্য, নাট্য, ইন্দ্রজাল, পুস্তক-রচন, রৌপ্যরত্ন-পরীক্ষা ইত্যাদি দ্বারা জীবিকা নির্ব্বাহ হয়॥ ২৯

অতঃপর গ্রহদিগের বৃত্তি কথিত হইতেছে যথা ;—

বলবান্ রবি বৃত্তিকারক হইলে, ঔষধ, কাষ্ঠ, সুবর্ণ, পারদ, ঘাস, খড় বা তৃণ জাতদ্রব্য, সুগন্ধ দ্রব্য বরাহ মতে মেষাদি পশুলোম বা লোমজাত দ্রব্য, এই সমস্ত বস্তুর বাণিজ্য জাতকের বৃত্তি নির্দ্দেশ করিবে।

চন্দ্রের বৃত্তি ;—স্ত্রীজনের আশ্রয়, ভূমি, জল ও জলোৎপন্ন দ্রব্য ও কুসীদ জীবিকা ইত্যাদি।

মঙ্গলের বৃত্তি,—অস্ত্রশস্ত্রাদির নির্ম্মাণ বা ক্রয়-বিক্রয়, মৃত্তিকা খনন ও গঠন, স্বর্ণ রৌপ্য তাম্র প্রভৃতি ধাতু দ্রব্যের ক্রয়-বিক্রয় ; মনঃশীলা, অগ্নিক্রিয়াসাধ্য কার্য্য ইত্যাদি।

বুধের বৃত্তি ;—কবিতা, গ্রন্থ-রচনা, শিল্পবৃত্তি, গণিতকার্য্য, টীকা, ব্যাখ্যা, শাস্ত্রচর্চ্চা ও লিখনকার্য্য। বৃহস্পতির বৃত্তি ;—দেবতা ও ব্রাহ্মণসেবা, উপবাস ; তীর্থগমন, অধ্যাপন, যজন, যাজন ইত্যাদি। শুক্রের বৃত্তি যথা ;—রৌপ্য ও লৌহাদির বাণিজ্য এবং স্ত্রীজন হইতে ধনপ্রাপ্তি হয়।

অথ দশমস্থানে গ্রহদৃষ্টিফলম্।

সূর্য্যে সৌর্য্যবলং বিধৌ চতুরতা ভৌমে নৃপাণাং প্রিয়ঃ।
সৌম্যে সৌধনবর্দ্ধিতঃ সুরগুরৌ ভূধান্যরত্নৈর্যুতঃ।
শুক্রে দেবদ্বিজামরার্চ্চনরতঃ সৌরে ধনী ক্রূরবাক্
রাহৌ লৌহধনো ভবেদ্দশমভে দৃষ্টে ফলং নিশ্চিতং॥ ৩০

অথ কর্ম্মভাবে রব্যাদিগ্রহ-যোগফলম্।

চ-চিঃ। প্রয়াতোঽংশুমান্ যস্য মেষূরণেঽস্য
শ্রমঃ সিদ্ধিদো রাজতুল্যো নরস্য।
জনন্যাস্তথা যাতনামাতনোতি
ক্রমঃ সংক্রমেদ্ বল্লভৈর্ব্বিপ্রয়োগঃ॥ ৩১

জ্যোতিঃকল্প। দশমভবনসংস্থে তীক্ষ্ণভানৌ মনুষ্যো
বহুতরধনযুক্তো দানশীলোঽভিমানী।
মৃদুশুচিরপি ভোক্তা নৃত্যগীতানুরক্তো
নরপতিরিবপূজ্যঃ শেষকালে চ রোগী॥ ৩২

বলবান্ রবি দশম ভাবস্থ হইলে জাতকের চেষ্টা ও পরিশ্রম নৃপতিগণের উদ্যমের ন্যায় সর্ব্ব বিষয়ে সিদ্ধি প্রদান করে। তাহার মাতা পীড়া হইতে যাতনা ভোগ করে। পুত্র মিত্রাদি প্রিয়গণ হইতে তাহার বিয়োগ ঘটে এবং তজ্জন্য তাহার মন সর্ব্বদা খিন্ন থাকে ॥ ৩১

বলবান্ সূর্য্য দশম গৃহে থাকিলে মনুষ্য বহুতর ধনশালী, দানশালী, অভিমানী, মৃদু, বিশুদ্ধাচার, ভোক্তা, নৃত্যগীতানুরক্ত, রাজার ন্যায় মান্য ও শেষ অবস্থায় রোগ বিশিষ্ট হইবে ॥ ৩২

## কর্ম্মভাবস্থ-চন্দ্রফলম্।

চ-চিঃ।
সুখং বান্ধবেভ্যঃ খগে ধর্ম্মকর্ম্মা
সমুদ্রাঙ্গজে শং নরেশাদিতোঽপি।
নবীনাঙ্গনা-বৈভবে সুপ্রিয়ত্বং
পুরোজাতকে সৌখ্যমল্পং করোতি ॥ ৩৩

জ্যোতিঃ কঃ। বহুতরধনভাগী কর্ম্মসংস্থে হিমাংশৌ
বিবিধগুণনিধানঃ পুত্রদারাদিপূর্ণঃ।
রিপুকুটিল গৃহস্থেচাস্যরোগী কৃশাঙ্গো
ভবতি পিতৃধনাঢ্যঃ কর্ম্মহীনো মনুষ্যঃ ॥৩৪

বলবান্ চন্দ্র দশমভাবগত হইলে মনুষ্য ধর্ম্মকর্ম্মা হয়, বন্ধুগণ হইতে সুখলাভ করে, নৃপ প্রভৃতি হইতে কল্যাণ প্রাপ্ত হয় এবং নবীনাঙ্গনাগণের প্রণয় লাভ করে। তাহার প্রথম পুত্রসম্বন্ধে বিশেষ সুলাভ ঘটে না ॥ ৩৩

চন্দ্র কর্ম্মস্থানে থাকিলে মানব বহুতর ধনভাগী, অশেষ গুণনিধান ও পুত্র-কলত্র-সমন্বিত হয়। পরন্তু ঐ কর্ম্মস্থানস্থ চন্দ্র যদি শত্রুগৃহস্থিত বা পাপগৃহস্থিত হয়, তাহা হইলে মনুষ্য মুখরোগ-বিশিষ্ট, কৃশ-শরীর, কর্ম্মহীন ও পিতৃধনে ধনবান্ হইয়া থাকে ॥ ৩৪

জ্যোতিঃ কঃ। দশমগভমহীজে দাম্ভিকঃ কোষহীনো
রিপুকুলভয়কারী কামিনীচিত্তহারী।

জঠরসমশরীরো ভূমিজীবী প্রকোপী
দ্বিজগুরুসুরভক্তো নাতিদীর্ঘো ন খর্ব্বঃ॥ ৩৫

মঙ্গল দশমস্থানে থাকিলে মনুষ্য দাম্ভিক, কোষহীন, শত্রুদিগের ভয়জনক, কামিনীগণের মনোহারী জঠর-সমশরীর-বিশিষ্ট; ভূমিজীবী, ক্রোধপরতন্ত্র, দেব গুরু ও ব্রাহ্মণের প্রতি ভক্তিযুক্ত, অনতিদীর্ঘ ও অনতিখর্ব্ব হইবে॥ ৩৫

কর্ম্মভাবস্থ-কুজফলম্।

চঃ চিঃ। কুলে তস্য কিং মঙ্গলং মঙ্গলো নো,
জনৈর্ভূয়তে মধ্যভাবে যদি স্যাৎ।
স্বতঃসিদ্ধ এবাবতংসীয়তেঽসৌ
বরাকোঽপি কণ্ঠীরবঃ কিং দ্বিতীয়ঃ॥ ৩৬

মঙ্গল দশমভাবস্থ না হইলে জাতকের কুলে আর কি মঙ্গল হইতে পারে? (অর্থাৎ কর্ম্মভাবস্থ মঙ্গলই সকল প্রকার শুভফল প্রদানের একমাত্র হেতু) বহু লোক উক্ত ব্যক্তির সেবা করে, স্বকীয় পরাক্রমেই সে ব্যক্তি সর্ব্বোপরি বিরাজমান হয়। নীচকুলোৎপন্ন হইলেও সে ব্যক্তি পরাক্রমে সিংহ-সদৃশ॥ ৩৬

জ্যোতিঃ কঃ। অস্ত্রজ্ঞঃ সাহসিকো ভূম্যুপজীবী কর্ম্মণা রহিতঃ।
শত্রুধনেষধীকারী ভবতি নরো মঙ্গলে দশমে॥ ৩৭

মঙ্গল দশমস্থানে থাকিলে মনুষ্য অস্ত্রচিকিৎসক, সাহসী, ভূম্যুপজীবী, কর্ম্ম-রহিত ও শত্রুধনের অধিকারী হইবে॥ ৩৭

কর্ম্মভাবস্থ-বুধফলম্।

চঃ চিঃ। মিতং সংবদেন্মো মিতং সংলভেত
প্রসাদাদি বৈ কারী সৌরাজ্যবৃত্তিঃ।
বুধে কর্ম্মগে পূজনীয়ো বিশেষাৎ
পিতুঃসম্পদো নীতিদণ্ডাধিকারাৎ॥ ৩৮

জ্যোতি কঃ। যশো নৃপতিপূজাঞ্চ মিত্রং বিত্তং শুভো বুধঃ।
কর্ম্মস্থানগতঃ কুর্য্যাদ্বিপরীতমতোঽন্যথা॥ ৩৯

শুভ বুধ দশমস্থ হইলে মনুষ্য পরিমিত বাক্য কহে। অপরিমিত অর্থাদি লাভ করে। পিতৃ-সম্পত্তি প্রাপ্ত হেতু লোকসমাজে বিশেষ পূজনীয় হয় এবং ধর্ম্মনীতি ও দণ্ডনীতি বিষয়ে ব্যুৎপন্ন হওয়ায় লোকের নিগ্রহ করিতে বা তাহাদের প্রতি অনুগ্রহ প্রকাশ করিতে সমর্থ হয়॥ ৩৮

শুভ বুধ কর্ম্মস্থানে থাকিলে মানব যশঃ, রাজপূজা, মিত্র ও ধনলাভ করে। পরন্তু ঐ বুধ অশুভ হইলে ইহার বিপরীত ফল হয়॥ ৩৯

## কর্ম্মভাবস্থ-বৃহস্পতিফলম্।

চঃ চিঃ। গুরৌ কর্ম্মগে মন্দিরং চিত্রশালং
পিতুঃ পূর্ব্বজেভ্যোঽপি তেজোধিকত্বং।
ন তুষ্টো ভবেচ্চর্ম্মনা পুত্রকানাং
পচেৎ প্রত্যহং প্রস্থসামুদ্রমন্নং॥ ৪০

জ্যোতিঃ কঃ। দশমধামগতে চ বৃহস্পতৌ তুরগরত্নবিভূষিতমন্দিরঃ।
জয়তি নীতিগুণৈর্নিজশাত্রবান্ সুখভাজনঃ॥ ৪১

বৃহস্পতি দশমভাবগত হইলে মনুষ্যের নানা চিত্রযুক্ত গৃহ ও মন্দিরাদি নির্ম্মিত হয়। প্রতাপে এবং সম্মানে সে ব্যক্তি পিতা এবং অগ্রজ হইতেও উন্নত হয়, কিন্তু পুত্রসুখে সুখী হয় না। তাহার রন্ধনাগারে প্রস্থ-পরিমাণ লবণের প্রয়োজন হয় এতৎ পরিমিত অন্ন ব্যঞ্জন প্রতিদিন পাক হইয়া থাকে। অর্থাৎ সে ব্যক্তির গৃহে প্রতিদিন বহুব্যক্তি আহার প্রাপ্ত হয়॥ ৪০

বৃহস্পতি দশম গৃহে থাকিলে মনুষ্য সমুদয় ধর্ম্মের অনুষ্ঠান করে, নীতি-গুণে নিজ শত্রুগণকে পরাজয় করে এবং তুরগরত্ন দ্বারা তাহার ভবন বিভূষিত হয়, সে ব্যক্তি নিয়ত সুখভোগ করিয়া থাকে॥ ৪১

## কর্ম্মভাবস্থ-শুক্রফলম্।

চঃ চিঃ। ভৃগুঃ কর্ম্মগো [illegible] রুণদ্ধি
ক্ষয়ার্থং ত্রয়ঃ কিং ন আত্মীয় এব

তুলামানতো হাটকং বিপ্রবৃত্ত্যা
জনাড়ম্বরৈঃ প্রত্যহং বা বিবাদাৎ ॥ ৪২

জ্যোতি-কঃ। কর্ম্মগতে ভৃগুপুত্রে ভুঙ্‌ক্তে রাজ্যাস্পদং বনস্থোঽপি।
ভবতি চ লোচনরোগী স্ত্রীধনযুক্তো মহাভোগী ॥ ৪৩

শুক্র দশমস্থ হইলে গোত্র বীর্য্য রোধ করিয়া থাকে। নীতি-বিস্মৃতি রূপ স্বকীয় ভ্রম কি তাহার (জাতকের) অর্থনাশের হেতু হয় না? অর্থাৎ তাহার নিজের ভ্রম বশতঃ অর্থহানি ঘটে। প্রতিদিন যজনাধ্যাপনাদি ব্রাহ্মণবৃত্তি দ্বারা কিম্বা প্রতিষ্ঠার্থ স্থাপিত পার্শ্বচর ও শত্রুগণ সহ বিবাদে শতপল পরিমিত সুবর্ণ কি তাহার করায়ত্ত হয় না? অর্থাৎ হইয়া থাকে এই ভাব ॥ ৪২

শুক্র কর্ম্মস্থানে থাকিলে মনুষ্য বনস্থিত হইয়াও রাজ্যভোগ করে এবং সে ব্যক্তি নয়ন-রোগযুক্ত, স্ত্রীধনসম্পন্ন ও মহাভোগ বিশিষ্ট হয় ॥ ৪৩

চঃ চিঃ। শনৌ ব্যোমগে বিন্দতে কিঞ্চ মাতা
সুখং শৈশবং দৃশ্যতে কিং তু পিত্রা।
নিধিঃ স্থাপিতো বাপিতা বা কৃষিশ্চ
প্রণশ্যেদ্ ধ্রুবং দৃশ্যতো দৈবতো বা ॥ ৪৪

জ্যোতিঃ কঃ। পরসমুপার্জ্জিতবিত্তঃ ক্রূরাত্মা পরঘাতকঃ শূরঃ।
জঙ্ঘারোগী কৃপণঃ কর্ম্মগতে মানবো মন্দে ॥ ৪৫

শনি দশমভাবস্থ হইলে তাহার মাতা কি প্রাপ্ত হয়? অর্থাৎ কোন সুখই প্রাপ্ত হয় না। তাহার পিতা তাহার বাল্য-ক্রীড়াদি কি দেখিতে পায়? অর্থাৎ পায় না, বাল্যকালে পিতা মাতার মৃত্যু হয় এই ভাব।

তাহার পিতৃ-সঞ্চিত অর্থাদি এবং তাহার নিজের বা পৈতৃক কৃষিকার্য্য স্বচক্র পরচক্রাদি কোন দৃশ্যমান হেতুতে কিম্বা অগ্নি জলাদি কোন দৈব ব্যাঘাতে বিনষ্ট হইয়া যায় ॥ ৪৪

শনি কর্ম্মস্থানে থাকিলে মানব বিপক্ষ পক্ষ হইতে ধনোপার্জ্জন করিবে এবং সে ব্যক্তি ক্রূরাত্মা, হত্যাকারী, শূর, জঙ্ঘারোগ-বিশিষ্ট ও কৃপণ হইয়া থাকে ॥ ৪৫

চঃ-চিঃ। সদা ম্লেচ্ছসংসর্গতোঽতীব গর্ব্বং
লভেন্ মানিনী কামিনীভোগমুচ্চৈঃ।
জনৈর্ব্ব্যাকুলোঽসৌ সুখং নাধিশেতে
মদেঽর্থব্যয়ী ক্রূরকর্ম্মা খগেঽগৌ ॥ ৪৬

জ্যোঃ কঃ। কামাতুরঃ কর্ম্মগতে চ রাহৌ পরার্থলোভী "মুখরাপতিশ্চ"।
স্নানে বিরক্তঃ সুখবর্জ্জিতশ্চ বিহারশীলশ্চপলোঽতিদুঃখী ॥ ৪৭

বলবান্ রাহু কর্ম্মভাবস্থ হইলে জাতক ম্লেচ্ছ সংসর্গে অতীব গর্ব্বিত অর্থাৎ ম্লেচ্ছাধিকারে উচ্চপদস্থ হইয়া প্রচুর ধনোপায়ে ধনগর্ব্বিত হয়। সে অতি অভিমানিনী কামিনী সম্ভোগ করে এবং কার্য্যক্ষেত্রে বহু সম্ভ্রান্ত ব্যক্তির সহিত ব্যাপৃত থাকে। তাহার কার্য্যের ঝঞ্ঝাট এতই অধিক হয় যে, সে সুখে শয়ন করিতে পায় না। সে আনন্দ বা আনন্দজনিত সম্মোহে অর্থব্যয় করে এবং স্বভাবতই নিষ্ঠুর হয় ॥ ৪৬

রাহু কর্ম্মস্থানে থাকিলে মনুষ্য কামাতুর, পরান্নভোজী, মুখরা রমণীর পতি, স্নানে বিরক্ত, চপল ও দুঃখভোগী হয় ॥ ৪৭

## কর্ম্মভাবস্থ-কেতুফলম্।

চঃ চিঃ। পিতুর্নো সুখং কর্ম্মগো যস্য কেতুস্তদা দুর্ভগং কষ্টভাজং করোতি।
তদা বাহনে পড়িতং জাতু জন্ম বৃষাজালিকন্যাসু চেচ্ছক্রনাশম্ ॥ ৪৮

কেতু কর্ম্মভাবস্থ হইলে জাতকের পিতৃসুখ পৈতৃকসুখ, পিতৃসঞ্চিতধন-দ্রব্যাদিলাভ ও চিত্তসুখ হয় না। সে ভাগ্যহীন, কষ্টভোগী, বাহন নিমিত্ত পীড়িত, পাদদেশে ও গুহ্যে রোগযুক্ত হয় ॥ ৪৮

## চন্দ্রাদ্দশমে রব্যাদিগ্রহযোগফলম্।

জ্যোতিনিঃ। চন্দ্রাদ্দশমে সূর্য্যঃ সিদ্ধারম্ভং ধনসমৃদ্ধঞ্চ।
জনয়ত্যুত্তমসত্ত্বং নৃপতিমুদগ্রং জনাশ্রয়ং দৃষ্টম্ ॥ ৪৯

ভৌমঃ সাহসনিরতং প্রত্যন্তনিবাসিনং বিষয়লুব্ধম্।
ক্রূরং নিষাদচরিতং জনয়তি দশমস্থিতঃ পুরুষম্ ॥৫০
বিদ্বাংসং ধনবন্তং বহুশ্রুতং নায়কং খ্যাতম্।
জনয়তি সৌম্যো দশমে পুরুষং বহুশিল্পিনং প্রাজ্ঞম্ ॥৫১
গুরুরপি দশমস্থানে সিদ্ধার্থং ধার্ম্মিকং ধনসমৃদ্ধম্।
জনয়ত্যুত্তমচরিতং নরেন্দ্রসচিবং নরং স্বাঢ্যম্ ॥৫১
শশিনো দশমে শুক্রঃ সুভগং ললিতঞ্চ বিত্তবন্তম্।
জনয়তি সিদ্ধারম্ভং ধনিনং নৃপপূজিতং পুরুষম্ ॥ ৫৩
সৌরো ব্যাধিতদেহং নিঃস্বং দুঃখান্বিতং শ্রিয়াহীনম্।
কর্ম্মসু নিত্যোদ্বিগ্নং জনয়তি দশমে স্থিতঃ পুরুষম্ ॥ ৫৪

কর্ম্মস্বামিনো স্থিতিফলম্।

পরাশরঃ সং। দশমেশে সুখে কর্ম্মে জ্ঞানবান্ সুখবিক্রমী।
গুরুদেবার্চ্চনরতো ধর্ম্মাত্মা সত্যসংযুতঃ ॥ ৫৫
দশমেশে সুতে লাভে ধনবান্ পুত্রবান্ ভবেৎ।
সর্ব্বদা হর্ষসংযুক্তঃ সত্যবাদী সুখী নরঃ ॥ ৫৬
দশমে শুভে লগ্নে কবিতাগুণসংযুতঃ।
বাল্যে রোগী সুখী পশ্চাদর্থবৃদ্ধির্দ্দিনে দিনে ॥ ৫৭
ধনে মদে চ সহজে কর্ম্মেশো যদি সংস্থিতঃ।
মনস্বী গুণবান্ বাগ্মী সত্যধর্ম্মসমন্বিতঃ ॥ ৫৮
কর্ম্মেশোঽরিব্যয়ে চাষ্টে শত্রুভিঃ পরিপীড়িতঃ।
চাতুর্য্যগুণসম্পন্নঃ কচিচ্চ ন সুখী নরঃ ॥৫৯
৪৯ হইতে ৫৯ শ্লোকার্থ স্পষ্ট।

---

# একাদশ পরিচ্ছেদ

—:•:—

## আয়ভাব-বিবেকঃ।

হোরা-রঃ। স্বস্বামি-সদ্‌গ্রহযুতেক্ষিত-আয়গেহে
সদ্বর্গকে ভবতি যস্য [illegible]।
ক্রূরৈশ্চ দৃষ্টিসহিতেন চ তত্র লাভঃ
তদ্বর্গকেঽপ্যথ চ মিশ্রফলঞ্চ মিশ্রে॥ ১

আয়স্থান শুভগ্রহের ক্ষেত্র ও শুভদৃষ্ট-যুক্ত বা স্বামিদৃষ্ট-যুক্ত হইলে, অথবা আয়ভাব শুভগ্রহের ষড়্‌বর্গাদি বর্গগত হইলে উপার্জ্জন পথে ন্যায় সঙ্গত ও অনিন্দিত কার্য্য দ্বারা বিশেষ লাভ হয়। আর পাপগ্রহযুক্ত-দৃষ্ট বা পাপগ্রহের বর্গগত হইলেও লাভ হয় বটে, কিন্তু উহা অন্যায়সঙ্গত ও নিন্দিত কার্য্য দ্বারা হইয়া থাকে। শুভাশুভ গ্রহযোগদৃষ্টে সৎ ও অসৎ কার্য্য দ্বারা ন্যায় ও অন্যায়রূপে ধনোপায় হয়॥ ১

পারি। আয়স্থঃ শুভখেচরঃ শুভধনং পাপস্তু পাপার্জ্জিতম্,
মিশ্রৈর্মিশ্রধনং সমেতি মনুজস্তজ্জাতকোক্তং বদেৎ।
লাভস্থানগতঃ সমস্তগুণবান্ ইষ্টাধিকশ্চেৎধনী,
জাতো যান-বিভূষণাম্বর-বধূ-ভোগাদিবিত্তাধিকঃ॥ ২
লাভস্থানগতো বিলগ্নভবনাৎ কেন্দ্রত্রিকোণস্থিতে,
লাভে পাপসমন্বিতে তু ধনবান্ ভুক্তাদিরাশ্যংশকে।
তদ্বৎ খেটদশাপহার-সময়ে বিত্তং বদেত্তদ্বিদি॥ ৩
লাভেশে দিনেশেঽথবা শশধরে ভূপালতুল্যাশ্রয়াদ্,
ভৌমে মন্ত্রিজনাগ্রজানুজ-কৃষিদ্বারা ধনং লভ্যতে।
বিদ্যা-বন্ধু-সুতৈঃ সুধাকরসুতে জীবে নিজাচারতঃ,
শুক্রে রত্ন-বধূ-গজাদিপশুভির্মন্দে কুবৃত্ত্যা শ্রিয়ম্॥ ৪

লাভস্থানোপযাতঃ সকল-বলযুতঃ খেচরো বিত্তদঃ স্যাৎ,
ভানুশ্চেজ্জ্ঞাতিবর্গাদতিধনমুড়ুপো মাতৃবর্গেণ ভৌমঃ।
স্বোখাচ্চাত্রির্যদিষ্ট-প্রভু-বিবুধ-সুহৃন্মাতুলৈর্বিত্তমেতি ॥ ৫
জীবো যচ্ছতি বেদশাস্ত্র-যজনাচারাদি-পুত্রৈর্ধনম্,
শুক্রঃ স্ত্রীজন-কাব্য নাটককলা-সঙ্গীতবিদ্যাদিভিঃ।
দাসী দাস-কৃষিক্রিয়ার্জ্জিতধনং ধান্যং সমৃদ্ধং শনি-
র্বিপ্রাদি-দ্যুচরেণ বীক্ষিতযুতে বিপ্রাদয়ো বিত্তদাঃ ॥ ৬

শুভগ্রহ আয় ভাবস্থ হইলে ন্যায়-সঙ্গত কার্য্য দ্বারা এবং পাপগ্রহ আয়-ভাবস্থ হইলে অন্যায়-সঙ্গত ও নিন্দিত কার্য্য দ্বারা ধনোপায় হয়। আর শুভাশুভ গ্রহযোগে সৎ ও অসৎকার্য্য দ্বারা, ন্যায় ও অন্যায়রূপে ধনোপায় হয়। সর্ব্বপ্রকারে গুণযুক্ত, ইষ্টাধিক ফলদাতা ও বলবান্ গ্রহ লাভভাবস্থ হইলে জাতক, যান, বিভূষণ, উত্তমাম্বর, শোভনা বধূ ও বহুবিধ সম্ভোগাদিযুক্ত এবং সুবিদ্বান্ হয় ॥ ২

লাভপতি কেন্দ্র বা কোণস্থ এবং লাভস্থ পাপগ্রহ, তুঙ্গ, স্বগৃহ, তুঙ্গাংশ বা স্বনবাংশগত হইলে জাতক ধনবান্ হয়। লাভপ্রদ গ্রহ যে যে দ্রব্যাদির কারক সেই গ্রহের দশান্তর্দ্দশায় তদ্গ্রহ-নির্দ্দিষ্ট দিক অধিকারে, সেই সেই দ্রব্যাদির লাভ বা তাহার ব্যবসায়ে ধনোপায় হয়। (কিন্তু বিংশোত্তরী মতে আয়পতির দশা নিয়তই অশুভফলপ্রদা) ॥ ৩ ॥ বলবান্ রবি বা চন্দ্র লাভপতি হইলে, রাজা বা রাজতুল্য ব্যক্তির আশ্রয়ে ধনলাভ হয়। তদ্রূপ মঙ্গলে মন্ত্রী, জ্যেষ্ঠানুজ ভ্রাতা ও কৃষিকার্য্য দ্বারা, বুধে বিদ্যা, বন্ধু, পুত্র ও কন্যা দ্বারা, বৃহস্পতিতে নিজাচার ব্যবহার হইতে, শুক্রে মণি মুক্তা হীরকাদি রত্ন, ভার্য্যা বা স্ত্রীলোক ও অশ্বগজাদি পশু দ্বারা এবং বলবান্ শনিতে কুবৃত্তি দ্বারা ধন সম্পত্তি লাভ হয় ॥ ৪ ॥ লাভস্থ গ্রহ পূর্ণবলী হইলে প্রচুর ধনপ্রদ হয়েন। পূর্ণবলী রবি লাভস্থ হইলে জ্ঞাতিবর্গ হইতে; তদ্রূপ চন্দ্রে মাতৃবর্গ দ্বারা; মঙ্গলে ভ্রাতৃবর্গ হইতে; বুধে প্রিয়জন, প্রভু, পণ্ডিত ব্যক্তি, মিত্র ও মাতুল দ্বারা; বৃহস্পতিতে বেদবেদাঙ্গাদি শাস্ত্র, যজন, শিষ্টাচার বা ব্যবহার শাস্ত্রে ব্যবহার

বিদ্যার এবং পুত্রদ্বারা; শুক্রে জীবন, কাব্য, নাটক ও নৃত্যগীতবাদ্যাদি দ্বারা; শনিতে দাসদাসী ও কৃষিকার্য্য দ্বারা ধনোপার্জ্জন এবং ধান্যাদি সমৃদ্ধি হয়।

লাভস্থ বা লাভদর্শী গ্রহ যে জাতির অধিপতি, সেই জাতি হইতে বা তৎসাহায্যে ধনোপায় হয়॥ ৫।৬

হোরা প্রঃ। লাভে রবীক্ষিতযুতে রবিবর্গযুক্তে
চৌর্য্যাচ্চতুষ্পদমুখৈর্নৃপলব্ধবিত্তম্।
তদ্বদ্বিধোর্যুবতিতোয়-গজাদি বিত্তং
ক্ষীণে ক্ষয়ো ভবতি পূর্ণবিধৌ বিবৃদ্ধিঃ॥ ৭
আয়ে কুজেক্ষিতযুতেঽস্য গণে চ
কষ্টৈর্দ্ধিতঃ সুবর্ণমণিপাবক-শস্ত্রজাতম্।
জ্ঞাদ্যেক্ষিতে জ্ঞগণ আয় গৃহেধনং স্যাচ্ছিল্পাদি
কাব্যলিখনৈস্তুরগৈঃ স কাংস্যৈঃ॥ ৮

হোরা প্রদীপে উক্ত হইয়াছে যে, লাভস্থান বলবান্ রবিযুক্ত বা রবিদৃষ্ট বা রবির ক্ষেত্রাদি বর্গগত হইলে চৌর্য্যবৃত্তি; চতুষ্পদ পশু ও নৃপ হইতে বিত্তলাভ হয়। তদ্রূপ পূর্ণচন্দ্রের যোগ দৃষ্টি বা বর্গযোগে যুবতী, জল ও গজাদি হইতে বিত্তলাভ, কিন্তু ক্ষীণচন্দ্রে ঐ সমস্ত হইতে বিত্তক্ষয় হয়॥ ৭॥ মঙ্গলের উক্ত প্রকার সম্বন্ধে সুবর্ণ, মণি, অগ্নি শস্ত্র ও কুৎসিৎকার্য্য এবং সৎযাত্রা বা দূরযাত্রা দ্বারা; বুধের সম্বন্ধ যোগে শিল্পকার্য্য, কাব্য লিখন, অশ্ব ও কাংস্য দ্বারা বিত্তলাভ হয়॥ ৮

ধনাধিপে লাভগতে লাভেশে ধনমাগতে।
তাবুভৌ কেন্দ্রগৌ বাপি ধনলাভমুদীরয়েৎ॥ ৯

ধনাধিপতি লাভস্থানে এবং লাভাধিপতি ধনস্থানে কিম্বা তাহারা উভয়ে কেন্দ্রে অবস্থান করিলে ধনলাভ হইয়া থাকে॥ ৯

লাভেশযুক্তরাশীশে শুভগ্রহনিরীক্ষিতে।
শুভগ্রহাণাং মধ্যস্থে ধনলাভমুদীরয়েৎ॥ ১০

লাভাধিপতি যে রাশিতে অবস্থিতি করে, সেই রাশির অধিপতি শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট বা শুভগ্রহের মধ্যবর্ত্তী হইলে ধনলাভ হইয়া থাকে ॥ ১০

ভবীশে শুভসম্বন্ধে কর্ণসৌখ্যং বিনির্দ্দিশেৎ।
ভবীশে পাপসম্বন্ধে কর্ণরোগং বিনির্দ্দিশেৎ ॥ ১১

একাদশাধিপতির সহিত শুভগ্রহের সম্বন্ধ থাকিলে কর্ণসুখ এবং পাপগ্রহ সহ সম্বন্ধ থাকিলে কর্ণরোগ হইয়া থাকে ॥ ১১ ॥ ইতি সর্ব্বার্থ-চিন্তামণিঃ ॥

অথায়ভাবে রব্যাদিগ্রহযোগফলম্।

চঃ-চিঃ। রবৌ সংলভেৎ স্বঞ্চ লাভোপযাতে।
নৃপদ্বারতো রাজমুদ্রাধিকারাৎ।
প্রতাপানলে শত্রবঃ সংতপন্তি
শ্রিয়োঽনেকধা দুঃখমঙ্গোদ্ভবানাম্ ॥ ১২

জ্যোতিঃ-কঃ। বহুতরধনভাগী লাভসংস্থে দিনেশে
নরপতিগৃহমেধী ভোগহীনো বিধিজ্ঞঃ।
কৃশতনুবলযুক্তঃ কামিনীচিত্তহারী
ভবতি চপলচিত্তো জ্ঞাতিবর্গপ্রমোদী ॥ ১৩

বলবান্ সূর্য্য একাদশস্থানস্থ হইলে জাতক রাজ-দ্বার হইতে অর্থপ্রাপ্ত হয়। নৃপতি-প্রদত্ত অধিকার হইতে গজাশ্বাদি নানাবিধ সম্পত্তি লাভ করে। তাহার প্রতাপে এবং ঐশ্বর্য্য-দর্শনে শত্রুকুল সর্ব্বদা সন্তপ্ত থাকে। কিন্তু সে পুত্র হইতে (পুত্রের পীড়ায় বা পুত্রবধূর বিনাশে) দুঃখপ্রাপ্ত হয় ॥ ১২

সূর্য্য একাদশগৃহে থাকিলে মনুষ্য বহুতর ধনভাগী, রাজগৃহমেধী, ভোগহীন, বিধানজ্ঞ, কৃশশরীর, বলবান্ কামিনীজন-মনোহারী, চপলচিত্ত ও জ্ঞাতিবর্গের সহিত আমোদ-প্রমোদকারী হয় ॥ ১৩

আয়ভাবস্থ-চন্দ্রফলম্।

চঃ চিঃ। লভেদ্ভূমিপাদিন্দুনা লাভগেন।
প্রতিষ্ঠাধিকারাম্বরাণি ক্রমেণ।

প্রিয়োঽথ স্ত্রিয়োঽন্তঃপুরে বিভ্রমন্তি
ক্রিয়া বৈকৃতী কন্যকা বস্ত্রলাভঃ ॥ ১৪

জ্যোতিঃ-কঃ। বহুতর-ধনভাগী লাভসংস্থে শশাঙ্কে
প্রচুরসুখবলমেতো দারভৃত্যাদিযুক্তঃ।
শশিনি কৃশশরীরে নীচপাপারিগেহে
ভবতি ন সুখভাগী নির্ধনো মূঢ়চেতা ॥ ১৫

বলবান্ চন্দ্র লাভস্থানগত হইলে নৃপতি-সকাশাৎ ক্রমে ক্রমে সম্মান অধ্যক্ষতা এবং বস্ত্রলাভ হয়। তাহার অন্তঃপুরে চিরকাল ভাগ্যলক্ষ্মী এবং স্ত্রী বিশ্রাম করে। তাহার কার্য্যহানি ঘটে এবং কন্যা ও বস্ত্র লাভ হয় ॥ ১৪

চন্দ্র লাভস্থানে থাকিলে মনুষ্য সাতিশয় সুখ-সৌভাগ্যশালী, পত্নী ভৃত্যাদিযুক্ত ও নানাসুখে সুখী হয়, পরন্তু যদি ঐ চন্দ্র ক্ষীণ, নীচগৃহগত অথবা পাপগ্রহের ও শত্রুগ্রহের গৃহগত হন, তাহা হইলে মনুষ্য ধনহীন ও মূঢ়হৃদয় হয়, সে কখন সুখভোগী হয় না ॥ ১৫

## আয়ভাবস্থ-কুজফলম্।

চঃ-চিঃ। কুজঃ পীড়য়েদাত্মগোঽপত্যশত্রূন্
ভবেৎ সম্মুখো দুর্ম্মুখোঽপি প্রতাপাৎ।
ধনং বর্দ্ধতে গোধনৈর্ব্বাহনৈর্ব্বা
সকৃচ্ছ্রুতার্থে চ পৈশূন্য ভাবাৎ ॥ ১৬

মঙ্গল একাদশভাবগত হইলে পুত্র ও শত্রুকে পীড়িত করিয়া থাকে। স্বয়ং দুর্ম্মুখ হইলেও সে ব্যক্তি স্বীয় পরাক্রমাধিক্য বশতঃ লোকদর্শন হয়। গোধন এবং বাহনের বাণিজ্যে তাহার ধন বর্দ্ধিত হয় এবং পিশুনতা নিবন্ধন একবার অর্থশূন্য হইয়া পড়ে ॥ ১৬

## লাভস্থ-বুধফলম্।

চঃ-চিঃ। বিনা লাভভাবে স্থিতং জ্ঞেজাতং
ন লাভো ন লাবণ্যমানৃণ্যমস্তি।

কুতঃ কন্যকোদ্বাহ-দানঞ্চ দেয়ং
কথং ভূসুরাস্ত্যক্ততৃষ্ণা ভবন্তি ? ১৭

হোরা-রঃ। শ্রীবল্লভোঽতিগুণবান্ মতিমান্ স্বজনপ্রিয়ঃ।
লাভগে সোমতনয়ে মন্দাগ্নিঃ সমপণ্ডিত ॥ ১৮

বলবান্ বুধ লাভভাবস্থ না হইলে জাতকের ধনরত্নাদি-লাভ, তনু-লাবণ্য ও আনৃণ্য (ঋণরাহিত্য) অন্য আর কোন্ গ্রহ দ্বারা হইতে পারে ? কন্যা-সম্প্রদান ও বিবাহোপযোগী দানদ্রব্য-প্রদান, লাভস্থ বুধ ভিন্ন অন্য কোন্ গ্রহ করাইতে পারেন ? ব্রাহ্মণগণ আশাতিরিক্ত ধনদ্রব্যাদি-লাভে সর্ব্বপ্রকারে অভাবমুক্ত— অন্য কোন্ গ্রহযোগে হয়েন ? অর্থাৎ বলবান্ বুধ লাভস্থ হইলে জাতক প্রচুর ধনরত্নে ধনবান্, সৌন্দর্য্যশালী ও অঋণী হয়। তাহার গৃহে বহু কন্যা জন্ম হয়, সেই সমস্ত কন্যার সম্প্রদান কার্য্যে তাহাকে নিতান্তই ব্যাকুল হইতে হয় এবং সে অতি দানশীল হইয়া থাকে ॥ ১৭ ॥ সে শ্রীবল্লভ, অতি গুণবান্, বুদ্ধিমান, স্বজনপ্রিয় ও মন্দাগ্নি। বিদ্বান্ জামাতা, গুণবিদ্যাবতী পুত্রবধূযুক্ত এবং বিনীত হয়। সর্ব্বদা বিদ্যার চর্চ্চা হেতু তাহার গৃহ অতি গৌরবান্বিত হয় ॥ ১৮

## লাভস্থ-বৃহস্পতিফলম্।

চঃ-চিঃ। অকুপ্যঞ্চ লাভে গুরৌ কিং ন লভ্যং
বদন্ত্যষ্ট ধীমন্তমগ্রে মুনীন্দ্রাঃ।
পিতুর্ভারভৃৎ স্বাঙ্গজাস্তস্য পঞ্চ
পরার্থস্তদর্থো ন চেদ্ বৈভবায় ॥ ১৯

বলবান্ বৃহস্পতি একাদশভাবস্থ হইলে স্বর্ণরৌপ্যাদি কি না মনুষ্যের লাভ হইয়া থাকে ? ইন্দ্রাদি অষ্টলোকপালগণও তাহাকে বুদ্ধিমান্ বলিয়া থাকেন। সে ব্যক্তি পিতৃসহায় (অথবা পিতৃবর্গ-পোষক) হয়। তাহার পাঁচটী পুত্র জন্মে। তাহার অর্থ, ঐশ্বর্য্য বৃদ্ধির জন্য নহে, পরন্তু তাহা পরার্থ অর্থাৎ পরোপকারেই ব্যয়িত হয় ॥ ১৯

হোরা-রঃ। নীরোগো দৃঢ়কার্য্যশ্চ মন্ত্রবিৎ পরমাত্রবিৎ।
নাতিবিদ্যোঽল্পতনয়ঃ সাধুরেকাদশে গুরৌ॥ ২০

বৃহস্পতি লাভস্থ হইলে জাতক নিরোগ, দৃঢ়কার্য্য, মন্ত্রবিৎ, পরমাত্রবিৎ ও সাধুচেতা (রূপ-গুণবান্ জামাতা ও রূপগুণবতী পুত্রবধূযুক্ত) হয় এবং বিদ্যাভ্যাসে সর্ব্বদা নিযুক্ত হইলেও অতিশয় বিদ্বান্ হয় না ও তাহার সন্তান সংখ্যা অল্প হয়॥ ২০

## লাভস্থ-শুক্রফলম্।

চঃ চিঃ। ভৃগুর্লাভগো লাভদো যস্য লগ্নাৎ
সুরূপং মহীপঞ্চ কুর্য্যাচ্চ সম্যক্।
লসৎকীর্ত্তি-সত্যানুরাগং গুণাঢ্যং
মহাভোগমৈশ্বর্য্যযুক্তং সুশীলম্॥ ২১

কুঃ কুঃ। সদা গীতনৃত্যং ধনং তস্য গেহে
সুকর্ম্মা সুধর্ম্মাগমে তস্য বিত্তম্।
দৃঢ়ং বিদ্যয়া ঈশ্বরস্তস্য বিত্তং
যদা ভার্গবো লাভভাবং প্রয়াতঃ॥ ২২

বলবান্ শুক্র লাভভাবস্থ হইলে সর্ব্বপ্রকারে লাভপ্রদ ও মহীপ (বা তৎসম) কারক হয়েন। জাতক রূপবান্, গুণবান্, কীর্ত্তিশালী, সত্যানুরাগী, সুশীল, সম্ভোগী, ঐশ্বর্য্যশালী ও বহুবিদ্যা দ্বারা সর্ব্বশ্রেষ্ঠ হয়। তাহার গৃহে নৃত্যগীতাদি উৎসব প্রায়ই হয় এবং সৎকার্য্য দ্বারা ন্যায়োপার্জ্জিত ধনাগম হইয়া থাকে॥ ২১.২২

## আয়ভাবস্থ-শনিফলম্।

চঃ-চিঃ। স্থিরং বিত্তমায়ুঃ স্থিরং মানসঞ্চ
স্থিরা নৈব রোগাদয়ো ন স্থিরাণি।
অপত্যানি শূরঃ শতাদেক এব
প্রপঞ্চাধিকো লাভগে ভানুপুত্রে॥ ২৩

সূর্য্যাত্মজে লাভগতে মনুষ্যো ধনী বিতৃষ্ণো বহুভোগভাগী।
গীতানুরাগী মুদিতঃ সুশীলঃ স চাল্পকালে ভবতীব রোগী ॥ ২৪

ইতি জ্যোতিঃ-কঃ।

বলবান্ শনি একাদশভাবগত হইলে মনুষ্যের ভাগ্য স্থির, আয়ুঃ (দীর্ঘ) এবং মনও স্থির হয়। রোগ শোক এবং পুত্রাদি কিন্তু স্থির থাকে না অর্থাৎ তাহাকে রোগে প্রায়ই প্রপীড়িত এবং মধ্যে মধ্যে পুত্রশোক প্রাপ্ত হইতে হয়। শত লোকের মধ্যে সে ব্যক্তি একমাত্র শূর এবং প্রপঞ্চ-পরায়ণ অর্থাৎ মায়াপটু, বৈপরীত্যকারী বা বঞ্চনা-পরায়ণ হইয়া থাকে ॥ ২৩

শনি একাদশ ভবনে থাকিলে মনুষ্য ধনবান্, তৃষ্ণারহিত, বহুভোগবিশিষ্ট, গীতানুরক্ত, সন্তুষ্টচিত্ত, সুশীল এবং অল্প বয়সে রুগ্নের ন্যায় লক্ষিত হইয়া থাকে ॥ ২৪

## লাভস্থ-রাহুফলম্।

চঃ-চিঃ। সদা ম্লেচ্ছতোঽর্থং লভেৎ সাভিমান-
শ্চরেৎ কিঙ্করেণ ব্রজেৎ কিং বিদেশম্।
পরার্থাননর্থী হরেদ্‌ধূর্ত্তবন্ধুঃ
সুতোৎপত্তিসৌখ্যং তমো লাভগশ্চেৎ ॥ ২৫

কুঃ-কঃ। ভবেন্মানবো মানযুক্তঃ সদৈব
প্রতাপানলৈস্তাপয়েচ্ছত্রুবর্গম্।
সুতৈঃ কষ্টভাগ্‌গোত্রচিন্তাসু যুক্তো
যদা সৈংহিকেয়ো নরাণাঞ্চ লাভে ॥ ২৬

বলবান্ রাহু লাভভাবস্থ হইলে জাতক ম্লেচ্ছসংসর্গে অর্থলাভ ও কিঙ্কর সহ বিচরণ করে (তাহার শয়নে ভোজনে গমনে কিঙ্করগণ অনুবর্ত্তী হয়) এবং সদা অভিমানযুক্ত (গর্ব্বিত) হয়। সে কি কখন বিদেশ গমন করে? অর্থাৎ তাহার বিদেশ গমনের আবশ্যক হয় না। ধূর্ত্তগণের সহিত তাহার মিত্রতা হয়। সে অনর্থযুক্ত ও পরস্বাপহারী হয়। লাভস্থ রাহু জাতকের সুতোৎপত্তি-সৌখ্য

হরণ করেন অর্থাৎ সন্তান হয় না, যদি হয় তবে সুতসৌখ্য থাকে না, পরন্তু সন্তানহেতু কষ্টভোগ করে॥ ২৫

বলবান্ রাহু লাভস্থ হইলে জাতক বহুসম্মানযুক্ত ও স্বগোত্র-চিন্তাযুক্ত হয় এবং স্বকীয় প্রতাপে শত্রুগণকে সন্তপ্ত করে। রাজানুগ্রহে তাহার সুখসম্পত্তি ও সকলার্থ লাভ হয়॥ ২৬

## আয়ভাবস্থ-কেতুফলম্।

চঃ-চিঃ। সুভাগ্যঃ সুবিদ্যাধিকো দর্শনীয়ঃ
সুগাত্রঃ সুবস্ত্রঃ সুতেজোঽপি তস্য।
দরে পীড্যন্তে সন্ততির্দুর্ভগা চ
শিখী লাভগঃ সর্ব্বলাভং করোতি॥ ২৭

কুঃ-কঃ। ভবেৎ পুত্রচিন্তা ধনং তস্য গেহে।
[illegible]রে তস্য বায়ুপ্রকোপঃ॥ ২৮

বলবান্ কেতু লাভস্থ হইলে জাতক সৌভাগ্যশালী, সুবিদ্বান, সুরূপ, সুবেশধারী অতএব দর্শনীয় ও সুতেজবিশিষ্ট হয় এবং সর্ব্বপ্রকার ধনরত্ন-দ্রব্যাদি লাভ করে। তাহার সন্তানগণ দুর্ভাগ্যদোষে ও পিশাচাদি ভয়ে পীড়িত হয়, অতএব সে সন্ততি-চিন্তায় কাতর হইয়া থাকে। তাহার উদরের বায়ুদোষজ রোগ হয়॥ ২৮

## অথ লাভেশ-স্থিতিফলম্।

পরাশর-সং। লাভেশে সংস্থিতে লাভে স বাগ্মী জায়তে ধ্রুবম্।
পাণ্ডিত্য-কবিতা চৈব বর্দ্ধতে চ দিনে দিনে॥ ২৯
প্রাপ্তিস্থানাধিপে রিপৌ রোগে ম্লেচ্ছসংসর্গকারকঃ।
কামুকো বহুকাস্তশ্চ কণিকো লম্পটঃ সদা॥ ৩০
লাভেশে সংস্থিতে লগ্নে ধনবান্ সাত্ত্বিকো মহান্।
সমদৃষ্টির্মহাবক্তা কৌতুকী চ ভবেৎ সদা॥ ৩১

লাভেশে চ সুখে পুত্রে নানা সুখসমন্বিতঃ।
পুত্রবান্ ধার্ম্মিকশ্চৈব সর্ব্বসিদ্ধি-প্রদায়কঃ ॥ ৩২
লাভেশে সহজে বিত্তে তীর্থেষু তৎপরো মহান্।
কুশলঃ সর্ব্বকার্য্যেষু কেবলং শূলরোগবান্ ॥ ৩৩
লাভেশে ষষ্ঠভবনে নানা রোগসমন্বিতঃ।
সর্ব্বং সুখং ভবেত্তস্য প্রবাসী পরসেবকঃ ॥ ৩৪
লাভেশে সপ্তমে রন্ধ্রে ভার্য্যা তস্য ন জীবতি।
উদারো গুণবান্ কর্ম্মী মূর্খো ভবতি নিশ্চিতম্ ॥ ৩৫
লাভেশে গগনে ধর্ম্মে রাজপূজ্যো ধনাধিপঃ।
চতুরঃ সত্যবাদী চ নিজধর্ম্মসমন্বিতঃ ॥ ৩৬

লাভপতির দ্বাদশভাবে স্থিতির ফল—২৯ হইতে ৩৬ শ্লোকার্থ স্পষ্ট।

## দ্বাদশ পরিচ্ছেদ।

### ব্যয়ভাব-বিবেকঃ।

রিপ্ফস্থে চরখেচরে চরগৃহে দুঃস্থাননাথেঽথবা।
নানা দেশবনাটনো হি শনিনা যুক্তেঽথবালোকিতে ॥ ১

অতঃপর এই পরিচ্ছেদে ব্যয়ভাবোত্থ শুভাশুভফল লিখিত হইতেছে। ব্যয়স্থান, চররাশি ও চরগ্রহযুক্ত কিম্বা ষষ্ঠাদি দুঃস্থানপতিযুক্ত হইলে, অথবা শনি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে, জাতকের নানা দেশ ও বনভ্রমণ হয় ॥ ১

ব্যয়েশে পাপসংযুক্তে ব্যয়ে পাপসমন্বিতে।
পাপগ্রহেণ সংদৃষ্টে দেশাদ্দেশান্তরঃ গতং ॥ ২

ব্যয়েশে শুভরাশিস্থে ব্যয়র্কে শুভসংযুতে।
শুভগ্রহেণ সংদৃষ্টে স্বদেশাৎ সঙ্করো ভবেৎ ॥ ৩

ব্যয়পতি পাপযুক্ত এবং ব্যয়স্থান পাপযুক্ত বা দৃষ্ট হইলে, নানা দেশ ভ্রমণ হয় ॥ ২ ॥ ব্যয়পতি শুভস্থানস্থ (বা শুভযুক্ত) এবং ব্যয়স্থান শুভযুক্ত বা দৃষ্ট হইলে, বিদেশ ভ্রমণ করিতে হয় না, স্বদেশেই সঙ্করণ হয় ॥ ৩

ব্যয়ে মন্দাহি-সংযুক্তে ভূমিজেন সমন্বিতে।
শুভদৃষ্টে চ সংপ্রাপ্তিঃ পাপমূলাদ্ধনার্জ্জনম্ ॥ ৪
লগ্নেশে ব্যয়রাশিস্থে ব্যয়েশে লগ্নসংযুতে।
ভৃগুপুত্রেণ সংযুক্তে ধর্ম্মমূলার্দ্ধনব্যয়ম্ ॥ ৫
শুভেন কর্ম্মনাথেন দৃষ্টে যুক্তে ব্যয়েশ্বরে।
স্বোচ্চ-মিত্র-স্ববর্গস্থে ধর্ম্মমূলাদ্ধনব্যয়ঃ ॥ ৬
ব্যয়ভাবে স্বামিযুক্তে শুভদৃষ্টে চ সদ্ব্যয়ী।
কীর্ত্তিমান্ জায়তে মর্ত্ত্যো বিপরীতে বিপর্য্যয়ঃ ॥ ৭

ব্যয়স্থ শনি রাহু মঙ্গল, শুভদৃষ্ট হইলে পাপকার্য্য দ্বারা ধনার্জ্জন হয় ॥৪ লগ্নপতি ব্যয়স্থ, ব্যয়পতি লগ্নস্থ এবং উভয়ের অন্যতর শুক্রযুক্ত হইলে ধর্ম্মাচরণে ধনব্যয় হয় ॥ ৫ ॥ শুভগ্রহ কর্ম্মাধিপতি হইয়া পাপগ্রহের সহিত যুক্ত বা তৎকর্ত্তৃক দৃষ্ট অথবা স্বীয় উচ্চ বা বর্গে অবস্থান করিলে ধর্ম্মকার্য্য দ্বারা ধন ব্যয় হয় ॥ ৬ ॥ ব্যয়স্থ-ব্যয়পতি শুভদৃষ্ট হইলে, জাতক সদ্ব্যয়ী ও সৎকীর্ত্তিশালী হয়। আর উহার বিপরীতে অর্থাৎ ব্যয়স্থান পাপযুক্ত-দৃষ্ট হইলে, অসদ্ব্যয়ী ও অকীর্ত্তিশালী হয় ॥ ৭

পারিজাতঃ। রিপ্ফস্থানগতে শুভে শুভযুতে সৌম্যগ্রহাবলোকিতে,
তন্নাথে বিবলেঽরি-নীচগৃহগে বিত্তব্যয়াভাবতাং।
রিপ্ফস্থে বিবলে বলেন সহিতে রিপ্ফাধিপে বিত্তহা,
নি[illegible]ত তু সকলং মিথ্যাব্যয়ং দেহিনাম্ ॥ ৮

শুভগ্রহ ব্যয়স্থ এবং ব্যয়পতি শুভযুক্ত বা দৃষ্ট হইয়া, বিবল, শত্রুগৃহস্থ বা নীচস্থ হইলে, জাতকের বিত্ত ব্যয় হয় না। বিবলগ্রহ ব্যয়স্থ এবং ব্যয়পতি বলবান্ হইলে বিত্তহানি হয়। শুভাশুভ গ্রহযোগ-দৃষ্টে সদসদ্ব্যয় কল্পনীয়॥ ৮

ব্যয়েশে বলহীনে বা শত্রুনাথযুতেক্ষিতে।
গুলিকাদি সমাযুক্তে শত্রুমূলাদ্ধনব্যয়ঃ ॥৯
ব্যয়েশে দারনাথেন বলহীনেন তেন তু।
দৃষ্টে যুতে বা ক্রূরাংশে স্ত্রীহেতোর্দ্ধননাশনম্॥১০
তাদৃশে ব্যয়নাথেঽস্মিন্ দৃষ্টে যুক্তেঽথবা ভবেৎ।
তথাবিধেন ভৌমেন ভ্রাতৃমূলাদ্ধনক্ষয়ঃ ॥ ১১

ব্যয়াধিপতি হীনবল হইয়া ষষ্ঠাধিপতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে অথবা শনিযুক্ত হইলে শত্রুদ্বারা ধননাশ হয়॥ ৯॥ দ্বাদশাধিপতি বলহীন হইয়া সপ্তমাধিপতি কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে অথবা ক্রূরগ্রহের নবাংশে অবস্থিতি করিলে স্ত্রীহেতু ধননাশ হয় ॥ ১০ ॥ দ্বাদশাধিপতি হীনবল হইয়া তৃতীয়াধিপতি বা মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট বা যুক্ত হইলে ভ্রাতাহেতু ধনক্ষয় হয়॥ ১১

পুত্রভাবেশ্বরেনাপি বলহীনেন সংযুতে।
দৃষ্টে ব্যয়েশে ক্রূরাংশে পুত্রমূলাদ্ধনব্যয়ঃ ॥১২
পিতৃস্থানেশ্বরেণাপি কারকেনাপি বা যুতে।
ব্যয়েশে দৃষ্টিসম্বন্ধো পিতৃমূলাদ্ধনক্ষয়ঃ ॥ ১৩
এবং মাতৃপযোগেন যুতে দৃষ্টে ব্যয়াধিপে।
ক্রূরান্বিতে ক্রূরভাগে মাতৃমূলাদ্ধনক্ষয়ঃ ॥১৪

পঞ্চমাধিপতি বলহীন হইয়া দ্বাদশাধিপতিসহ যুক্ত বা তৎকর্ত্তৃক দৃষ্ট হইলে অথবা ক্রূরাংশে অবস্থান করিলে পুত্রহেতু ধননাশ হয়॥ ১২॥ দশমাধিপতি বা পিতৃকারকগ্রহের সহিত দ্বাদশাধিপতিযুক্ত হইলে বা দৃষ্টিসম্বন্ধ করিলে পিতাহেতু ধনক্ষয় হয়॥ ১৩॥ চতুর্থাধিপতি দ্বাদশপতিসহ যুক্ত বা তৎকর্ত্তৃক

দৃষ্ট হইলে অথবা ক্রূর গ্রহযুক্ত বা তাহার গৃহে বা অংশে অবস্থান করিলে যাত্রা-হেতু ধননাশ হয়॥ ১৪

ধনে ব্যয়ে বা ক্ষিতিজে তথার্কে ত্রীখেটযুক্তে যদি বা বুধেন।
ম্লেচ্ছৈর্নিষাদৈর্গণিকাজনৈশ্চ গান্ধর্বনাদেন ধনব্যয়ঃ স্যাৎ॥ ১৫
মন্দে ব্যয়স্থে যদি সৈংহিকেয়েঽথবা শিখী যস্য নরস্য সূতৌ।
ম্লেচ্ছৈর্নিষাদৈঃ পরিভুজ্যতে তদ্ধনস্য বা শত্রুজনৈশ্চ হানিঃ॥ ১৬

মঙ্গল ও রবি, চন্দ্র, শুক্র বা বুধযুক্ত হইয়া ব্যয়স্থ বা ধনস্থ হইলে ম্লেচ্ছ, নিষাদ ও গণিকা প্রভৃতি দ্বারা এবং নৃত্যগীত ও বাদ্যাদিহেতুক ধনব্যয় হয়॥ ১৫

শনি, রাহু বা কেতু ব্যয়স্থ হইলে ম্লেচ্ছ, নিষাদ ও অসভ্য জাতি দ্বারা অথবা শত্রু দ্বারা ধননাশ হয়॥ ১৬

চন্দ্রেণ যুক্তেঃ সলিলে প্রয়াতি ধনং কুজার্কেণ যুতৈর্হুতাশে।
সভার্গবৈস্তৎ পরযোষিতাভিঃ সচন্দ্রজৈস্তদ্রিপুবর্গমুখ্যৈঃ॥ ১৭
রবিঃ কুজো বা রবিনন্দনো বা ব্যয়স্থিতশ্চেন্মনুজস্য নূনম্।
তদা পিতৃব্যো নিধনং প্রয়াতি পিতৃস্বসা দৃষ্টযুতো ন সদ্ভিঃ॥ ১৮
শুক্রজ্ঞজীবা ব্যয়ভাবসংস্থাঃ পিতুঃ সহোত্থাঃ সুখিনস্তদা স্যুঃ।
ব্যয়ে তমঃ শুক্রযুতোঽথবা চেৎ সমাশতং তস্য ভবেদৃণং বা॥ ১৯

ব্যয়স্থ চন্দ্রে জলহেতুক, তদ্রূপ রবি ও মঙ্গলে অগ্নিহেতুক, শুক্রে পরস্ত্রীহেতুক এবং বুধে শত্রুহেতুক ধননাশ হয়॥ ১৭॥ ব্যয়স্থ রবি মঙ্গল বা শনি, শুভগ্রহযুক্ত বা দৃষ্ট না হইলে, পিতৃব্য ও পিতৃষ্বসা হানি হয়। ব্যয়স্থ শুক্র, বুধ বা বৃহস্পতি পাপযুক্ত বা দৃষ্ট না হইলে পিতৃব্য পিতৃষ্বসার শুভ-সুখাদি হয়। তমঃ বা রাহু ব্যয়স্থ হইলে জাতক ঋণগ্রস্ত হয় অথবা শুক্রযুক্ত রাহু ব্যয়স্থ হইলে জাতকের শতবর্ষব্যাপক অর্থাৎ যাবজ্জীবনই ঋণপীড়া ভোগ হয়॥ ১৮।১৯

ব্যয়েঽধিসংস্থে ধিষণেঽন্নদাতা সভার্গবে স্যান্মথকৃন্মনুষ্যঃ।
সৌম্যে প্রপাকূপ-তড়াগকর্ম্মা সসোমজে চেৎ কৃষিকর্ম্মকৃচ্চ॥ ২০

বৃহস্পতি ব্যয়স্থ হইলে জাতক অন্নদাতা, তদ্রূপ শুক্রে যজ্ঞকর্ত্তা, চন্দ্রে কূপ, গভীর পুষ্করিণী, দীঘি ও জলছত্রকর্ত্তা এবং বুধে কৃষিকর্ম্মকৃৎ হয় ॥ ২০

শুভা ব্যয়স্থা দ্রবিণং সুখঞ্চ কুর্য্যুর্ন কুর্ব্বন্তি রিপুদ্গমঞ্চ।
ক্রূরাঃ খেটাঃ প্রান্ত্যগাশ্চাধিবীর্য্যাঃকুর্ব্বন্তেবাপীত্থং শত্রুলগমঞ্চ ॥২১
পর্য্যন্তনাশং যান্তবশ্যং প্রবাচ্যং পৃচ্ছাকালে জন্মকালেঽথবাপি ॥২২
যদা ব্যয়ংশে সূর্য্যভৌমৌ ভবেতাং তদা নেত্রপীড়া তমো বুদ্ধদাচ্যম্।
যদা সূর্য্যচন্দ্রৌ তদা নেত্রঘাতস্তথা ভৌমমন্দৌ ব্যয়স্থৌ ব্যথস্তঃ ॥২৩

ব্যয়স্থ শুভগ্রহগণ ধন ও সুখদাতা এবং শত্রুপীড়ানিবারক হয়েন। আর পূর্ণবলশালী পাপগ্রহগণ সুখদাতা হইলেও শত্রুপীড়াদায়ক হয়েন; কিন্তু পরিশেষে শত্রুগণ নাশপ্রাপ্ত হয় এবং ধনসুখাদিরও নাশ হয় ॥২১।২২॥ রবি ও মঙ্গল ব্যয়স্থ হইলে নেত্রপীড়া, তদ্রূপ রাহুতে বুধ দচক্ষুঃ, রবি ও চন্দ্রে এবং শনি ও মঙ্গলে নেত্রঘাত হয় ২৩

শুভগ্রহাণাং সম্বন্ধে ব্যয়ে তদ্ভাবনায়কে।
দোলান্ত মঞ্চং প্রবদেচ্ছয়নাদি সুখং তথা ॥২৪
ব্যয়েশে স্বোচ্চরাশিস্থে শুভবর্গসমন্বিতে ॥
শুভখেচরসংদৃষ্টে পর্য্যঙ্কশয়নং বদেৎ ॥২৫
বিচিত্র শয্যাশয়নং ব্যয়শে পরমোচ্চগে।
ভাগ্যনাথেন বা দৃষ্টে মণিরত্নবিভূষিতম্ ॥২৬
পাপগ্রহাণাং সম্বন্ধে ব্যয়ে তদ্ভাবনায়কে।
ক্রূরাংশকে ক্রূরদৃষ্টে শয়নাদিসুখং ন হি ॥ ২৭
নীচে ব্যয়ে বা লগ্নেশে শত্রুনাথেন বীক্ষিতে।
মন্দমান্দ্যগুসংযুক্তে শয়নাদিসুখং ন হি ॥২৮

ব্যয়স্থানে অথবা তদধিপতিগ্রহে শুভগ্রহের সম্বন্ধ থাকিলে দোলা ও পালঙ্কাদিতে শয়নসুখ হয় ॥ ২৪ ॥ ব্যয়পতি উচ্চস্থ বা শুভবর্গগত কিম্বা শুভগ্রহদৃষ্ট ( বা যুক্ত ) হইলে, ( সেই গ্রহের দশায় নিত্য পর্য্যঙ্কে শয়ন হয় ॥ ২৫ ॥

পরমোচ্চস্থ ব্যয়পতি, ভাগ্যপতিকর্ত্তৃক দৃষ্ট হইলে, মণিরত্নবিভূষিত পালঙ্কোপরি বিচিত্র শয্যায় শয়নসুখ ভোগ হয়॥ ২৬॥ ব্যয়স্থান বা ব্যয়পতি পাপযুক্ত-দৃষ্ট, পাপগ্রহের সম্বন্ধবিশিষ্ট বা ক্রূরাংশগত হইলে, শয়নসুখ ও শয্যাসুখ উত্তম হয় না॥ ২৭॥ নীচস্থ বা ব্যয়স্থ লগ্নপতি, ষষ্ঠপতিদৃষ্ট কিম্বা শনি রাহু বা গুলিক-যুক্ত হইলে শয়নাদি সুখ হয় না॥ ২৮

ভানুর্বা ক্ষশশীতগুব্যয়গতো বিত্তস্য নাশং নৃপৈঃ।
ভৌমো নাশয়তীন্দুজেক্ষিত-যুতো নানাপ্রকারৈর্ধনম্॥ ২৯
প্রাপ্ত্যন্তে চন্দ্রজে ভূসুতেন দৃষ্টে যুক্তে বিত্তনাশং তদা স্যাৎ॥৩০
বাগীশেন্দুসুতা যদি ব্যয়গতা বিত্তস্য সংরক্ষকাঃ।
সৌম্যঃ শুক্রযুতেক্ষিতো যদি নৃণাং শয্যাসুখং জায়তে॥৩১

রবি বা ক্ষীণচন্দ্র ব্যয়স্থ হইলে রাজকোপে বা রাজদ্বারে, বুধদৃষ্ট ব্যয়স্থ মঙ্গলে এবং মঙ্গলদৃষ্ট ব্যয়স্থ বুধে নানাপ্রকারে ধননাশ হয়॥ ২৯।৩০

পূর্ণচন্দ্র, বৃহস্পতি ও বুধ ব্যয়স্থ হইলে, জাতকের বিত্তনাশ হয় না, ধনরত্নাদি সঞ্চিত হয়। শুক্রযুক্ত বা দৃষ্ট ব্যয়স্থ বুধে শয্যাসুখ হয় অর্থাৎ জাতক নিত্য উত্তম শয্যায় শয়নসুখ ভোগ করে॥ ৩১

নরকে পতনং ব্রূয়াৎ রাহুমন্দযুতে ব্যয়ে।
ষষ্ঠাধিপেন সংদৃষ্টে রন্ধ্রনাথেন বা যুতে॥৩২
মন্দাহিধ্বজসংযুতে তু নিধনস্থানাধিপেনান্বিতে।
রিপ্ফে দুর্গতিমেতি ষষ্ঠপতিনা দৃষ্টেঽথবা মানবঃ॥ ৩৩

রাহু ও শনি দ্বাদশস্থানে অবস্থিতি করিয়া ষষ্ঠাধিপতিকর্ত্তৃক দৃষ্ট হইলে অথবা অষ্টমাধিপতিযুক্ত হইলে নরকে পতন হইয়া থাকে॥ ৩২॥ শনি রাহু বা কেতু, ব্যয়স্থ হইয়া ষষ্ঠ কিম্বা অষ্টমপতিযুক্ত বা দৃষ্ট হইলে, জাতক দুর্গতি প্রাপ্ত হয়॥ ৩৩

দেবেজ্যে কর্ম্মরাশীশে ব্যয়রাশীগতেঽপি বা।
শুভগ্রহেণ সংদৃষ্টে স্বর্গপ্রাপ্তির্ভবিষ্যতি॥ ৩৪

বৃহস্পতি দশমে কিম্বা দ্বাদশে শুভগ্রহ কর্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করিলে স্বর্গপ্রাপ্তি হইয়া থাকে ॥ ৩৪

অথ বন্ধনযোগানাহ।

পরাশর-সং। পশ্চাল্লগ্নাৎ কারকাদ্বা যদা বা বিত্তদ্বাদশে।
পঞ্চমে নবমে বাপি তথা ষষ্ঠেঽপি চাষ্টমে ॥ ৩৫
তৃতীয়ৈকাদশে বিপ্র চতুর্থে দশমেঽপি বা।
গ্রহসাম্যে তথা বিপ্র একমেকং দ্বয়ং দ্বয়ম্ ॥৩৬
তথা ত্রয়ং ত্রয়ং তিষ্ঠেদিতিরীত্যা নভশ্চরাঃ
বিত্তে দ্বৌ দ্বাদশে দ্বৌ চ তথা স্যাচ্চ ত্রয়ে ত্রয়ম্ ॥৩৭
ইতি ক্রমেণ সাম্যেন বন্ধকারক উচ্যতে।
শৃঙ্খলাবন্ধ-যোগোঽপি জায়তে দ্বিজসত্তম ॥ ৩৮
দ্বাদশে দ্বিতয়ে বাপি ত্রিকোণে চাষ্ট-ষষ্ঠগে।
লাভে ত্রয়ে ব্যোমতুর্য্যে পাপা বৈ বন্ধকারকাঃ ॥ ৩৯
তথা তত্তদ্দশানাঞ্চ সম্বন্ধং খলখেটতঃ।
প্রহারশৃঙ্খলাদ্বিপ্র বন্ধযোগো ন সংশয়ঃ ॥ ৪০
রাশীনাং রাশিনাথানাং শুভসম্বন্ধকে দ্বিজ।
তদা নিরোধঃ সংজাতস্তনুপীড়া বিধীয়তে ॥৪১
জ্যোতিঃ নিঃ। দশমভবননাথে ব্যয়স্থানস্থিতে যদি।
তদা কারাবরোধঃ স্যাচ্ছুভদৃষ্টে শুভং ভবেৎ ॥ ৪২

জন্মলগ্ন বা আত্মকারক হইতে ২য় ও ১২শে, ৫মে ও নবমে, ষষ্ঠে ও ৮মে ৩য় ও ১১শে এবং চতুর্থ ও দশমে, ইহাদিগের অন্যতম স্থানে গ্রহসাম্যে অর্থাৎ এই দুইটি করিয়া রাশিতে সমসংখ্যক গ্রহ থাকিলে জাতকের শৃঙ্খলাবন্ধযোগে জন্ম হইয়াছে, এবংমতঃ বুঝিতে হইবে ॥ ৩৫—৩৮ ॥ উক্তযোগ পাপগ্রহসমুদ্ভূত বা লগ্নাপেক্ষা অশুভস্থানগত কিম্বা পাপগ্রহের ক্ষেত্রাদিসম্বন্ধ প্রাপ্ত হইলে,

সেই সেই গ্রহের দশায় তাহাদিগের সম্বন্ধীয় অশুভগ্রহের অন্তরে বন্ধনযোগে রাজদণ্ডভোগ অনিবার্য্য। আর শুভগ্রহসংযুক্ত বা লগ্নাপেক্ষা শুভস্থানগত কিম্বা শুভগ্রহের ক্ষেত্রাদি-সম্বন্ধ প্রাপ্ত হইলে, সেই সেই গ্রহের দশান্তর্দশায় রাজদণ্ডভোগ না হইয়া, শরীরপীড়া (ও বিপদ্‌) ভোগ করিতে হয়। শুভাশুভ গ্রহাদি সম্বন্ধে দণ্ডভোগের কারণ উৎপত্তি ও পশ্চাৎ কষ্টে অব্যাহতি লাভ হয়। অশুভসম্বন্ধের ন্যূনাতিরেকে লঘু-গুরুদণ্ড কল্পনীয় ॥ ৩৯-৪১

ব্যয়স্থানস্থ দশমপতি পাপগ্রহ, পাপদৃষ্ট বা পাপযুক্ত হইয়া পাপক্ষেত্রস্থ ও শুভগ্রহকর্ত্তৃক অদৃষ্ট হইলে কারাবরোধ হয়। আর ব্যয়স্থ কর্ম্মপতি পাপগ্রহ হইয়া শুভদৃষ্ট, শুভযুক্ত বা শুভক্ষেত্রস্থ কিম্বা শুভগ্রহ হইয়া পাপযুক্ত পাপদৃষ্ট বা পাপক্ষেত্রস্থ হইলে কারাবরোধের কারণ উপস্থিত হইয়া বহু দুঃখভোগের পর পরিত্রাণ প্রাপ্ত হয় ॥ ৪২

এস্থলে দৃষ্টান্তস্বরূপ মণিপুরের নির্ব্বাসিত রাজপুত্র এধর সিংহের জন্মকুণ্ডলী দেওয়া গেল।

শকাব্দাঃ ১৭৫৯।৭।২৫

| | | |
|---|---|---|
| চ৩ | | রা ২৭ |
| লং | জন্মকুণ্ডলী | শু ২২ |
| বৃ১২ কে১৪ | শ ১৬ | বু ১৯ মং২০ র১৮ |

ইহার পঞ্চম ও নবমে একটী করিয়া গ্রহ আছে। আবার তৃতীয় ও একাদশেও একটী করিয়া গ্রহ আছে। এই হেতু এই জাতকের দুইটী বন্ধনযোগ পড়িয়াছে। কারণ নবমে ও পঞ্চমে সমসংখ্যক গ্রহ আছে। আবার তৃতীয় ও একাদশেও সমসংখ্যক গ্রহ আছে।

## অথ ব্যয়ভাবে রব্যাদিগ্রহযোগফলং।

চঃ-চিঃ। রবির্ব্যয়গে নেত্রদোষং করোতি,
বিপক্ষাহবে জায়তেঽসৌ জয়শ্রীঃ।

স্থিতির্দ্ধয়া নীয়তে দেহদুঃখং,
পিতৃব্যাপদো হানিরধ্বপ্রদেশে ॥ ৪৩

রবি ব্যয়ভাবস্থ হইলে জাতকের নেত্রদোষ উৎপন্ন করে। শত্রুসহ যুদ্ধে সে ব্যক্তি জয়লক্ষ্মী লাভ করে। লাভেচ্ছার বশবর্ত্তী হইয়া একস্থানেই অবস্থান করে। পথিমধ্যে চৌরাদিকর্ত্তৃক তাহার ধনহানি হয়। সে ব্যক্তি পিতৃব্য হইতে বিপন্ন হয়; কিন্তু তাহার শারীরিক দুঃখ থাকে না ॥ ৪৩

কুঃ-কঃ। রিপুস্থো দিবসকরঃ পাপযুতঃ পাপসংদৃষ্টঃ।
কুলজানামপি কুরুতে মনুজানাং গোত্রবাহ্যত্বম্ ॥ ৪৪

ব্যয়স্থ রবি পাপযুক্ত ও পাপদৃষ্ট হইলে, মহৎকুলোদ্ভূত ব্যক্তিও স্বকুলের বহির্ভূত হয় ॥ ৪৪

## ব্যয়ভাবস্থ-চন্দ্রফলম্।

চঃ চিঃ। শশী দ্বাদশে শত্রু-নেত্রাদিচিন্তা
বিচিন্ত্যা সদা সদ্ব্যয়ো মঙ্গলেন।
পিত্রাদি-মাত্রাদিতোঽন্তর্বিবাদো
ন চাপ্নোতি কামং প্রিয়াপ্রিয়ত্বম্ ॥ ৪৫
ভবতি শশিনি তুঙ্গে দ্বাদশস্থে ধনাঢ্যো,
বিপুলযুবতিনাথঃ পুত্রভৃত্যাদিযুক্তঃ ॥ ৪৬

চন্দ্র দ্বাদশস্থানগত হইলে শত্রু হইতে ভয় এবং নেত্রাদির পীড়া উপস্থিত হয়। বিবাহাদি মঙ্গলকার্য্যে ধনব্যয় হয়। পিতৃব্যকুল, মাতা এবং মাতৃকুল হইতে অন্তর্বিবাদ উপস্থিত হয়। দম্পতির মধ্যে পরস্পর অনুরাগ থাকে না এবং মনোভিলাষও পূর্ণ হয় না ॥ ৪৫ ॥ চন্দ্র তুঙ্গী হইলে জাতক ধনাঢ্য, বহু যুবতীনাথ ও পুত্র-ভৃত্যাদিযুক্ত (এবং স্বক্ষেত্রস্থ হইলে দাম্ভিক) হয় ॥ ৪৬

## ব্যয়ভাবস্থ-কুজফলম্।

চঃ-চিঃ। শতাঙ্কোঽপি তৎ লক্ষতো লোহঘাতৈঃ
কুজো দ্বাদশেঽর্থনাশং করোতি।

মৃষা কিঞ্চলস্তীতয়ং দস্যুতো বা.
কলিং পারধীহেতুদুঃখং বিচিন্ত্যম্ ॥ ৪৭

মঙ্গল ব্যয়ভাবস্থ হইলে জাতকের অর্থনাশ ঘটে। এবং ইন্দ্রও তাহার শস্ত্রপ্রহারে সন্দেহ হন। দ্বাদশস্থ মঙ্গল হইতে মিথ্যা-লোকাপবাদ, চৌর্য্যাদির সহিত বিবাদ এবং ভৃত্যজনিত-দুঃখ চিন্তা করিতে হইবে ॥ ৪৭

## ব্যয়ভাবস্থ-বুধফলম্।

চঃ চিঃ। নচেৎ দ্বাদশে যস্য শীতাংশুজন্মা
কথং তদগৃহং ভূমিদেবা ভজন্তি।
রণে বৈরিণো ভাতিমায়ান্তি কস্মা-
দ্ধিরণ্যাদিকোষং শঠঃ কোঽনুভুঙ্ক্তে ॥ ৪৮

বুধ দ্বাদশভাবগত না হইলে ব্রাহ্মণগণ কি প্রকারে তাহার গৃহে সমাগত হইবেন? অরাতিনিকর কোন্ ব্যক্তি হইতে ভীতি প্রাপ্ত হইবে। দুর্বৃত্তগণই বা কি প্রকারে তাহার ধনাগার ভোগ করিবে? বুধ ব্যয়স্থ হইলে জাতকের গৃহে ব্রাহ্মণবৃন্দের সমাগম হয়, শত্রুবর্গ ভীতি প্রাপ্ত হয় এবং তাহার ধনের অসদ্ব্যবহার হয় না, এই ভাব ॥ ৪৮

## ব্যয়স্থ-গুরুফলম্।

চঃ-চিঃ। যশঃ কীদৃশং সদ্ব্যয়ে সাভিমানে
মতিঃ কীদৃশী বঞ্চনা চেৎ পরেষাম্।
বিধিঃ কীদৃশোঽর্থস্য নাশো হি যেন,
ত্রয়স্তে ভবেয়ুর্ব্যয়ে যস্য জীবঃ ॥ ৪৯

সৎকার্য্যে সগর্ব্বে ব্যয় করিয়া কি প্রকার যশোলাভ হইয়া থাকে? লোককে প্রতারণা করিবার প্রবৃত্তি কি প্রকার?

যে বিধানক্রমে ব্যয় করিলে পরকাল নাশ বা মিথ্যা ধনক্ষয় হইয়া থাকে, সে বিধিই বা কিরূপ। যাহার ব্যয়স্থানে বৃহস্পতি উপস্থিত, তাহারই কেবল এই তিন বিষয় ঘটিয়া থাকে; অর্থাৎ বৃহস্পতি ব্যয়স্থ হইলে, জাতকের ইষ্টকার্য্যানুষ্ঠান প্রায়ই সফল হয় না, অধিকন্তু কার্য্যানুষ্ঠানে অর্থ বৃথা নষ্ট হয় ॥ ৪৯

## ব্যয়ভাবস্থ-শুক্রফলম্।

চঃ-চিঃ। কদাপ্যেতি বিত্তং বিলীয়েত নিত্যং
সিতো দ্বাদশে কেলি সৎকর্ম্মশর্ম্মা।
গুণানাঞ্চ কীর্ত্ত্যোঃ ক্ষয়ং মিত্রবৈরং
জনানাং বিরোধং সদাসৌ করোতি ॥৫০

শুক্র দ্বাদশভাবগত হইলে মনুষ্য কদাচিৎ ধনপ্রাপ্ত হয়; কিন্তু প্রতিদিন তাহা বিলীন হইয়া যায়, সে ব্যক্তি ক্রীড়া এবং সৎকর্ম্মজনিত সুখ প্রাপ্ত হয়। তাহার গুণ এবং কীর্ত্তির ক্ষয় হইয়া থাকে। সর্ব্বদা বন্ধুজন সহ শত্রুভাব ঘটে এবং আত্মীয় সহ কলহ উপস্থিত হয়॥ ৫০

## ব্যয়ভাবস্থ-শনিফলম্।

চঃ-চিঃ। ব্যয়স্থে যদা সূর্য্যসূনৌ নরঃ
স্যাদশূরোঽথবা নিত্রপো মন্দনেত্রঃ।
প্রসন্নো বহির্নো গৃহে লগ্নপশ্চ
ব্যয়স্থো রিপুধ্বংসকৃদ্ যজ্ঞভোক্তা॥ ৫১

শনি ব্যয়ভাবগত হইলে মনুষ্য শূরত্ব-শূন্য অথবা লজ্জাহীন এবং ক্ষীণ-দৃষ্টি হয়। সে ব্যক্তি পরদেশে প্রফুল্লচিত্ত থাকে; কিন্তু স্বগৃহে সেরূপ থাকে না। শনি স্বয়ং লগ্নেশ্বর হইয়া ব্যয়ভাবগত হইলে জাতক শত্রুহন্তা এবং যজ্ঞফল-ভোক্তা অথবা যজ্ঞপ্রাপ্তদ্রব্য বৈভব বিশিষ্ট হয়॥ ৫১

## ব্যয়ভাবস্থ-রাহুফলম্।

চ-চিঃ। তমো দ্বাদশে দীনতাং পার্শ্বশূলং
প্রযত্নে কৃতেঽনর্থতামাতনোতি।
খলৈর্মিত্রতাং সাধুলোকে রিপুত্বং
বিরামে মনোবাঞ্ছিতার্থস্য সিদ্ধিম্॥ ৫২

রাহু ব্যয়ভাবস্থ হইলে জাতক দীনতা প্রাপ্ত এবং পার্শ্বশূলযুক্ত হয়। কার্য্য-সিদ্ধির জন্য অতি যত্নশীল হইলেও তাহাকে অনর্থ ভোগ করিতে হয় ও নীচ

কার্য্যসিদ্ধি হয় না, পশ্চাতে বহু বিলম্বে মনোভিলাষ পূর্ণ হইয়া থাকে। দুর্জ্জনের সহিত তাহার মিত্রতা ও সজ্জনের সহিত শত্রুতা হয়॥ ৫২

### ব্যয়ভাবস্থ-কেতুফলম্।

চঃ-চিঃ। শিখী রিপ্ফগো বস্তি-গুহ্যাঙ্ঘ্রি-
নেত্রে রুজা পীড়নং মাতুলান্নৈব শর্ম্ম।
সদা রাজতুল্যং নরং সদ্ব্যয়্যং
তদ্রিপূণাং বিনাশং রণেঽসৌ করোতি॥ ৫৩

কেতু ব্যয়ভাবস্থ হইলে জাতকের বস্তি, গুহ্য, অঙ্ঘ্রি ও নেত্ররোগ হয়। মাতুল-সুখ থাকে না, কিন্তু সে স্বয়ং রাজতুল্য, সদ্ব্যয়ী ও যুদ্ধ বিবাদে শত্রুগণের বিনাশক হইয়া থাকে॥ ৫৩

### ব্যয়স্বামিনো স্থিতিফলম্।

পরাশর-সং ব্যয়েশেঽরিব্যয়ে পাপী মাতৃমৃত্যু-বিচিন্তকঃ।
ক্রোধী সন্তানদুঃখী চ পরজায়াসু লম্পটঃ॥ ৫৪
ব্যয়েশে মদনে লগ্নে জায়াসৌখ্যং ভবেন্ন হি।
দুর্ব্বলঃ কফরোগী চ ধনবিদ্যাবিবর্জ্জিতঃ॥ ৫৫
ব্যয়েশে দ্বিতীয়ে রন্ধ্রে বিষ্ণুভক্তিসমন্বিতঃ।
ধার্ম্মিকঃ প্রিয়বাদী চ গুণৈঃ সর্ব্বৈঃ সুসংযুতঃ॥৫৬
ভার্য্যাদ্বেষী প্রিয়দ্বেষী গুরুদ্বেষী ভবেন্নরঃ।
ব্যয়েশে সহজে ধর্ম্মে স্বশরীরস্য পোষকঃ॥ ৫৭
ব্যয়েশে দশমে লাভে পুত্রসৌখ্যং ভবেন্নহি।
মণিমাণিক্য-মুক্তাভির্ধনং কিঞ্চিৎ সমালভেৎ॥ ৫৮
এতত্তে কথিতং বিপ্র ভাবানাঞ্চ ফলাফলম্।
বলাবল-বিবেকেন সর্ব্বেষাং ফলমাদিশেৎ॥ ৫৯

## অথ লগ্নাধিপস্য বিনিময়যোগফলম্ ।

লগ্নাধীশেঽর্থগে চেদ্ধনভবনপতৌ লগ্নযাতেঽর্থবান্ স্যাদ্,
বৃদ্ধাচার-প্রবীণঃ পরমসুকৃতকৃৎ সারভূড্ভোগশীলঃ ।
ভ্রাতৃস্থানেঽঙ্গনাথে সহজভবনপে লগ্নযাতেঽল্পবীর্য্যঃ,
সদ্বহ রাজপূজ্যঃ কুলজনসুখদো মাতৃপক্ষেণ যুক্তঃ ॥ ৬০

তুর্য্যেশে লগ্নযাতে তদনু তনুপতৌ তুর্য্যগে স্যাৎ ক্ষমাবান্,
তাতাজ্ঞা-রাজকার্য্য-প্রগুণমতিযুতঃ সদ্গুরু-স্বীয়পক্ষঃ ।
লগ্নস্থে সূনুনাথে তনুজপদগতে লগ্ননাথে মনস্বী,

বিদ্যালঙ্কারযুক্তো নিজকুল-বিদিতো জ্ঞানবান্ মানযুক্তঃ ॥ ৬১
ষষ্ঠেশে লগ্নযাতে তদনু তনুপতৌ ষষ্ঠগে ব্যাধিহীনো,
নিত্যং দ্রোহাদিসক্তো বপুষি সবলবান্ দ্রব্যবান্ সংগ্রহী স্যাৎ ।
মূর্ত্তীশে কামযাতে মদনসদনপে মূর্ত্তিগে তাতসেবী,

লোলং স্যাস্তোঽঙ্গনাথো ভবতি হি মনুজঃ সেবকঃ শ্যালকস্য ॥ ৬২
অঙ্গেশে রন্ধ্রযাতে নিধনগৃহপতাবঙ্গগে দ্যূতবুদ্ধিঃ,
শূরশ্চৌর্য্যাদিসক্তো নিধনপদমিয়াত্তনুপতেলোকতো বা ।
দেহাধীশে শুভস্থে শুভভবনপতৌ দেহসংস্থে বিদেশী,

ধর্ম্মাসক্তো নিতান্তং সুরগুরুভজনে তৎপরো রাজমান্যঃ ॥ ৬৩
কর্ম্মস্থে লগ্ননাথে গগনভবনপে লগ্নগে ভূপতিঃ স্যাৎ,
খ্যাতো লাভে চ রূপে গুরুভজনরতো লোলুপো দ্রব্যনাথঃ ।
লাভেশে লগ্নযাতে তনুভবনপতৌ লাভসংস্থে সুকর্ম্মা,
দীর্ঘায়ুঃ ক্ষৌণিনাথঃ শুভবিভবযুতঃ কোবিদো মানবঃ স্যাৎ ॥ ৬৪

লাভেশে রিপ্ফযাতে ব্যয়ভবনপতৌ লগ্নগে সর্ব্বশক্র-
বুদ্ধ্যাহীনো নিতান্তং কৃপণতরমতির্দ্রব্যনাশী বিলোলঃ ॥ ৬৫

# একবিংশত্যয়নাংশে দশমস্ফুট-খণ্ডা।

## ১৭৫৩ শক হইতে ১৮২০ শক পর্য্যন্ত।

| অংশ | ০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ৩\|৫ | ৩\|১৫ | ৩\|২৪ | ৩\|৩৩ | ৩\|৪২ | ৩\|৫২ | ৪\|১ | ৪\|১০ | ৪\|১৯ | ৪\|২৯ | ৪\|৩৮ | ৪\|৪৮ | ৪\|৫৮ | ৫\|৮ | ৫\|১৮ |
| বৃষ | ৭\|৫৭ | ৮\|৭ | ৮\|১৭ | ৮\|২৭ | ৮\|৩৭ | ৮\|৪৭ | ৮\|৫৭ | ৯\|৭ | ৯\|১৭ | ৯\|২৭ | ৯\|৩৭ | ৯\|৪৮ | ৯\|৫৯ | ১০\|৯ | ১০\|২০ |
| মিথুন | ১৩\|১২ | ১৩\|২৩ | ১৩\|৩৪ | ১৩\|৪৫ | ১৩\|৫৫ | ১৪\|৬ | ১৪\|১৭ | ১৪\|২৮ | ১৪\|৩৮ | ১৪\|৪৯ | ১৫\|০ | ১৫\|১১ | ১৫\|২২ | ১৫\|৩২ | ১৫\|৪৩ |
| কর্কট | ১৮\|৩৫ | ১৮\|৪৬ | ১৮\|৫৭ | ১৯\|৮ | ১৯\|১৮ | ১৯\|২৯ | ১৯\|৪০ | ১৯\|৫১ | ২০\|১ | ২০\|১২ | ২০\|২৩ | ২০\|৩০ | ২০\|৪৩ | ২০\|৫৩ | ২১\|৩ |
| সিংহ | ২৩\|৪২ | ২৩\|৫২ | ২৪\|২ | ২৪\|১২ | ২৪\|২২ | ২৪\|৩২ | ২৪\|৪২ | ২৪\|৫২ | ২৫\|২ | ২৫\|১২ | ২৫\|২২ | ২৫\|৩১ | ২৫\|৪১ | ২৫\|৫০ | ২৫\|৫৯ |
| কন্যা | ২৮\|২৭ | ২৮\|৩৭ | ২৮\|৪৬ | ২৮\|৫৫ | ২৯\|৪ | ২৯\|১৪ | ২৯\|২৩ | ২৯\|৩২ | ২৯\|৪১ | ২৯\|৫১ | ৩০\|০ | ৩০\|৯ | ৩০\|১৯ | ৩০\|২৮ | ৩০\|৩৭ |
| তুলা | ৩৩\|৫ | ৩৩\|১৫ | ৩৩\|২৪ | ৩৩\|৩৩ | ৩৩\|৪২ | ৩৩\|৫২ | ৩৪\|১ | ৩৪\|১০ | ৩৪\|১৯ | ৩৪\|২৯ | ৩৪\|৩৮ | ৩৪\|৪৮ | ৩৪\|৫৮ | ৩৫\|৮ | ৩৫\|১৮ |
| বৃশ্চিক | ৩৭\|৫৭ | ৩৮\|৭ | ৩৮\|১৭ | ৩৮\|২৭ | ৩৮\|৩৭ | ৩৮\|৪৭ | ৩৮\|৫৭ | ৩৯\|৭ | ৩৯\|১৭ | ৩৯\|২৭ | ৩৯\|৩৭ | ৩৯\|৪৮ | ৩৯\|৫৯ | ৪০\|৯ | ৪০\|২০ |
| ধনু | ৪৩\|১২ | ৪৩\|২৩ | ৪৩\|৩৪ | ৪৩\|৪৫ | ৪৩\|৫৫ | ৪৪\|৬ | ৪৪\|১৭ | ৪৪\|২৮ | ৪৪\|৩৮ | ৪৪\|৪৯ | ৪৫\|০ | ৪৫\|১১ | ৪৫\|২২ | ৪৫\|৩২ | ৪৫\|৪৩ |
| মকর | ৪৮\|৩৫ | ৪৮\|৪৬ | ৪৮\|৫৭ | ৪৯\|৮ | ৪৯\|১৮ | ৪৯\|২৯ | ৪৯\|৪০ | ৪৯\|৫১ | ৫০\|১ | ৫০\|১২ | ৫০\|২৩ | ৫০\|৩৩ | ৫০\|৪৩ | ৫০\|৫৩ | ৫১\|৩ |
| কুম্ভ | ৫৩\|৪২ | ৫৩\|৫২ | ৫৪\|২ | ৫৪\|১২ | ৫৪\|২২ | ৫৪\|৩২ | ৫৪\|৪২ | ৫৪\|৫২ | ৫৫\|২ | ৫৫\|১২ | ৫৫\|২২ | ৫৫\|৩১ | ৫৫\|৪১ | ৫৫\|৫০ | ৫৫\|৫৯ |
| মীন | ৫৮\|২৭ | ৫৮\|৩৭ | ৫৮\|৪৬ | ৫৮\|৫৫ | ৫৯\|৪ | ৫৯\|১৪ | ৫৯\|২৩ | ৫৯\|৩২ | ৫৯\|৪১ | ৫৯\|৫১ | ৬০\|০ | ০\|৯ | ০\|১৯ | ০\|২৮ | ০\|৩৭ |

# একবিংশত্যয়নাংশে দশমস্ফুট-খণ্ডা।

## ১৭৫৩ শক হইতে ১৮২০ শক পর্য্যন্ত।

| অংশ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ৫।২৮ | ৫।৩৮ | ৫।৪৮ | ৫।৫৮ | ৬।৮ | ৬।১৮ | ৬।২৮ | ৬।৩৮ | ৬।৪৮ | ৬।৫৮ | ৭।৭ | ৭।১৭ | ৭।২৭ | ৭।৩৭ | ৭।৪৭ |
| বৃষ | ১০।৩১ | ১০।৪২ | ১০।৫২ | ১১।৩ | ১১।১৪ | ১১।২৫ | ১১।৩৫ | ১১।৪৬ | ১১।৫৭ | ১২।৮ | ১২।১৮ | ১২।২৯ | ১২।৪০ | ১২।৫১ | ১৩।২ |
| মিথুন | ১৫।৫৪ | ১৬।৫ | ১৬।১৫ | ১৬।২৬ | ১৬।৩৭ | ১৬।৪৮ | ১৬।৫৮ | ১৭।৯ | ১৭।২০ | ১৭।৩১ | ১৭।৪২ | ১৭।৫২ | ১৮।৩ | ১৮।১৪ | ১৮।২৫ |
| কর্কট | ২১।১৩ | ২১।২৩ | ২১।৩৩ | ২১।৪৩ | ২১।৫৩ | ২২।৩ | ২২।১৩ | ২২।২৩ | ২২।৩৩ | ২২।৪৩ | ২২।৫৩ | ২৩।২ | ২৩।১২ | ২৩।২২ | ২৩।৩২ |
| সিংহ | ২৬।৮ | ২৬।১৮ | ২৬।২৭ | ২৬।৩৬ | ২৬।৪৫ | ২৬।৫৫ | ২৭।৪ | ২৭।১৩ | ২৭।২২ | ২৭।৩২ | ২৭।৪১ | ২৭।৫০ | ২৮।০ | ২৮।৯ | ২৮।১৮ |
| কন্যা | ৩০।৪৬ | ৩০।৫৬ | ৩১।৫ | ৩১।১৪ | ৩১।২৩ | ৩১।৩৩ | ৩১।৪২ | ৩১।৫১ | ৩২।০ | ৩২।১০ | ৩২।১৯ | ৩২।২৮ | ৩২।৩৮ | ৩২।৪৭ | ৩২।৫৬ |
| তুলা | ৩৫।২৮ | ৩৫।৩৮ | ৩৫।৪৮ | ৩৫।৫৮ | ৩৬।৮ | ৩৬।১৮ | ৩৬।২৮ | ৩৬। ৮ | ৩৬।৪৮ | ৩৬।৫৮ | ৩৭।৭ | ৩৭।১৭ | ৩৭।২৭ | ৩৭।৩৭ | ৩৭।৪৭ |
| বৃশ্চিক | ৪০।৩১ | ৪০।৪২ | ৪০।৫২ | ৪১।৩ | ৪১।১৪ | ৪১।২৫ | ৪১।৩৫ | ৪১।৪৬ | ৪১।৫৭ | ৪২।৮ | ৪২।১৮ | ৪২।২৯ | ৪২।৪০ | ৪২।৫১ | ৪৩।২ |
| ধনু | ৪৫।৫৪ | ৪৬।৫ | ৪৬।১৫ | ৪৬।২৬ | ৪৬।৩৭ | ৪৬।৪৮ | ৪৬।৫৮ | ৪৭।৯ | ৪৭।২০ | ৪৭।৩১ | ৪৭।৪২ | ৪৭।৫২ | ৪৮।৩ | ৪৮।১৪ | ৪৮।২৫ |
| মকর | ৫১।১৩ | ৫১।২৩ | ৫১।৩৩ | ৫১।৪৩ | ৫১।৫৩ | ৫২।৩ | ৫২।১৩ | ৫২।২৩ | ৫২।৩৩ | ৫২।৪৩ | ৫২।৫৩ | ৫৩।২ | ৫৩।১২ | ৫৩।২২ | ৫৩।৩২ |
| কুম্ভ | ৫৬।৮ | ৫৬।১৮ | ৫৬।২৭ | ৫৬।৩৬ | ৫৬।৪৫ | ৫৬।৫৫ | ৫৭।৪ | ৫৭।১৩ | ৫৭।২২ | ৫৭।৩২ | ৫৭।৪১ | ৫৭।৫০ | ৫৮।০ | ৫৮।৯ | ৫৮।১৮ |
| মীন | ০।৪৬ | ০।৫৬ | ১।৫ | ১।১৪ | ১।২৩ | ১।৩৩ | ১।৪২ | ১।৫১ | ২।০ | ২।১০ | ২।১৯ | ২।২৮ | ২।৩৮ | ২।৪৭ | ২।৫৬ |

# দ্বাবিংশত্যয়নাংশে দশমস্ফুট-খণ্ডা।

| অংশ | ০ | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ৩।১৫ | ৩।২৪ | ৩।৩৩ | ৩।৪২ | ৩।৫২ | ৪।১ | ৪।১০ | ৪।১৯ | ৪।২৯ | ৪।৩৮ | ৪।৪৮ | ৪।৫৮ | ৫।৮ | ৫।১৮ | ৫।২৮ |
| বৃষ | ৮।৭ | ৮।১৭ | ৮।২৭ | ৮।৩৭ | ৮।৪৭ | ৮।৫৭ | ৯।৭ | ৯।১৭ | ৯।২৭ | ৯।৩৭ | ৯।৪৮ | ৯।৫৯ | ১০।৯ | ১০।২০ | ১০।৩১ |
| মিথুন | ১৩।২৩ | ১৩।৩৪ | ১৩।৪৫ | ১৩।৫৫ | ১৪।৬ | ১৪।১৭ | ১৪।২৮ | ১৪।৩৮ | ১৪।৪৯ | ১৫।০ | ১৫।১১ | ১৫।২২ | ১৫।৩২ | ১৫।৪৩ | ১৫।৫৪ |
| কর্কট | ১৮।৪৬ | ১৮।৫৭ | ১৯।৮ | ১৯।১৮ | ১৯।২৯ | ১৯।৪০ | ১৯।৫১ | ২০।১ | ২০।১২ | ২০।২৩ | ২০।৩৩ | ২০।৪৩ | ২০।৫৩ | ২১।৩ | ২১।১৩ |
| সিংহ | ২৩।৫২ | ২৪।২ | ২৪।১২ | ২৪।২২ | ২৪।৩২ | ২৪।৪২ | ২৪।৫২ | ২৫।২ | ২৫।১২ | ২৫।২২ | ২৫।৩১ | ২৫।৪১ | ২৫।৫০ | ২৫।৫৯ | ২৬।৮ |
| কন্যা | ২৮।৩৭ | ২৮।৪৮ | ২৮।৫৫ | ২৯।৪ | ২৯।১৪ | ২৯।২৩ | ২৯।৩২ | ২৯।৪১ | ২৯।৫১ | ৩০।০ | ৩০।৯ | ৩০।১৯ | ৩০।২৮ | ৩০।৩৭ | ৩০।৪৬ |
| তুলা | ৩৩।১৫ | ৩৩।২৪ | ৩৩।৩৩ | ৩৩।৪২ | ৩৩।৫২ | ৩৪।১ | ৩৪।১০ | ৩৪।১৯ | ৩৪।২৯ | ৩৪।৩৮ | ৩৪।৪৮ | ৩৪।৫৮ | ৩৫।৮ | ৩৫।১৮ | ৩৫।২৮ |
| বৃশ্চিক | ৩৮।৭ | ৩৮।১৭ | ৩৮।২৭ | ৩৮।৩৭ | ৩৮।৪৭ | ৩৮।৫৭ | ৩৯।৭ | ৩৯।১৭ | ৩৯।২৭ | ৩৯।৩৭ | ৩৯।৪৮ | ৩৯।৫৯ | ৪০।৯ | ৪০।২০ | ৪০।৩১ |
| ধনু | ৪৩।২৩ | ৪৩।৩৪ | ৪৩।৪৫ | ৪৩।৫৫ | ৪৪।৬ | ৪৪।১৭ | ৪৪।২৮ | ৪৪।৩৮ | ৪৪।৪৯ | ৪৫।০ | ৪৫।১১ | ৪৫।২২ | ৪৫।৩২ | ৪৫।৪৩ | ৪৫।৫৫ |
| মকর | ৪৮।৪৬ | ৪৮।৫৭ | ৪৯।৮ | ৪৯।১৮ | ৪৯।২৯ | ৪৯।৪০ | ৪৯।৫১ | ৫০।১ | ৫০।১২ | ৫০।২৩ | ৫০।৩৩ | ৫০।৪৩ | ৫০।৫৩ | ৫১।৩ | ৫১।১৩ |
| কুম্ভ | ৫৩।৫২ | ৫৪।২ | ৫৪।১২ | ৫৪।২২ | ৫৪।৩২ | ৫৪।৪২ | ৫৪।৫২ | ৫৫।২ | ৫৫।১২ | ৫৫।২২ | ৫৫।৩১ | ৫৫।৪১ | ৫৫।৫০ | ৫৫।৫৯ | ৫৬।৮ |
| মীন | ৫৮।৩৭ | ৫৮।৪৬ | ৫৮।৫৫ | ৫৯।৪ | ৫৯।১৪ | ৫৯।২৩ | ৫৯।৩২ | ৫৯।৪১ | ৫৯।৫১ | ৬০।০ | ০।৯ | ০।১৯ | ০।২৭ | ০।৩৭ | ০।৪৬ |

## দ্বাবিংশত্যয়নাংশে লগ্ন-স্ফুট-খণ্ডা ।

| অংশ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মেষ | ৫।৩৮ | ৫।৪৮ | ৫।৫৮ | ৬।৮ | ৬।১৮ | ৬।২৮ | ৬।৩৮ | ৬।৪৮ | ৬।৫৮ | ৭।৭ | ৭।১৭ | ৭।২৭ | ৭।৩৭ | ৭।৪৭ | ৭।৫৭ |
| বৃষ | ১০।৪২ | ১০।৫২ | ১১।৩ | ১১।১৪ | ১১।২৫ | ১১।৩৫ | ১১।৪৬ | ১১।৫৭ | ১২।৮ | ১২।১৮ | ১২।২৯ | ১২।৪০ | ১২।৫১ | ১৩।২ | ১৩।১২ |
| মিথুন | ১৬।৫ | ১৬।১৫ | ১৬।২৬ | ১৬।৩৭ | ১৬।৪৮ | ১৬।৫৮ | ১৭।৯ | ১৭।২০ | ১৭।৩১ | ১৭।৪২ | ১৭।৫২ | ১৮।৩ | ১৮।১৪ | ১৮।২৫ | ১৮।৩৫ |
| কর্কট | ২১।২৩ | ২১।৩৩ | ২১।৪৩ | ২১।৫৩ | ২২।৩ | ২২।১৩ | ২২।২৩ | ২২।৩৩ | ২২।৪৩ | ২২।৫৩ | ২৩।২ | ২৩।১২ | ২৩।২২ | ২৩।৩২ | ২৩।৪২ |
| সিংহ | ২৬।১৮ | ২৬।২৭ | ২৬।৩৬ | ২৬।৪৫ | ২৬।৫৫ | ২৭।৪ | ২৭।১৩ | ২৭।২২ | ২৭।৩২ | ২৭।৪১ | ২৭।৫০ | ২৮।০ | ২৮।৯ | ২৮।১৮ | ২৮।২৭ |
| কন্যা | ৩০।৫৬ | ৩১।৫ | ৩১।১৪ | ৩১।২৩ | ৩১।৩৩ | ৩১।৪২ | ৩১।৫১ | ৩২।০ | ৩২।১০ | ৩২।১৯ | ৩২।২৮ | ৩২।৩৮ | ৩২।৪৭ | ৩২।৫৬ | ৩৩।৫৬ |
| তুলা | ৩৫।৩৮ | ৩৫।৪৮ | ৩৫।৫৮ | ৩৬।৮ | ৩৬।১৮ | ৩৬।২৮ | ৩৬।৩৮ | ৩৬।৪৮ | ৩৬।৫৮ | ৩৭।৭ | ৩৭।১৭ | ৩৭।২৭ | ৩৭।৩৭ | ৩৭।৪৭ | ৩৭।৫৭ |
| বৃশ্চিক | ৪০।৪২ | ৪০।৫২ | ৪১।৩ | ৪১।১৪ | ৪১।২৫ | ৪১।৩৫ | ৪১।৪৬ | ৪১।৫৭ | ৪২।৮ | ৪২।১৮ | ৪২।২৯ | ৪২।৪০ | ৪২।৫১ | ৪৩।২ | ৪৩।১২ |
| ধনু | ৪৬।৫ | ৪৬।১৫ | ৪৬।২৬ | ৪৬।৩৭ | ৪৬।৪৮ | ৪৬।৫৮ | ৪৭।৯ | ৪৭।২০ | ৪৭।৩১ | ৪৭।৪২ | ৪৭।৫২ | ৪৮।৩ | ৪৮।১৪ | ৪৮।২৫ | ৪৮।৩৫ |
| মকর | ৫১।২৩ | ৫১।৩৩ | ৫১।৪৩ | ৫১।৫৩ | ৫২।৩ | ৫২।১৩ | ৫২।২৩ | ৫২।৩৩ | ৫২।৪৩ | ৫২।৫৩ | ৫৩।২ | ৫৩।১২ | ৫৩।২২ | ৫৩।৩২ | ৫৩।৪২ |
| কুম্ভ | ৫৬।১৮ | ৫৬।২৭ | ৫৬।৩৬ | ৫৬।৪৫ | ৫৬।৫৫ | ৫৭।৪ | ৫৭।১৩ | ৫৭।২২ | ৫৭।৩২ | ৫৭।৪১ | ৫৭।৫০ | ৫৮।০ | ৫৮।৯ | ৫৮।১৮ | ৫৮।২৭ |
| মীন | ০।৫৩ | ১।৫ | ১।১৪ | ১।২৩ | ১।৩৩ | ১।৪২ | ১।৫১ | ২।০ | ২।১০ | ২।১৯ | ২।২৮ | ২।৩৮ | ২।৪৭ | ২।৫৬ | ৩।৫ |

## অথ দশমস্ফুট-সাধনম্।

বিঃ-তোঃ। দিন্যর্দ্ধান্তরিতা জন্মনাড়িকা নতনাড়িকা।
পূর্ব্বাপরার্দ্ধে জাতস্ত প্রাক্ পরাখ্যা দিনে ভবেৎ॥ ৬৬
রাত্রের্গতঘটা শেষঘটী দিনার্দ্ধ-সংযুতা।
পর-পূর্ব্বাভিধা জ্ঞেয়া রজন্যাং নতনাড়িকা॥ ৬৭
ভানৌ ক্ষয়ধনে কৃত্বা মধ্যলগ্নং তদা ভবেৎ।
অয়নাংশ-বিযুগ্‌লগ্নং সষড়্‌ভং সপ্তমং ভবেৎ॥ ৬৮

অতঃপর তন্বাদি দ্বাদশ ভাবস্ফুট-সাধনের নিয়ম লিখিত হইতেছে। দ্বাদশ ভাবস্ফুট সাধন করিতে হইলে অগ্রে লগ্নস্ফুট ও তৎপরে দশমস্ফুট নিরূপণ করিতে হয়। লগ্নস্ফুট-সাধনের নিয়ম ইত্যগ্রে ১৩৬ পৃষ্ঠায় লিখিত হইয়াছে, এক্ষণে দশমস্ফুট-সাধনের নিয়ম লিখিত হইতেছে। দশমস্ফুট-সাধনের নিয়ম যথা,—দিবাজন্ম স্থলে, দিবা পূর্ব্বার্দ্ধে জন্ম হইলে জন্মদিবসীয় দিনমানের অর্দ্ধ হইতে, জন্মদণ্ডপলাদি বিয়োগ করিলে যাহা অবশিষ্ট থাকিবে, তাহার নাম প্রাঙ্‌নতনাড়ী। আর দিবা পরার্দ্ধে জন্ম হইলে জন্ম দণ্ডপলাদি হইতে দিনার্দ্ধ হীন করিলে, বিয়োগাবশিষ্টের নাম পশ্চান্নতনাড়ী। রাত্রিজন্ম স্থলে, রাত্রি পূর্ব্বার্দ্ধে জন্ম হইলে, রাত্রিমানের যত দণ্ডপলাদি গত হইয়াছে, তাহা দিনার্দ্ধের সহিত যোগ করিলে যাহা হয়, তাহার নাম পশ্চান্নতনাড়ী। আর রাত্রি শেষার্দ্ধে জন্ম হইলে রাত্রিমানের যত দণ্ডাদি অবশিষ্ট থাকিবে, তাহার সহিত দিনার্দ্ধযোগে যাহা হয়, তাহাকে প্রাঙ্‌নতনাড়ী কহে।

কথিত নিয়মে দিবা ও রাত্রিজন্মস্থলে প্রাঙ্‌নত বা পশ্চান্নতনাড়ী নিরূপণ করিয়া, তদ্দিবসীয় তাৎকালিক রবিস্ফুটানুসারে পূর্ব্বপৃষ্ঠার লিখিত দশমস্ফুট খণ্ডা হইতে, রবিস্ফুট-রাশ্যংশনির্দ্দিষ্ট দণ্ডাদি গ্রহণ করত, প্রাঙ্‌নতদণ্ড হইলে তাহাতে বিয়োগ এবং পশ্চান্নতদণ্ড হইলে, তাহার সহিত যোগ করিয়া (যোগফল ৬০-এর অধিক হইলে ৬০ বাদ দিবা) যাহা হইবে, সেই বিয়োগাঙ্ক বা যোগাঙ্ক, দশমস্ফুটখণ্ডায় যে রাশির যত অংশের কোঠায় প্রাপ্ত হওয়া যাইবে, সেই রাশির তত অংশেই দশমস্ফুট নিরূপিত হইয়া থাকে। পূর্ব্বে ১৩৭ পৃষ্ঠায়

লগ্নস্ফুটসাধনের ও লগ্নস্ফুটের কলা বিকলাদি নিরূপণের যেরূপ নিয়ম লিখিত হইয়াছে, দশমস্ফুটখণ্ডানুসারে দশমস্ফুটসাধন ও দশমস্ফুটের কলা বিকলাদি নিরূপণও, সেইরূপ নিয়মে করিতে হইবে।

জায়াস্ফুট;—লগ্নস্ফুটরাশ্যাদিতে ৬ রাশি যোগ করিলে যাহা হয়, তাহাই জায়াস্ফুটরাশ্যাদি নিরূপিত হইয়া থাকে। উদাহরণ যথা,—১৩৮ পৃষ্ঠার লিখিত জন্মকুণ্ডলীতে লগ্নস্ফুটরাশ্যাদি ৩।২০।৪৬ নিরূপিত হওয়ায়, উহাতে ৬ রাশি যোগে জায়াস্ফুটরাশ্যাদি ৯।২০।৪৬ নিরূপিত হইল। ৩৫০ পৃষ্ঠার লিখিত দশমস্ফুটখণ্ডার উপরিলিখিত ০ হইতে ২৯ অংশ পর্য্যন্ত, প্রত্যেক রাশির অংশকোষ্ঠার লিখিত অঙ্কগুলি, কার্য্যস্থলে দণ্ড ও পল এবং অংশ ও কলা বুঝিতে হইবে। দশমস্ফুট আনয়নের উদাহরণ যথা;—১৩৮ পৃষ্ঠার লিখিত জন্ম-কুণ্ডলীর জন্মদণ্ডাদি ৩৮।৩২।৫৮; জন্মদিনমানদণ্ডাদি ২৬।৪৫।৫৮; দিনার্দ্ধদণ্ডাদি ১৩।২২।৫৯ রাত্রি-পূর্ব্বার্দ্ধে জন্ম, অতএব রাত্রির গতদণ্ডাদি ১১।৪৭; উহার সহিত দিনার্দ্ধ ১৩।২২।৫৯ যোগে ২৫।৯।৫৯ যাহা হইল, উহাই পশ্চান্নতনাড়ী নিরূপিত হইল। উক্ত জন্মকুণ্ডলীস্থ গ্রহগণের স্ফুট গণনা করিলে রবিস্ফুটরাশ্যাদি ৭।১৬।৬।৩০ হয়। এক্ষণে উক্ত রবিস্ফুটানুসারে (সন ১৩১২ সালে জন্ম বলিয়া দ্বাবিংশতি অয়নাংশের) দশমস্ফুটখণ্ডায় রবিস্ফুটরাশ্যংশ-নির্দ্দিষ্ট বৃশ্চিক রাশির ১৬ অংশ ৬ কলা ৩০ বিকলায়, অনুপাত অনুসারে ৪০ দণ্ড ৪৩ পল ৫ বিপল প্রাপ্ত হওয়া যাইতেছে; উহাই রবিরাশ্যংশীয় দণ্ডাদি। অতঃপর ২৫।৯।৫৯ এই উপরোক্ত পশ্চান্নতনাড়ীর সহিত উক্ত রবিরাশ্যংশীয় দণ্ডাদি ৪০।৪৩।৫ যোগ দিয়া ৬৫।৫৩।৪ হইল। উহা ৬০এর অধিক হওয়ায় ৬০ বাদ দিয়া ৫।৫৩।৪ যাহা হইল, এক্ষণে দেখিতে হইবে উহা দ্বাবিংশতি অয়নাংশের দশমস্ফুটখণ্ডার কোন্ রাশির কত অংশে আছে। দেখা গেল যে, মেষরাশির ১৬ অংশ হইতে ১৭ অংশের অন্তর্গত উক্ত অঙ্ক আছে; অতএব জানা গেল যে, মেষরাশির ১৬ অংশ ভুক্ত হইয়া ১৭ অংশের অন্তর্গত দশমস্ফুট নিরূপিত হইতেছে। অতঃপর ১৬ অংশের পর ১৭ অংশের কত কলাদি ভুক্ত হইয়াছে, ইহা নিরূপণ করিতে হইলে ১৬ অংশের অঙ্ক সংখ্যা ৫।৪৮ হইতে ১৭ অংশের অঙ্কসংখ্যা ৫।৫৮ থাকায়, ৬০ কলায় ১০ বৃদ্ধি হইতেছে। অতএব যদি ১০ তে ৬০ কলা বৃদ্ধি হয় তবে ৫।৩এ কত হইবে? ত্রৈরাশিক নিয়মে জানা গেল যে, ৩০ কলা ২৪ বিকলা বৃদ্ধি

হইবে; অতএব এক্ষণে জানা গেল যে, পূর্ব্বোক্ত জাতকের দশমস্ফুটরাশ্যাদি ০।১৭।৩০।২৪ হইতেছে।

৪। তুর্য্যাদিস্ফুট নিরূপণ;—দশমস্ফুটরাশ্যাদিতে ৬ রাশি যোগ করিলে, সুখ-ভাবস্ফুটরাশ্যাদি নিরূপিত হয়। অতএব দশমস্ফুটরাশ্যাদি ০।১৭।৩০।২৪ ইহার সহিত ৬ রাশি যোগে, তজ্জাতকের সুখস্ফুটরাশ্যাদি ৬।১৭।৩০।২৪ ইহাই নিরূপিত হইল।

ধনস্ফুট;—উক্ত তুর্য্যস্ফুট হইতে লগ্নস্ফুট হীন করিয়া যাহা অবশিষ্ট থাকিবে, তাহাকে ৩ দ্বারা ভাগ করিয়া যাহা লব্ধ হইবে (অথবা ৬ দ্বারা ভাগ করিয়া লব্ধ প্রথম ষষ্ঠাংশের দ্বিগুণ যাহা) তাহা লগ্নস্ফুটাংশাদির সহিত যোগ করিলে ধনস্ফুট নিরূপিত হইবে। অতএব উক্ত তুর্য্যস্ফুটরাশ্যাদি ৬।১৭।৩০।২৪ হইতে লগ্নস্ফুটরাশ্যাদি ৩।২০।৪৬ বিয়োগ করিলে অবশিষ্ট রাশ্যাদি ২।২৬ ৪৪।২৪ হয়; ইহাকে ৩ দ্বারা ভাগ করিলে লব্ধ অংশাদি ২৮।৫৪।৪৮ হয়; উহা লগ্নস্ফুটরাশ্যাদি ৩।২০।৪৬এর সহিত যোগ করিলে যোগফল ৪।১৯।৪০।৪৮ হয়, ইহাই তজ্জাতকের ধনস্ফুটরাশ্যাদি।

আর উক্ত লব্ধভাগফলকে দ্বিগুণ করিয়া লগ্নস্ফুটের সহিত যোগ করিলে (অথবা উক্ত ষষ্ঠাংশের দ্বিগুণ ধনস্ফুটে যোগ করিলে) ভ্রাতৃস্ফুট নিরূপিত হইবে। অতএব পূর্ব্ব ত্রিভাগলব্ধ অংশাদি ২৮।৫৪।৪৮ গুণিত ২, গুণফল রাশ্যাদি ১।২৭।৪৯।৩৬ ইহার সহিত লগ্নস্ফুটরাশ্যাদি ৩।২০।৪৬ যোগ করিলে, যোগফলরাশ্যাদি ৫।১৮।৩৫।৩৬ হয়, ইহাই তজ্জাতকের ভ্রাতৃভাবস্ফুটরাশ্যাদি নিরূপিত হইল।

অতঃপর পঞ্চম ও ষষ্ঠ-ভাবস্ফুট আনয়নের নিয়ম লিখিত হইতেছে। জায়া-স্ফুট হইতে তুর্য্যস্ফুট হীন করিয়া যাহা অবশিষ্ট থাকিবে, তাহাকে ৩ দ্বারা ভাগ করিয়া, লব্ধাঙ্ক তুর্য্যস্ফুটে যোগ করিলে (অথবা ভ্রাতৃস্ফুটে ২ রাশি যোগ করিলে) সুতভাবস্ফুট নিরূপিত হইবে। অতএব জায়াস্ফুটরাশ্যাদি ৯।২০।৪৬ বিযুক্ত তুর্য্য-স্ফুটরাশ্যাদি ৬।১৬।৩০।২৪, অবশিষ্টরাশ্যাদি ৩।৩।১৫।৩৬; বিভক্ত ৩, ভাগলব্ধ রাশ্যাদি ১।১৫।১২; যুক্ত তুর্য্যস্ফুটরাশ্যাদি ৬।১৭।৩০।২৪; যোগফল-রাশ্যাদি ৭।১৮।৩৫।৩৬, ইহাই তজ্জাতকের সুতভাবস্ফুট নিরূপিত হইল। রিপুভাবস্ফুট আনয়ন যথা,—উক্ত অবশিষ্ট রাশ্যাদিকে দ্বিগুণ করিয়া, ৩ দ্বারা ভাগ করত

যাহা লব্ধ হয়, তাহা (অথবা উক্ত ত্রিভাগলব্ধ রাশ্যাদিকে দ্বিগুণ করিয়া যাহা হইবে তাহা) তুর্য্যস্ফুটে যোগ করিলে রিপুভাবস্ফুট নিরূপিত হইবে। অতএব জায়াস্ফুট হইতে তুর্য্যস্ফুটের বিয়োগাবশিষ্ট রাশ্যাদি ৩।৩।১৫।১৬ গুণিত ২, গুণফল ৬।৬।১১।৩২, বিভক্ত ৩, লব্ধফল রাশ্যাদি ২।২।১০।২৪; যুক্ত তুর্য্যস্ফুট ৬।১৭।৩০।২৪, যোগফল রাশ্যাদি ৮।১৯।৪০।৪৮, ইহাই তজ্জাতকের রিপুভাবস্ফুট নিরূপিত হইল। (পূর্ব্ব নিরূপিত ধনস্ফুটে ৪ রাশি যোগ করিলেও রিপুভাবস্ফুট নিরূপিত হয়)।

একণে নিধন, ধর্ম্ম, আয় ও ব্যয়, এই চারিটী ভাবস্ফুট-নিরূপণ যাহা অবশিষ্ট, তাহার নিয়ম লিখিত হইতেছে। লগ্নাদি রিপুভাব পর্য্যন্ত ছয়টী ভাবস্ফুটে প্রত্যেকে ৬ রাশি যোগ করিলে, যথাক্রমে জায়াদি ব্যয়ভাব পর্য্যন্ত ছয়টী ভাবস্ফুট নিরূপিত হয়। অর্থাৎ লগ্নস্ফুটে ৬ রাশি যোগে জায়াস্ফুট, ধনস্ফুটে ৬ রাশি যোগে নিধনস্ফুট, ভ্রাতৃস্ফুটে ৬ রাশি যোগে ধর্ম্মস্ফুট, সুখস্ফুটে ৬ রাশি যোগে কর্ম্মস্ফুট, পুত্রস্ফুটে ৬ রাশি যোগে আয়স্ফুট এবং রিপুস্ফুটে ৬ রাশি যোগে ব্যয়স্ফুট নিরূপিত হইয়া থাকে। অতএব একণে জানা গেল যে, তজ্জাতকের নিধনস্ফুটরাশ্যাদি ১০।১৯।৪০।৪৮; ধর্ম্মস্ফুটরাশ্যাদি ১১।১৮।৩৫।৩৬, আয়স্ফুটরাশ্যাদি ১।১৮।৩৫।৩৬ এবং ব্যয়ভাবস্ফুটরাশ্যাদি ২।১৯।৪০।৪৮ সুধীগণ বিশেষ যত্ন সহকারে শুদ্ধরূপে লগ্নস্ফুট ও দশমস্ফুটসাধন শিক্ষায় মনোযোগী হইবেন। যেহেতু এই দুইটী ভাবস্ফুট হইতেই অবশিষ্ট দশটী ভাবস্ফুটের উৎপত্তি হয়।

অতঃপর দ্বাদশ ভাবের সন্ধিস্ফুট নিরূপিত হইতেছে। তথাহি দ্বাদশ ভাবের প্রত্যেকেরই দুইটী সন্ধি নিরূপিত হয়। গতসন্ধি বা আরম্ভসন্ধি কিম্বা আদ্যসন্ধি এবং এষ্যসন্ধি বা বিরামসন্ধি কিম্বা অন্ত্যসন্ধি। যে ভাব যে রাশির যত অংশ হইতে আরম্ভ, সেই অংশ হইতে সেই ভাবের উদিতাংশ পর্য্যন্তকে আরম্ভসন্ধি এবং সেই উদিতাংশ হইতে, সেই ভাব যে রাশির যত অংশে শেষ হইবে (অর্থাৎ পরিবর্ত্তী ভাবের আরম্ভসন্ধির পূর্ব্বাংশ পর্য্যন্ত) তাহাকে সেই ভাবের বিরামসন্ধি কহে।

যে ভাবের সন্ধি নিরূপণ করিতে হইবে সেই ভাবস্ফুট এবং তৎপরবর্ত্তী ভাবস্ফুট, উভয়ের যোগে যত রাশ্যাদি হইবে, তাহাকে ২ দ্বারা ভাগ করিলে,

অর্থাৎ তাহার অর্দ্ধেক যত হয়, তাহাই সেই ভাবের সন্ধিস্ফুটরাশ্যাদি নিরূপিত হইবে এবং উহাকেই সেই ভাবের বিরামসন্ধি কহে। উদাহরণ যথা—পূর্ব্বোক্ত লগ্নস্ফুটরাশ্যাদি ৩।২০।৪৬, যুক্ত ধনস্ফুটরাশ্যাদি ৪।১৯।৪০।৪৮ যোগ ফল ৮।১০।২৬।৪৮; বিভক্ত ২, লব্ধফলরাশ্যাদি ৪।৫।১৩।২৪, ইহাই লগ্নসন্ধিস্ফুট নিরূপিত হইল। তদ্রূপ ধনস্ফুট ও ভ্রাতৃস্ফুট-যোগফলার্দ্ধে ধনসন্ধি, ভ্রাতৃ ও সুখস্ফুট-যোগফলার্দ্ধে ভ্রাতৃসন্ধি, সুখ ও পুত্রস্ফুট-যোগফলার্দ্ধে সুখসন্ধি, পুত্র ও শত্রুস্ফুট-যোগফলার্দ্ধে পুত্রসন্ধি, শত্রু ও জায়াস্ফুট-যোগফলার্দ্ধে শত্রুসন্ধি নিরূপিত হইয়া থাকে।

লগ্নসন্ধি হইতে শত্রু সন্ধি পর্য্যন্ত ছয়টী সন্ধিস্ফুটে, ৬ রাশি যোগ করিলে যথাক্রমে জায়াসন্ধি হইতে ব্যয়সন্ধি নিরূপিত হইবে। অর্থাৎ লগ্নসন্ধিতে ৬ রাশিযোগে—জায়াসন্ধি, ধনসন্ধিতে ৬ রাশিযোগে নিধনসন্ধি নিরূপিত হয় ইত্যাদি।

আরম্ভসন্ধি ও বিরামসন্ধির উদাহরণ;—পূর্ব্বোক্ত লগ্নস্ফুটরাশ্যাদি ৩।২০।৪৬, লগ্নসন্ধিস্ফুটরাশ্যাদি ৪।৫।১৩।২৪, ব্যয়সন্ধিস্ফুটরাশ্যাদি ০।৫।১৩।২৪ ব্যয়সন্ধিস্ফুটরাশ্যাদির পর হইতে আরম্ভ করিয়া, লগ্নস্ফুটরাশ্যাদি পর্য্যন্ত, লগ্ন ভাবের আরম্ভসন্ধি এবং লগ্নস্ফুটরাশ্যাদি হইতে লগ্ন সন্ধিস্ফুটরাশ্যাদি পর্য্যন্ত লগ্ন ভাবের বিরামসন্ধি। সুধীগণ অন্যান্য ভাবের আরম্ভ ও বিরামসন্ধি উক্ত নিয়মে কল্পনা করিবেন। পাঠকবর্গের সুখবোধার্থ তজ্জাতকের সসন্ধি দ্বাদশভাবস্ফুট পর পৃষ্ঠায় একত্রে লিখিত হইল। কথিত নিয়মে সসন্ধি দ্বাদশভাবস্ফুট নিরূপণ করিয়া জন্মকুণ্ডলীস্থ গ্রহগণের স্ফুটানুসারে, কোন্ গ্রহ কোন্ ভাবের ফলদাতা, তাহা নিরূপণ করত পশ্চাতে ভাবফল বিচার করিতে হয়। ১২৮ পৃষ্ঠার লিখিত জাতকের জন্মকুণ্ডলী ও ভাবকুণ্ডলী-চক্র এবং গ্রহস্ফুট, পর পৃষ্ঠায় বিন্যস্ত হইল; উহা দৃষ্টে শিক্ষার্থিগণ ভাবকুণ্ডলী প্রস্তুতের নিয়ম সহজে বুঝিতে পারিবেন।

আরম্ভ-সন্ধির অংশ হইতে আরম্ভ করিয়া বিরামসন্ধির অংশ পর্য্যন্ত, উভয় সন্ধির অংশযোগে প্রত্যেক ভাবরাশি ৩০ অংশে যুক্ত। উক্ত ৩০ অংশের মধ্যে যে গ্রহ অবস্থিত (অর্থাৎ আরম্ভসন্ধি হইতে যে গ্রহের স্ফুটাংশাদি অধিক এবং বিরামসন্ধি অপেক্ষা স্ফুটাংশাদি ন্যূন) সেই গ্রহ সেই ভাবের ফল

দাতা। আরম্ভসন্ধি অপেক্ষা গ্রহস্ফুটাংশ ন্যূন হইলে, সেই গ্রহ পূর্ব্বভাবের এবং বিরামসন্ধি হইতে গ্রহস্ফুটাংশ অধিক হইলে পরভাবের ফলদাতা হয়েন।

আরম্ভসন্ধি হইতে ভাবোক্ত ফল ক্রমশঃ বৃদ্ধি হইয়া, ভাবসমানাংশে পূর্ণতা প্রাপ্ত হয় এবং ভাবোদিতাংশ হইতে বিরামসন্ধিতে, ভাবোক্ত ফল ক্রমশঃ হ্রাস হইতে আরম্ভ হইয়া; বিরামসন্ধির চরমাংশে সম্পূর্ণ হ্রাস (ফল শূন্যতা) প্রাপ্ত হয়। অতএব এক্ষণে ইহাই বুঝিতে হইবে যে, ভাবস্ফুটরাশ্যাদি ও গ্রহস্ফুটরাশ্যাদি, উভয়ের যদি তুল্যতা হয়, তবেই সেই গ্রহ, সেই ভাবের সম্পূর্ণ ফলদাতা হইলেন।

| | | |
|---|---|---|
| লগ্নস্ফুট—৩।২০।৪৬। | রব্যাদিগ্রহাণাং স্পষ্টাঃ | লগ্নসন্ধিস্ফুট—৪।৫।১৩।২৪ |
| ধনস্ফুট—৪।১৯।৪০।৪৮ | র—৭।১৬।৬।৫০ | ধনসন্ধিস্ফুট—৫।৪।৮।১২ |
| ভ্রাতৃস্ফুট—৫।১৮।৩৫।৩৬ | চ—৯।১৮।১৩।১৬ | ভ্রাতৃসন্ধিস্ফুট—৬।৩।৩ |
| সুখস্ফুট—৬।১৭।৩০।২৪ | ম—৯।১৭।২৪ | সুখসন্ধিস্ফুট—৭।৩।৩ |
| পুত্রস্ফুট—৭।১৮।৩৫।৩৬ | বু—৮।২।০।৪৫ | পুত্রসন্ধিস্ফুট—৮।৪।৮।১২ |
| শত্রুস্ফুট—৮।১৯।৪০।৪৮ | বৃ—১।৮।১০।৫ | শত্রুসন্ধিস্ফুট—৯।৫।১৩।২ |
| জায়াস্ফুট—৯।২০।৪৬।০ | শু—৬।২৯।২।২৭ | জায়াসন্ধিস্ফুট ১০।৫।১৩।২৪ |
| নিধনস্ফুট—১০।১৯।৪০।৪৮ | শ—১০।২।৩২।৭ | নিধনসন্ধিস্ফুট ১১।৪।৮।১২ |
| ধর্ম্মস্ফুট—১১।১৮।৩৫।৩৬ | রা—৪।৮।১০।৬ | ধর্ম্মসন্ধিস্ফুট—০।৩।৩ |
| কর্ম্মস্ফুট—০।১৭।৩০।২৪ | কে—১০।৪।১০।৬ | কর্ম্মসন্ধিস্ফুট—১।৩।৩ |
| আয়স্ফুট—১।১৮।৩৫।৩৬ | | আয়সন্ধিস্ফুট—২।৪।৮।১২ |
| ব্যয়স্ফুট—২।১৯।৪০।৪৮ | | ব্যয়সন্ধিস্ফুট—৩।৫।১৩।২৪ |

| | | |
|---|---|---|
| বৃ | | শ, কে |
| লং অ২০।৪৬ | জন্ম-কুণ্ডলী | চ, ম |
| রা | শু | র বু |

| | | |
|---|---|---|
| বৃ | | |
| লং অ২০।৪৬ রা | ভাব-কুণ্ডলী | চ,ম,শ,কে |
| | শু | র, বু |

## অধিপতিত্ববশাদ্ গ্রহাণাং শুভাশুভত্বম্;

সর্ব্বত্রিকোণেতারো গ্রহাঃ শুভফলপ্রদাঃ।
পতয়স্ত্রিষড়ায়ানাং যদি পাপফলপ্রদাঃ॥
ন দিশন্তি শুভং নৃণাং সৌম্যাঃ কেন্দ্রাধিপা যদি।
ক্রূরাশ্চেদশুভং হ্যেতে প্রবলাশ্চোত্তরোত্তরাঃ॥
লগ্নাদ্ব্যয়দ্বিতীয়েশৌ পরেষাং সাহচর্য্যতঃ।
স্থানান্তরাণুগুণ্যেন ভবতঃ ফলদায়কৌ॥
ভাগ্যব্যয়াধিপত্যেন রন্ধ্রেশো ন শুভপ্রদঃ।
স এব শুভসন্ধাতা লগ্নাধীশোঽপি চেৎ স্বয়ম্॥
কেন্দ্রাধিপত্যদোষস্তু বলবান্ গুরুশুক্রয়োঃ।
মারকত্বেঽপিচ তয়োর্ম্মারকস্থানসংস্থিতিঃ॥
বুধস্তদনু চন্দ্রোঽপি ভবেত্তদনু তদ্বিধঃ।
ন রন্ধ্রেশত্বদোষস্তু সূর্য্যাচন্দ্রমসোর্ভবেৎ॥
ত্রিকোণস্যাপি নেতৃত্বে ন কর্ম্মেশত্বমাত্রতঃ।
যদ্ যস্তাবগতৌ বাপি যদ্ যস্তাবেশসংযুতৌ॥
তত্তৎফলানি প্রবলৌ প্রদিশেতাং তমোগ্রহৌ।

## মেষাদি-দ্বাদশলগ্নেষু গ্রহাণাং শুভাশুভত্বম্।

মন্দসৌম্যসিতাঃ পাপাঃ শুভৌ গুরুদিবাকরৌ।
ন শুভং যোগমাত্রেণ প্রভবেচ্ছনিজীবয়োঃ॥
পরতন্ত্রেণ জীবস্য পাপকর্ম্মাপি নিশ্চিতং।
কবিঃ সাক্ষান্নিহন্তা স্যান্মারকত্বেন লক্ষিতঃ॥
সঙ্গাৎ তয়োর্নিহন্তারো ভবেয়ুঃ পাপিনো গ্রহাঃ।
শুভাশুভফলান্যেবং জ্ঞাতব্যানি ক্রিয়োদ্ভবে॥

জীবশুক্রেন্দবঃ পাপাঃ শুভৌ শনিদিবাকরৌ।
রাজযোগকরঃ সাক্ষাদেক এব রবেঃ সুতঃ।

জীবাদয়ো গ্রহাঃ পাপাঃ সন্তি মারকলক্ষণাঃ।
বুধস্তত্র ফলান্যেবং জ্ঞেয়ানি বৃষজন্মনঃ॥

ভৌমজীবারুণাঃ পাপা এক এব কবিঃ শুভঃ।
শনৈশ্চরেণ জীবস্য যোগো মেষভবো যথা॥

নায়ং শশী নিহন্তা স্যাদুম্মিষৎ পাপনিস্ফলং।
জ্ঞাতব্যানি দীনেশস্য ফলান্যেতানি সূরিভিঃ॥

ভার্গবেন্দুসুতৌ পাপৌ ভূসুতাঙ্গিরসৌ শুভৌ।
এক এব গ্রহঃ সাক্ষাদ্ভূসুতো যোগকারকঃ॥

নিহন্তা রবিজোঽন্যেতু মানিনো মারকাহ্বয়াঃ।
কুলীরসম্ভবস্যৈবং ফলান্যুক্তানি সূরিভিঃ॥

রৌহিণেয়সিতৌ পাপৌ কুজজীবৌ শুভাবহৌ।
প্রভবেৎ যোগমাত্রেণ ন শুভং কুজশুক্রয়োঃ॥

ঘ্নন্তি সৌম্যাদয়ঃ পাপা মারকত্বেন লক্ষিতাঃ।
এবং ফলানি বেদ্যানি সিংহে যস্য জনুর্ভবেৎ॥

কুজজীবেন্দবঃ পাপাঃ এক এব ভৃগুঃ শুভঃ।
ভার্গবেন্দুসুতাবেব ভবেতাং যোগকারকৌ॥

নিহন্তা কবিরন্যেতু মারকাস্তু কুজাদয়ঃ।
প্রতীক্ষেত ফলান্যুক্তা ন্যেবং কন্যাভাবে বুধৈঃ॥

জীবার্কমহিজাঃ পাপাঃ শনৈশ্চরবুধৌ শুভৌ।
ভবেতাং রাজযোগস্য কারকৌ চন্দ্রতৎসুতৌ॥

কুজো নিহন্তিজী বাদ্যানিঃ পরে মারকলক্ষণাঃ।
নিহন্তারঃ ফলান্যেবং কাব্যো ন তু তুলাভুবঃ॥

সৌম্যভৌমাসিতাঃ পাপাঃ শুভৌ গুরুনিশাকরৌ।
সূর্য্যাচন্দ্রমসাবেব ভবেতাং যোগকারকৌ॥

জীবো নিহন্তা সৌম্যাদ্যা হন্তারো মারকাহ্বয়ঃ।
তত্তৎফলানি বিজ্ঞেয়ান্যেবং বৃশ্চিকজন্মনঃ॥

এক এব কবিঃ পাপঃ শুভৌ সৌম্যদিবাকরৌ।
যোগো ভাস্করসৌম্যাভ্যাং নিহন্তা ভাস্করঃ স্মৃতঃ॥

হন্তি শুক্রাদয়ঃ পাপা মারকত্বেন লক্ষিতাঃ।
জ্ঞাতব্যানি ফলান্যেবং চাপজস্য মনীষিভিঃ॥

কুজজীবেন্দবঃ পাপাঃ শুভৌ ভার্গবচন্দ্রজৌ।
স্বয়ং চৈব নিহন্তা স্যান্ মন্দো ভৌমাদয়ঃ পরে॥

তল্লক্ষণা নিহন্তারঃ কবিরেকঃ সুযোগকৃৎ।
জ্ঞাতব্যানি ফলান্যেবং বিবুধৈর্মৃগজন্মনঃ॥

জীবচন্দ্রকুজাঃ পাপা একো দৈত্যগুরুঃ শুভঃ।
রাজযোগকরো ভৌমঃ কবিশ্চৈব বৃহস্পতিঃ॥

নিহন্তা হন্তি সৌম্যাদ্যা মারকত্বেন লক্ষিতাঃ।
এবমেব ফলান্যূহ্যান্যেতানি ঘটজন্মনঃ॥

মন্দশুক্রাংশুমৎসৌম্যাঃ পাপা ভৌমবিধূ শুভৌ।
মহীসুতগুরোর্যোগে রাজযোগকরো ভবেৎ॥

ভূসুতো মারকো নৈব মন্দাদ্যা হন্তি পাপিনঃ।
ইত্যূহ্যানি ফলান্যেবং বুধৈস্তু ঝষজন্মনঃ॥

ব্যয়ে সর্ব্বে গ্রহা নেষ্টাঃ সূর্য্যশুক্রেন্দুরাহবঃ।
বিশেষান্নাশকর্ত্তারো দৃষ্টা বা ভঙ্গকারিণঃ॥

——:০:——

# ত্রয়োদশ পরিচ্ছেদ।

——:)০(:——

## গ্রহগণের দীপ্তাদি নবভাব।

গ্রহগণ অবস্থান ভেদে নয় প্রকার ভাব ধারণ করিয়া স্ব স্ব দশাকালে ভিন্ন ভিন্ন ফল প্রদান করিয়া থাকেন। যথা;—

দীপ্তঃ স্বস্থস্তু মুদিতঃ শান্তো হীনোঽতিদুঃখিতঃ।
বিকলশ্চ খলঃ কোপী নবধা খেচরো ভবেৎ॥ ১

গ্রহগণ দীপ্ত, সুস্থ, মুদিত, শান্ত, হীন, অতিদুঃখিত, বিকল, খল ও কুপিত এই নয় প্রকার ভাব ধারণ করিয়া থাকেন॥ ১

উচ্চস্থঃ খেচরো দীপ্তঃ স্বস্থঃ স্বক্ষেত্রে মিত্রভে।
মুদিতো শুভভে শান্তস্ত্বপরো হীন উচ্যতে॥ ২

স্বীয় উচ্চরাশিগত গ্রহকে দীপ্ত, স্বক্ষেত্রগত গ্রহকে সুস্থ, মিত্ররাশিগত গ্রহকে মুদিত, শুভক্ষেত্রগত গ্রহকে শান্ত এবং এই সকল রাশি ভিন্ন অন্য রাশি-গত অর্থাৎ নীচ বা পাপগৃহগত গ্রহকে হীনগ্রহ বলা হয়॥ ২

শত্রুভে দুঃখসংযুক্তো বিকলঃ পাপসংযুতঃ।
খলঃ পরাজিতোজ্ঞেয়ঃ কোপাস্যাদর্কসংযুতঃ॥ ৩

### অথ দীপ্তাদিনবভাব-ফলম্।

পাকে প্রদীপ্তস্য ধরাধিপত্যমুৎসাহ-শৌর্য্যং ধনবাহনঞ্চ।
স্ত্রীপুত্রলাভং সুখবন্ধুপূজ্যং ক্ষিতিশ্বরাম্মানমুপৈতি বিত্তং॥ ৪

শত্রুরাশিগত গ্রহকে দুঃখিত, পাপগ্রহসংযুক্ত গ্রহকে বিকল, পরাজিত গ্রহকে খল এবং সূর্য্যকিরণ-দগ্ধ গ্রহকে কুপিত গ্রহ বলা হয়॥ ৩

দীপ্ত গ্রহের দশাকালে মানবের রাজ্য, উৎসাহ, শৌর্য্য, ধন, বাহন, স্ত্রী, পুত্র, সুখ, সুহৃদ্-সম্মান ও রাজসম্মান লাভ হইয়া থাকে॥ ৪

সুস্থস্য খেটস্য দশাবিপাকে সুখো নৃপালক্ষ্মনাধিসৌখ্যম্।
বিদ্যাযশঃ-প্রীতিমহত্ব-চৈত্তরার্থভূম্যাত্মজধর্ম্মমেতি॥ ৫

সুস্থ গ্রহের দশাকালে মানব সুস্থদেহ, রাজা হইতে ধন, সুখ, বিদ্যা, যশ, আনন্দ, মহত্ব, স্ত্রী, পুত্র, ভূমি, অর্থ এবং ধর্ম্মলাভ করিয়া থাকে ॥ ৫

মুদাম্বিতস্যাপি দশাবিপাকে বস্ত্রাদিভূগন্ধসুতার্থ ধৈর্য্যং।
পুরাণধর্ম্মশ্রবণাদিগানদানাদিপানাম্বরভূষণাপ্তিং ॥ ৬

মুদিত গ্রহের দশাকালে মানব বস্ত্রাদি, ভূমি, গন্ধদ্রব্য, পুত্র, অর্থ এবং ধৈর্য্যলাভ করে ও পুরাণাদি-ধর্ম্ম ও গীতশ্রবণ, দান, পেয় এবং অলঙ্কারাদি প্রাপ্ত হয় ॥ ৬

দশাবিপাকে সুখধৈর্য্যমেতি শান্তস্য ভূপুত্রকলত্রযানং।
বিদ্যাধি নানান্বিত-ধর্ম্মশাস্ত্রং বহ্বর্থদেশাধিপ-পূজ্যতাঞ্চ ॥ ৭

শান্তগ্রহের দশাকালে মনুষ্য সুখ, ধৈর্য্য, ভূমি, পুত্র, কলত্র, যানাদি, বিদ্যা, আনন্দ, ধর্ম্মশাস্ত্র, বহু অর্থ ও রাজমান্য প্রাপ্ত হয় ॥ ৭

স্থানচ্যুতিবন্ধুবিরোধিতা চ হীনস্য খেটস্য দশাবিপাকে।
জীবত্যসৌ কুৎসিতহীনবৃত্ত্যা ত্যক্তো জনৈ রোগনিপীড়িতঃ স্যাৎ ॥ ৮

হীনগ্রহের দশাকালে মানবের বন্ধু-বিরোধ, স্থান-নাশ ও কুৎসিতবৃত্তি দ্বারা জীবনাতিপাত হয় এবং সে জনগণের দ্বারা পরিত্যক্ত ও রোগনিপীড়িত হয় ॥ ৮

দুঃখান্বিতস্যাপি দশাবিপাকে নানাবিধং দুঃখমুপৈতি নিত্যম্।
বিদেশগো বন্ধুজনৈর্ব্বিহীনশ্চৌরাগ্নি-ভূপৈর্ভয়মাপ্নিশস্তঃ ॥৯

দুঃখিত গ্রহের দশাকালে মনুষ্য অপবাদগ্রস্ত হইয়া সর্ব্বদা নানাবিধ দুঃখ, বিদেশ-গমন, বন্ধুবিয়োগ এবং চৌর, দস্যু ও রাজা হইতে ভয়প্রাপ্ত হইয়া থাকে ॥ ৯

বৈকল্যখেটস্য দশাবিপাকে বিকলতাং যাতি মনোবিকারং।
পিত্রাদিকানাং মরণং বিশেষাৎ স্ত্রীপুত্রযানাম্বরচোরপীড়াং ॥১০

বিকল গ্রহের দশাকালে মানবের বিকলতা ও মনোবিকার জন্মে, এবং পিত্রাদির মৃত্যু, বাহন ও বস্ত্রাভাব ও স্ত্রী, পুত্র ও চোর কর্ত্তৃক পীড়িত হয় ॥ ১০

দশাবিপাকে কলহং বিয়োগং খলস্ত খেটস্ত পিতুর্ব্বিয়োগং।
শত্রোর্জনানাং ধনভূমিনাশমুপৈতি নিত্যং স্বজনেন্চনিন্দ্যঃ॥ ১১

খল গ্রহের দশাকালে মানবের কলহ, বিচ্ছেদ ও পিতৃবিয়োগজনিত দুঃখ, শত্রুবৃদ্ধি, ধন ও ভূমিনাশ এবং আত্মীয়জন হইতে নিন্দা হয়॥ ১১

কোপান্বিতস্তাপি দশাবিপাকে পাপং সমায়াতি বহুপ্রকারৈঃ।
বিদ্যাযশঃস্ত্রীধনভূমিনাশং রাজ্ঞাঞ্চ বিত্তং হরতেঽত্ররোগী॥১২

কুপিত গ্রহের দশাকালে মানবের নানাপ্রকারে পাপসঞ্চয় এবং বিদ্যা, যশ, স্ত্রী, ধন, ভূমিনাশ এবং রাজারও ধন অপহৃত হয় এবং সে ব্যক্তি পীড়া ভোগ করে॥ ১২

## গ্রহাণাং ষড়্‌ভাবাঃ।

লজ্জিতো গর্ব্বিতশ্চৈব ক্ষুধিতস্তৃষিতস্তথা।
মুদিতঃ ক্ষোভিতশ্চৈব ষড়্‌ভাবা পরিকীর্ত্তিতাঃ॥ ১৩
পুত্রগেহগতঃ খেটো রাহুকেতুযুতো ভবেৎ।
রবিমন্দকুজৈর্যুক্তো লজ্জিতো গ্রহ এব চ॥ ১৪
তুঙ্গস্থানগতো বাপি ত্রিকোণেঽপি ভবেৎপুনঃ।
গর্ব্বিতঃ স নিগদিতো মুনিভিঃ কৃতনিশ্চয়ৈঃ॥ ১৫
শত্রুগেহী শত্রুযুক্তো রিপুদৃষ্টো ভবেদ্‌যদি।
ক্ষুধিতঃ স চ বিজ্ঞেয়ঃ শনিযুক্তো যথা তথা॥ ১৬
জলরাশৌ স্থিতঃ খেটঃ শত্রুণা চাবলোকিতঃ।
শুভ[illegible] ন পশ্যন্তি তৃষিতঃ স মুদাহৃতঃ॥ ১৭
মিত্রগেহী মিত্রযুক্তো মিত্রেণ চাবলোকিতঃ।
গুরুণা সহিতো যশ্চ মুদিতঃ স প্রকীর্ত্তিতঃ॥ ১৮
রবিণা সহিতো যশ্চ পাপাঃ পশ্যন্তি সর্ব্বথা।
ক্ষোভিতং তং বিজানীয়াচ্ছত্রুণা যদি বীক্ষিতঃ॥ ১৯

জ্যোতির্ব্বিদগণ কীর্ত্তন করিয়াছেন যে, জন্মকুণ্ডলীতে ভিন্ন ভিন্ন স্থানে স্থিতি এবং ভিন্ন ভিন্ন গ্রহের দৃষ্টি ও সংযোগ বশতঃ গ্রহগণের লজ্জিত, গর্ব্বিত, ক্ষুধিত, তৃষার্ত্ত, মুদিত এবং ক্ষোভিত এই ছয়টী ভাব বা অবস্থা হয়। অবস্থার ভিন্নতা হেতু গ্রহগণের ফলেরও ভিন্নতা হইয়া থাকে ॥ ১৩

লজ্জিত—কোন গ্রহ লগ্নের পঞ্চমস্থ হইয়া রাহু বা কেতু, মঙ্গল, রবি কিম্বা শনিসহ সংযুক্ত থাকিলে লজ্জিত হন ॥ ১৪

গর্ব্বিত—কোন গ্রহ তুঙ্গস্থানগত হইয়া অথবা হইতে ত্রিকোণস্থ হইলে তাহাকে গর্ব্বিত গ্রহ মধ্যে গণ্য করা যায় ॥ ১৫

ক্ষুধিত—শত্রুগৃহস্থ কোন গ্রহ শত্রুসংযুক্ত বা শত্রুদৃষ্ট হইলে তাহাকে ক্ষুধিত কহে। শনিসহ সংযুক্ত গ্রহ শত্রুক্ষেত্রগত না হইলেও ক্ষুধিত শব্দের বাচ্য ॥ ১৬

তৃষিত—শুভ গ্রহের দৃষ্টিবির্জ্জিত কেবল পাপযুক্ত বা পাপদৃষ্ট হইয়া জলরাশিগত হইলে তাহাকে তৃষিত কহে। (কর্কট, বৃশ্চিক ও মীন রাশিকে জলরাশি কহে) ॥ ১৭

মুদিত—বৃহস্পতি সহ সংযুক্ত কোন গ্রহ মিত্র ক্ষেত্রস্থ হইয়া মিত্রযুক্ত বা মিত্রদৃষ্ট হইলে তাহাকে মুদিত কহে ॥ ১৮

ক্ষোভিত—কোন গ্রহ রবিসহ একরাশিস্থ হইয়া পুনঃ কোন পাপ বা শত্রু-গ্রহ কর্ত্তৃক সংদৃষ্ট হইলে তাহাকে ক্ষোভিত কহা যায় ॥ ১৯

## অথ ষড়্ভাবস্থগ্রহাণাং ফলম্।

যেষু যেষু ভাবেষু চ গ্রহাস্তিষ্ঠন্তি সর্ব্বথা।
ক্ষুধিতো ক্ষোভিতো বাপি স নরো দুঃখভাজনঃ ॥ ২০
এবং ক্রমেণ বোদ্ধব্যং সর্ব্বভাবেষু পণ্ডিতৈঃ।
বলাবলবিচারেণ বক্তব্যঃ ফলনির্ণয়ঃ ॥ ২১
অন্যোন্যঞ্চ যদা যুক্তং ফলমিশ্রং বদেৎ পুনঃ।
বলহীনে তথা হানিঃ সবলে চ মহাফলম্ ॥ ২২

ক্ষুধিত এবং ক্ষোভিত গ্রহ যে ভাবে অবস্থান করেন, সেই ভাবজনিত ফলের বিনাশ করিয়া থাকেন। গর্ব্বিত ও মুদিত গ্রহ আপনার অধিষ্ঠিত

ভাবের পুষ্টিসাধন করেন। এইরূপে পণ্ডিতবর্গ পিতৃ-ভ্রাতাদি প্রত্যেক ভাবগত গ্রহের অবস্থা বিবেচনা করতঃ তত্তৎ ব্যক্তির শুভাশুভ ফল বিচার করিয়া বলিবেন। ফল নির্ণয়কালে গ্রহগণের বলাবল বিশেষরূপ বিচার করিয়াই ফল বলা কর্ত্তব্য ॥ ২০—২২

কর্ম্মস্থানে স্থিতো যস্য লজ্জিতস্তৃষিতস্তথা।
ক্ষুধিতঃ ক্ষোভিতো বাপি স নরঃ দুঃখভাজনঃ ॥ ২৩
সুতস্থানে ভবেদ্ যস্য লজ্জিতো গ্রহ এব চ।
সুতনাশৌ ভবেত্তস্য একস্তিষ্ঠতি কেবলম্ ॥ ২৪
ক্ষোভিতস্তৃষিতশ্চৈব সপ্তমে যস্য বা ভবেৎ।
ম্রিয়তে তস্য নারী চ সত্যমাহুর্দ্বিজোত্তম ॥ ২৫

যাহার জন্মকুণ্ডলীতে দশমগৃহে লজ্জিত, তৃষিত, ক্ষুধিত অথবা ক্ষোভিত গ্রহ অবস্থান করেন, সে ব্যক্তি দরিদ্র হইবে। লজ্জিত গ্রহ পুত্রভাবে অবস্থিত থাকিলে পুত্রনাশ করেন, ক্ষোভিত বা তৃষিত গ্রহ সপ্তমভাবগত হইলে মনুষ্যের পত্নী জীবিত রহে না ॥ ২৩-২৫।

গর্ব্বিত গ্রহের দশায় মনুষ্য নূতন গৃহ এবং উদ্যানজনিত সুখ এবং নৃপতির তুল্য সম্মান ও ক্ষমতা প্রাপ্ত হয় এবং সর্ব্বদা অর্থ লাভ করে। মুদিত গ্রহের দশায় বৃহৎ বাসগৃহ-নির্ম্মাণ, বসন, ভূষণ, ভূসম্পত্তি, স্ত্রীজনিত সুখের উৎপত্তি ও বুদ্ধি বিস্তার প্রকাশ পায়। লজ্জিত গ্রহেব দশাবশে মনুষ্যের রতিক্রীড়ায় বিরাম ঘটে, বুদ্ধির ক্ষয় হয়, পুত্রের পীড়া হয়, পরনিন্দাকলাদি পাপকথায় আনন্দ জন্মে, শুভকথায় অরুচি হয়। ক্ষোভিত গ্রহের দশায় মনুষ্যের দারিদ্র্য ঘটে, ধন ক্ষয় হয় এবং রাজকোপে ধনাগম হয় না। ক্ষুধিত গ্রহের দশায় শোক মোহাদিজনিত সন্তাপ উপস্থিত হয়, মানসিক দুঃখে শরীর কৃশ হয়, আত্মীয়বর্গের সহিত কলহ ঘটে। তৃষিত গ্রহদশায় নানাবিধ রোগোৎপত্তি, দুষ্টকার্য্যে অধিকার জন্মে, আত্মীয়জনের নিন্দাবশতঃ অর্থক্ষয় ও শরীর কৃশ হয়।

অথ গ্রহাণাং শয়নাদি-দ্বাদশাবস্থামাহ।

শয়নঞ্চোপবেশঞ্চ নেত্রপাণিঃ প্রকাশনম্।
গমনাগমনঞ্চাথ সভায়াং বসতিস্তথা॥
আগমো ভোজনঞ্চৈব নৃত্যলিপ্সা চ কৌতুকম্।
নিদ্রা গ্রহাণাং চেষ্টা চ কথয়ামি তবাগ্রতঃ॥ ২৬

১ শয়ন, ২ উপবেশন, ৩ নেত্রপাণি, ৪ প্রকাশ, ৫ গমন, ৬ আগমন, ৭ সভা, ৮ আগম, ৯ ভোজন, ১০ নৃত্যলিপ্সা, ১১ কৌতুক এবং ১২ নিদ্রা; গ্রহগণের এই দ্বাদশটী অবস্থা আছে॥ ২৬

এক্ষণে গ্রহগণের শয়নাদি অবস্থা নির্ণয় করিবার প্রণালী লিখিত হইতেছে;—জন্মকুণ্ডলীতে গ্রহগণ যে নক্ষত্রে অবস্থিত সেই নক্ষত্রসংখ্যা, গ্রহসংখ্যা, এবং গ্রহস্ফুটের বর্ত্তমান অংশসংখ্যা, এই তিনটী রাশি পরস্পর গুণ করিবে। গুণফলে ইষ্টদণ্ড, জন্মনক্ষত্র এবং লগ্নসংখ্যা যোগ করিয়া যোগফলকে ১২ দ্বারা ভাগ দিবে। ভাগশেষ অঙ্ক (অর্থাৎ ১ থাকিলে শয়ন, ২ থাকিলে উপবেশন ইত্যাদি ক্রমে) শয়নাদি অবস্থা নির্ণীত হইবে॥

বৃহৎ পারাশরীতে লিখিত আছে;—

যস্মিন্নৃক্ষে স্থিতঃ খেটস্তেন তং পরিপূরয়েৎ।
পুনরংশেন সম্পূর্য্য স্বনক্ষত্রং নিয়োজয়েৎ॥
জাতদণ্ডং তথা লগ্নমেকীকৃত্য সদা বুধঃ।
রবিণা হরতে ভাগং শেষং কার্য্যে নিয়োজয়েৎ॥

মূল শ্লোকের সহিত এই শ্লোকদ্বয়ের অর্থের কোন পার্থক্য নাই। গ্রহসংখ্যা স্থলে রবি চন্দ্র প্রভৃতি নবগ্রহের যথাক্রমে ১,২ ইত্যাদি ক্রমে অঙ্ক গ্রহণ করিতে-হয়। যথা, রবি হইলে ১, বুধ হইলে ৪, শনি হইলে ৭ ইত্যাদি। কোন গ্রহ ৮ অংশ ২০ কলায় অবস্থিত আছে, সুতরাং ৯ তাহার বর্ত্তমান অংশসংখ্যা; কারণ গ্রহ ৮ অংশস্থান উত্তীর্ণ হইয়া নবম অংশে অবস্থিত। ইষ্টদণ্ড স্থলেও উক্তরূপে বর্ত্তমান দণ্ড গ্রহণ করিতে হয়। কেহ কেহ অংশ শব্দে নবাংশ কা না করেন,

কিন্তু সে অর্থ সমীচীন বলিয়া বোধ হয় না। অতঃপর পাঠকবর্গের সুবিধার্থ পরপৃষ্ঠে শয়নাদ্যবস্থা নির্ণয়ের একটী চক্র দেওয়া হইল।

| গ্রহাঃ | র | চ | ম | বু | বৃ | শু | শ | রা | কে |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| গ্রহসংখ্যা | ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ |
| নক্ষত্রসংখ্যা | ৮ | ১৬ | ৯ | ৮ | ১৭ | ৬ | ২৪ | ২৫ | ১২ |
| দ্বিত্যাংশ সংখ্যা | ১৫ | ২৪ | ১৯ | ১৩ | ৪ | ১৯ | ১৭ | ৪ | ৪ |
| গুণফল | ১২০ | ৭৬৮ | ৫১৩ | ৪১৬ | ৩৪০ | ৬৮৪ | ২৮৫৬ | ৮০ | ৪৩২ |
| ইষ্টদণ্ড | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ | ৯ |
| জাতনক্ষত্র | ১৬ | ১৬ | ১৬ | ১৬ | ১৬ | ১৬ | ১৬ | ১৬ | ১৬ |
| লগ্নসংখ্যা | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ | ৫ |
| যোগফল | ১৫০ | ৭৯৮ | ৫৪৩ | ৪৪৬ | ৩৭০ | ৭১৪ | ২৮৮৬ | ৮৩০ | ৪৬২ |
| রবিভক্তশেষ | ৬ | ৬ | ৩ | ২ | ১০ | ৬ | ৬ | ২ | ৬ |
| শয়নাদ্যবস্থা | আ | আ | নে | উ | নৃ | আ | আ | উ | আ |

## অথ সর্ব্বভাব-ফলম্।

শুভগ্রহগণ জন্মকুণ্ডলীতে শয়নাদি যে কোন অবস্থাতেই থাকুক না কেন নির্ব্বিশঙ্কচিত্তে নিত্য তাহার (জাতকের) শুভফল কল্পনা করিবে। পাপগ্রহগণ ভোজনাদি অবস্থা চতুষ্টয়ে অবস্থিতি করিলে জাতকের সর্ব্বপ্রকারে অনিষ্ট চিন্তা করিবে। এ বিষয়ে অন্য কোন বিচারের প্রয়োজন নাই। নিদ্রাবস্থাগত পাপগ্রহের অনিষ্টফল-দাতৃত্ব প্রকাশিত হইয়াছে, কিন্তু এক্ষণে কয়েকটী তাহার প্রতিপ্রসব লিখিত হইতেছে। নিদ্রিত পাপগ্রহ জায়াস্থানে থাকিলে শুভফল প্রদান করেন। উক্ত জায়াস্থানগত নিদ্রিত পাপগ্রহের প্রতি অন্য পাপগ্রহের দৃষ্টি বা যোগ থাকিলে কদাপি শুভ হয় না।

পাপগ্রহগণ নিদ্রাবস্থায় কিম্বা শয়নাবস্থায় মৃতস্থানে থাকিলে শুভফল প্রদান করেন, এ বিষয়ে অন্য বিচারের প্রয়োজন নাই।

নিদ্রা কিম্বা শয়নাবস্থাগত কোন পাপগ্রহ মৃত্যুস্থানে অবস্থান করিলে নৃপতি কিম্বা অন্য কোন ব্যক্তি হইতে জাতকের অপমৃত্যু হইবে। কিন্তু উক্ত মৃত্যু-স্থানগত গ্রহের প্রতি কোন শুভ গ্রহের যোগ বা দৃষ্টি থাকিলে মৃত্যু হইবে বটে, তবে গঙ্গাজলে মৃত্যু হইবে এই মাত্র বিশেষ।

শয়ন কিম্বা ভোজনাবস্থায় অবস্থিত কোন পাপগ্রহ কর্ম্মস্থানগত হইলে কর্ম্মবৈকল্য এবং নানাদুঃখ উপস্থিত হয়।

কৌতুক বা প্রকাশ অবস্থাগত নিশানাথ দশমস্থ হইলে নির্ব্বিশঙ্কচিত্তে রাজযোগ কীর্ত্তন করিবে। এই প্রকার গ্রহের বলাবল বিচার করিয়াই সর্ব্ব-ভাবগত শুভাশুভ নির্ণয় করিতে হয়।

জন্মকালে সূর্য্য নেত্রপাণি অবস্থায়, জন্মলগ্ন হইতে কর্ম্মে বা ত্রিকোণে অবস্থিতি করিলে শুভফল প্রদান করিয়া থাকেন। প্রকাশ অবস্থায় সপ্তম বা পঞ্চমস্থানে অবস্থিতি করিলে পুত্র মৃত্যুপথ প্রাপ্ত হয়। রবি উক্ত প্রকাশ অব-স্থায় দ্বাদশে, সপ্তমে বা দশমে থাকিলে পত্নীবিয়োগ ঘটে।

সূর্য্য ভোজন অবস্থায় জন্মলগ্ন হইতে নবমস্থানে থাকিলে পুণ্যকার্য্যে বাধা প্রদান করেন। রবি কৌতুক অবস্থায় বৈরিগৃহে ( ষষ্ঠে ) থাকিলে শত্রুবিনাশ এবং সপ্তম কিম্বা পঞ্চমভাবে থাকিলে স্ত্রীপুত্র-হানি ও শিরোরোগের উৎপত্তি হয়।

চন্দ্রের শয়নাদি দ্বাদশাবস্থার ফল শুক্লপক্ষে শুভ এবং কৃষ্ণপক্ষে অশুভ। চন্দ্র শুক্লপক্ষে বলবান্ এবং কৃষ্ণপক্ষে বলহীন হ'ন, সুতরাং ক্ষীণচন্দ্রই সর্ব্বত্র অশুভ। কৃষ্ণাষ্টমী হইতে শুক্লাষ্টমী পর্য্যন্ত চন্দ্র ক্ষীণ এবং শুক্লাষ্টমী হইতে কৃষ্ণাষ্টমী পর্য্যন্ত চন্দ্রকে অক্ষীণ কহা যায়, সুতরাং এস্থলে শুক্লপক্ষ চন্দ্র শব্দে অক্ষীণ চন্দ্রকেই উল্লেখ করা হইয়াছে, কেবল শুক্লপক্ষীয় নহে।

———•———

# অষ্টম অধ্যায়।

—:০:—

## প্রথম পরিচ্ছেদ।

—:০:—

### রাজযোগ।

গ্রহাণাং চতুর্বিধ-সম্বন্ধ-কথনম্ ।

পরাশরসং। প্রথমঃ স্থানসম্বন্ধো দৃষ্টিজস্তু দ্বিতীয়কঃ।
তৃ[illegible]তো দৃষ্টিঃ স্থিত্যেকত্র চতুর্থকঃ ॥১
অন্যোন্যরাশিস্থিতত্বং প্রথমঃ,
পরস্পর দৃষ্টিসম্বন্ধো দ্বিতীয়ঃ।
একতরস্থিত্যন্যতর-দৃষ্টি-সম্বন্ধ-
স্তৃতীয়ঃ সহাবস্থানরূপশ্চতুর্থঃ ॥২

ইতি লঘুপারাশরী-টীকায়াম্ ।

গ্রহগণের চতুর্বিধ সম্বন্ধ নির্ণয়;—গ্রহগণ পরস্পর স্বীয় স্বীয় ক্ষেত্র পরিবর্ত্তন করিয়া অবস্থিতি করিলে, উহাকে প্রথম অর্থাৎ শ্রেষ্ঠ বা বিনিময়-সম্বন্ধ কহে। যথা রবির গৃহে বৃহস্পতির এবং বৃহস্পতির গৃহে রবি অবস্থান করিলে প্রথম প্রকার সম্বন্ধ হয়। গ্রহগণ পরস্পর পূর্ণদৃষ্ট হইলে, দ্বিতীয় সম্বন্ধ হয়। মঙ্গলের চতুর্থে শনি ও শনির দশমে মঙ্গল এবং অন্যান্য গ্রহের পরস্পর সপ্তমে স্থিতি, ইহা ব্যতীত দ্বিতীয় সম্বন্ধ হইবে না। যথা ১নং কোষ্ঠীতে কর্কটস্থ চন্দ্র মকরস্থ শনিসহ এবং কন্যাস্থ রাহু মীনস্থ রবি, বুধ ও বৃহস্পতিসহ দ্বিতীয় সম্বন্ধ করিয়াছে। ২নং কোষ্ঠীতে বৃষস্থ বৃহস্পতি বৃশ্চিকস্থ চন্দ্রসহ দ্বিতীয় সম্বন্ধ করিয়াছে ( ৪৫ ও ৪৭ পৃষ্ঠা দেখুন )। উভয় গ্রহের মধ্যে একটী গ্রহ অপর-

টীকে দেখিবে কিন্তু নিজে তৎকর্তৃক দৃষ্ট হইবে না, এই উভয় গ্রহের মধ্যে একটী অপরের ক্ষেত্রস্থ হওয়া প্রয়োজন। যেমন মঙ্গল রবির ক্ষেত্র সিংহে অবস্থিত হইয়া বৃশ্চিক কিম্বা মীনস্থ রবিকে দৃষ্টি করিতেছেন; কিন্তু রবি মঙ্গলকে দেখিতেছেন না। কিম্বা শনি মেষে কিম্বা বৃশ্চিকে অবস্থিত হইয়া স্বক্ষেত্র মকররাশিতে অবস্থিত বৃহস্পতিকে দৃষ্টি করিতেছেন। ইহাকেই তৃতীয় সম্বন্ধ কহে। এক রাশিতে পরস্পর যুক্ত (বা এক গ্রহের বর্গগত) গ্রহের চতুর্থ সম্বন্ধ হয়। যথা ১নং কোষ্ঠীতে রবি, বুধ, কেতু ও বৃহস্পতি এই চতুর্থ প্রকার সম্বন্ধ করিয়াছে ॥ ১

পরাশরসং। লক্ষ্মীস্থানং ত্রিকোণঞ্চ বিষ্ণুস্থানঞ্চ কেন্দ্রকম্ ॥
তয়োঃ সম্বন্ধমাত্রেণ রাজযোগাদিকং ভবেৎ ॥ ২
অথ যোগফলং ক্রমো জ্ঞাতব্যঞ্চ বিশেষতঃ।
কেন্দ্রপুত্রেশয়োর্যোগে যোগোঽমাত্যাভিদো ভবেৎ ॥৩
মন্ত্রেশোঽমাত্যতাং যাতি সপ্তমাধীশযোগতঃ।
কর্ম্মেশস্ত তু যোগেন রাজসাচিব্যতামিয়াৎ ॥ ৪

এই অধ্যায়ে বৃহৎ পারাশরীহোরা এবং লঘুপারাশরী গ্রন্থ হইতে পারাশরীয় রাজযোগ লিখিত হইতেছে। নিম্নলিখিত রাজভোগ প্রভাবে রাজবংশোদ্ভব ব্যক্তির রাজ্যপ্রাপ্তি এবং সাধারণ সম্বন্ধে, সংসারে শ্রেষ্ঠ সম্ভ্রমযোগ অর্থাৎ সম্মান, ধন, সুখৈশ্বর্য্য, প্রভুত্ব, উচ্চপদ ও ভূসম্পত্তিযোগ কমনীয়। রাজযোগের প্রাবল্য অনুসারে কদাচ রাজবংশোদ্ভব না হইলেও রাজ্যাধিকারী হয়।

ত্রিকোণ—লগ্নের ৯ম ও ৫ম লক্ষ্মীস্থান অর্থাৎ রাজশ্রী এবং লগ্ন, ৪র্থ, ৭ম, ১০ম বিষ্ণুস্থান ॥ ত্রিকোণ ধননামে ও কেন্দ্র প্রতাপ নামে অভিহিত। এই কেন্দ্র কোণপতির সম্বন্ধই ধন ও প্রতাপের সম্বন্ধ, অর্থাৎ পালনকর্তৃত্ব শক্তিসহ সম্পত্তির যোগ হইলে, বিশেষ ভাগ্যযোগ হয়, ইহাই পরাশর মুনির অভিপ্রেত যোগ ॥ ২

কেন্দ্রপতির সহিত পঞ্চমপতির চারি প্রকারের অন্যতম সম্বন্ধে অমাত্য যোগ বা প্রধান কর্ম্মচারীযোগ হয়। উহার মধ্যে লগ্ন ও পঞ্চমপতি অপেক্ষা চতুর্থ ও পঞ্চমপতি, তদপেক্ষা সপ্তম ও পঞ্চমপতির, তদপেক্ষা দশম ও পঞ্চমপতির সম্বন্ধানুসারে যোগ উত্তরোত্তর প্রবল ॥ ৩।৪

পারিজাতাদিকে তৌ চ তদা তৎ প্রবলং ভবেৎ।
কেন্দ্র-ধর্ম্মেশয়োর্যোগে রাজা বৈ রাজবন্দিতঃ ॥ ৫

উক্ত কেন্দ্র ও পঞ্চমপতি পারিজাতাদি বর্গবলে বলী হইলে রাজযোগসমুখ ফলের প্রাবল্য অর্থাৎ প্রধান মন্ত্রিত্ব (বা প্রধান কর্ম্মচারিত্ব) কল্পনীয়। কেন্দ্রপতির সহিত নবমপতির চারি প্রকারের অন্যতম সম্বন্ধভেদে সম্রাটযোগ, রাজযোগ ও উচ্চপদস্থযোগ হয় ॥ ৫

লঘুপারাশঃ। কেন্দ্রত্রিকোণপতয়ঃ সম্বন্ধেন পরস্পরম্।
ইতরৈরপ্রসক্তাশ্চেদ্বিশেষ-ফলদায়কাঃ ॥৬
কেন্দ্রত্রিকোণনেতারৌ দোষযুক্তাবপি স্বয়ম্।
সম্বন্ধমাত্রাদ্বলিনৌ ভবেতাং যোগকারকৌ ॥ ৭

কেন্দ্র-কোণপতির সম্বন্ধযোগে যে রাজযোগ কথিত হইল, যদি কেন্দ্রকোণপতি, ৩য়, ১১শ, ৮ম বা ষষ্ঠপতির সম্বন্ধী না হয়েন, তবেই সেই রাজযোগোত্থ ফলভোগ হইবে, কিন্তু ত্রিষড়ায়াষ্টমপতির সম্বন্ধী হইলে রাজযোগাদি হইবে না ৬ আর যদি কেন্দ্র কোণপতি স্বয়ং দোষযুক্ত হয়েন, অর্থাৎ কেন্দ্র বা কোণপতি হইয়া, পুনঃ ষড়াদি দুঃস্থানের অধিপতি হয়েন, অথবা শুভগ্রহ কেন্দ্রপতি হইয়া কোণপতির সম্বন্ধী হয়েন, তাহা হইলে রাজযোগাদি ভঙ্গ হইবে না, যেহেতু দোষযুক্ত হইলেও সম্বন্ধ যোগে বলবান্ হইয়া ফলপ্রদ হয়েন ॥ ৭

কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্যত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্ ॥৮
নিবসেতাং ব্যত্যয়েন তাবুভৌ ধর্ম্মকর্ম্মণোঃ।
একত্রান্যতরো বাপি প্রবলৌ যোগকারকৌ ॥ ৯

পরস্পর সম্বন্ধ বিশিষ্ট কেন্দ্রকোণপতি, যদি অন্য নির্দোষ কোণপতির সম্বন্ধযুক্ত হয়েন, (অথবা যদি সমস্ত কেন্দ্রকোণপতি পরস্পর সম্বন্ধ চতুষ্টয়ে আবদ্ধ হয়েন) তবে উহা অপেক্ষা অন্য শুভ-সৌভাগ্যযোগ আর কি হইতে পারে ? ॥ ৮

উপদেশ।—ষড়াদি দুঃস্থানের অধিপতির সহিত সম্বন্ধ বিশিষ্ট কোন গ্রহ, সদোষ-কেন্দ্রপতির সম্বন্ধযোগে অতিশয় দোষযুক্ত হইলেও, সেই গ্রহ স্বীয় দশায় অশুভফল দাতা না হইয়া শুভদাতা হয়েন। আর পরস্পর সম্বন্ধে আবদ্ধ কেন্দ্র-কোণপতি, উভয়েই যদি সদোষ হয়েন, তবে তাহাদিগের দশান্তর্দশায় ও তৎসম্বন্ধী গ্রহের অন্তর্দশায়, কষ্টে ও ছলে-কৌশলে সৌভাগ্যোদয় বা অভিপ্রেত সিদ্ধি হয়। কিন্তু কেন্দ্রকোণপতি নির্দ্দোষ হইলে স্বাধিকারসূত্রে ধনাধিকারে, বা ন্যায়োপার্জ্জিত ধনে, কিম্বা রাজানুগ্রহলব্ধ ধনাদিতে শুভসৌভাগ্য ও সম্ভ্রম যোগ হয়। গ্রহগণের বলাবলের ও রাজযোগের তারতম্যে সম্ভ্রমাদিরও অবস্থার তারতম্য কল্পনীয়।

নবম-দশমপতি যোগ—নবম ও দশমপতি পরস্পর ক্ষেত্র বিনিময়ে অর্থাৎ নবমপতি দশমে ও দশমপতি নবমে থাকিলে, অথবা উভয়ে নবমে বা দশমে থাকিলে, কিম্বা উভয়ে স্ব স্ব গৃহে থাকিলে প্রবল রাজযোগ হয়॥ ৯

আয়ুস্ত্রিষষ্ঠলাভেশ-সম্বন্ধী চ যো গ্রহঃ।
পুনস্তাদৃশ কেন্দ্রেশসম্বন্ধা স তু রাজ্যদঃ॥ ১০
চন্দ্রজ্ঞ-গুরুকাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনায়কঃ।
সদুষ্টোঽপি চ কোণেশ-সম্বন্ধী রাজ্যদায়কঃ॥ ১১

দোষযুক্ত কেন্দ্র ও কোণপতি সংজ্ঞা—কোন কেন্দ্রপতি ও কোন কোণপতি তিন ছয় ও একাদশ (৩।৬।১১শ) অধিপতি হইলে তাহাকে দোষযুক্ত কেন্দ্রপতি ও দোষযুক্ত কোণপতি কহে। ইহাই পরাশর মুনির মত।

৩।৬।৮।১১শ পতিসহ সম্বন্ধবিশিষ্ট অন্য কোন গ্রহ, যদি কোন সদোষ-কেন্দ্র-পতিসহ সম্বন্ধ করে, তবে সেই মধ্যবর্ত্তী গ্রহ, রাজ্যদাতা। এখানে ত্রিষড়ায়াষ্টমপতি ও কেন্দ্রপতি এই উভয়েই আছে, এই গ্রহকে সদোষ-কেন্দ্রপতি কহে॥ ১০

চন্দ্র, বুধ, গুরু এবং শুক্র সদোষ-কেন্দ্রপতি হইয়া যদি কোন কোণেশসহ চারিপ্রকার সম্বন্ধের এক প্রকার সম্বন্ধ করে, তবে এই কেন্দ্র কোণপতির দশান্তর্দশা রাজ্যদায়ক হইবে॥ ১১

উপদেশ—উক্ত গ্রহ সকল স্বাভাবিক শুভ, কিন্তু কেন্দ্রপতি হইলেই পাপ-ফলপ্রদ; তাহাতে যদি ৩।৬।৮।১১শ ভাবের অন্যতর গৃহাধিপ হইয়া কেন্দ্রপতি

হয়, তবে তাহাকে দুষ্টকেন্দ্রপতি বলে। যদি এই গ্রহ কেন্দ্রপতি হইয়া কোণেশ সহ সম্বন্ধ করে তবে কেবল সম্বন্ধ জন্য বলবান্ হইয়াই রাজ্যদাতা হইবে। গ্রন্থান্তরে "সম্বন্ধমাত্রৌ বলিনৌ ভবন্তৌ যোগকারকৌ"—ইতি লঘুপারাশরী।

আরূঢ়ি [illegible]ভেশঃ স এব যদি কেন্দ্রপঃ।
দোষযুক্তোঽপ্যয়ং রাজ্যং দত্তে সম্বন্ধিত স্তুতঃ॥ ১২
এবং ত্রিকোণনাথোপি দোষযুক্তোঽপি রাজ্যদৌ।
এবং ত্রিকোণ-কেন্দ্রেশৌ দ্বাবপীহতু রাজ্যদৌ॥ ১৩

পূর্ব্বোক্ত দোষযুক্ত-কেন্দ্রপতি অর্থাৎ ৩।৬।৮।১১শাধিপ হইয়া যদি কেন্দ্র চতুষ্টয়ের অন্যতর গৃহাধিপ হয়, তাহা হইলে উক্ত গ্রহ সদোষ-কেন্দ্রপতি; সেই গ্রহ যদি কোন ত্রিকোণপতি সহ সম্বন্ধ করে তবে কেন্দ্রকোণাধিপের দশান্তর্দশা জাতকের রাজ্য-ধনসম্পত্তি বৃদ্ধিকারী হইবে॥ ১২

এই প্রকার সদোষ ত্রিকোণনাথও সম্বন্ধবশে রাজ্যদাতা হইবেন। এই প্রকারে সদোষ কেন্দ্র ও কোণপতি উভয়ই সম্বন্ধী গ্রহান্তরে রাজ্যদাতা হইবেন॥ ১৩

উপদেশ—সদোষ কেন্দ্রকোণপতি এবং নির্দ্দোষ কেন্দ্র ও কোণপতি উভয় গ্রহই স্বীয় দশায় সম্বন্ধী গ্রহের অন্তর্দ্দশায় ভাগ্যবৃদ্ধিকারক হইবেন; কিন্তু কেন্দ্র-কোণপতি উভয়ই যদি সদোষ হয়, তবে সম্বন্ধীগ্রহ-দশায় বা অন্তরে ছলে ও কৌশলে স্বীয় অভিপ্রেত কার্য্য কষ্টে সম্পাদন করিবে। আর কেন্দ্র-কোণপতি নির্দ্দোষ হইলে ধর্ম্মানুমোদিত-পথে বা উত্তরাধিকারসূত্রে লব্ধ সম্পত্তিতে উত্তরাধিকারী বা সম্ভ্রান্ত উচ্চপদস্থের অনুগ্রহলব্ধকার্য্যে ধনশালী ও গণ্যমান্য ও সম্ভ্রমপ্রাপ্তি-যোগ হইবে।

ভাগ্যরাজ্যেশ্বরৌ ভাগ্যে রাজ্যে বান্যোন্যরাশিগৌ।
জাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোঽয়ং প্রবলঃ স্মৃতঃ॥ ১৪
পুত্রপিতৃপতীচেত্থং প্রবলৌ রাজ্যকারকৌ।
অথ কাপি স্থিতৌ চাপি সম্বন্ধে চ চতুষ্টয়ে॥ ১৫

ভাগ্য শব্দে নবম ও রাজ্য শব্দে দশম; নবমাধিপতি নবমে ও দশমাধিপতি দশমে অথবা উভয়ে নবমে কিম্বা দশমে অথবা নবমাধিপতি দশমে এবং দশমাধিপতি নবমে কিম্বা তাহারা অন্ত রাশিতে একত্র কিম্বা নিজ নিজ ক্ষেত্রে অবস্থান করিলে প্রধান রাজযোগ হয়॥ ১৪॥ পুত্রপতি অর্থাৎ পঞ্চমাধিপতি এবং পিতৃপতি অর্থাৎ দশমাধিপতি পূর্ব্বোক্ত সম্বন্ধ চতুষ্টয়ের মধ্যে কোন একটীতে আবদ্ধ হইলে তাহারা রাজ্যপ্রদ হইয়া থাকে॥ ১৫

উপদেশ—৫ম ও ১০ম পতি স্বগৃহে কিম্বা পঞ্চমাধিপতি দশমে ও দশমাধিপতি পঞ্চমে অথবা গ্রহের দুই ক্ষেত্র তাহার পঞ্চম ও দশম ব্যতীত অন্তক্ষেত্রে, বা পরস্পর পূর্ণদৃষ্টিবিশিষ্ট, অন্ততর দৃষ্টিযুক্ত ৩য় সম্বন্ধে এবং একরাশিস্থ হইলে বিশেষ ভাগ্যযোগ হইবে; তবে ক্রমানুসারে ও বলানুসারে অবস্থার তারতম্য হইবে।

কুরুতেঽন্যতঃ সংযোগং রাজ্যং তৌ বস্তুতঃ প্রভুঃ।
দশা চেদ্রাজ্যনাথস্য ভবেদন্তর্দ্দশা যুতঃ॥ ১৬
প্রায়শো লভতে রাজ্যং ধ্রুবং সম্বন্ধিনোঽস্য তু।
রাজ্যদঃ প্রবলো যস্তু খলো মলিনলক্ষণঃ॥ ১৭

এই উভয় গ্রহ (৯ম ১০ম পতি ও ৫ম ১০ম পতি) যদি কোন প্রকার সংযোগ করে,তবে তাহারা রাজ্যদানে সমর্থ হইবে। বিংশোত্তরী দশমপতির দশায় যখন ৫ম বা নবম পতির অন্তর্দ্দশা যোগ হইবে, তখন প্রায়ই বিশেষ ভাগ্যযোগ হইবে। অথবা এই দশায় ৯ম ও ৫ম পতির সম্বন্ধী গ্রহের দশায় এবং ১০ম, ৯ম ও ৫ম পতির অন্তরে বিশেষ ভাগ্যোদয় হইবে। মলিনলক্ষণ খল গ্রহই প্রবল রাজ্যদাতা, ইহা পণ্ডিতগণের অভিমত॥ ১৬।১৭

উপদেশ—মলিনলক্ষণ-খল। "কলৌ পাপফলং পূর্ণং শুভোথং পাদতো ভবেৎ" অর্থাৎ কলিতে শুভগ্রহের ফল চতুর্থাংশ মাত্র, পাপগ্রহফল পূর্ণ হইবে। শনি, মঙ্গল, রবি ও রাহু যোগকারক বা যোগকারসম্বন্ধী হইয়া বলবান্ ও পাপাধিপ হইলে মলিনলক্ষণ-খল কহে। কোনমতে নীচস্থ বা শত্রুগৃহস্থ শনি মঙ্গল, রবি ও রাহু ষড়বর্গবলে বলবান্ হইয়া স্বয়ং যোগকারক, অথবা যোগ-

কারকসহ সম্বন্ধ চতুষ্টয়ের কোন সম্বন্ধ করিলে তাহাকে "মলিনলক্ষণ-খল" কহে। ফলতঃ পাপগ্রহ হইতেই বিশেষ ভাগ্যযোগ হয়।

সম্বন্ধী যোগনাথস্য চেত্তস্যৈব দশা ভবেৎ।
অন্তর্দ্দশা যদা যোগনাথস্য তু তদা নৃপঃ॥ ১৮
কোণনাথস্য সম্বন্ধী কেন্দ্রগশ্চেদুপগ্রহঃ।
অথবা কেন্দ্রনাথস্য সম্বন্ধী যদি কোণগঃ।
সোঽপি রাজ্যপ্রদোজ্ঞেয়ঃ পরাশরমুনীরিতঃ॥ ১৯

পূর্ব্বোক্ত মলিনলক্ষণ-খলগ্রহ যদি যোগনাথের (৯ম বা ১০ম পতির) সম্বন্ধী হয়, আর যদি অন্য কেন্দ্রকোণপতিসহ সম্বন্ধবিশিষ্ট হইয়া মলিনলক্ষণ-খল গ্রহ সহ সম্বন্ধ করে, তবে এই খলগ্রহ-দশায় যোগনাথের অন্তর্দ্দশায় জাতক রাজা হয়॥ ১৮

রাহু কেতু যে গ্রহযুক্ত বা যে গ্রহ হইতে সপ্তমস্থ তাহার সম্বন্ধী; যদি লগ্ন, চতুর্থ, সপ্তম ও দশমস্থ হন, তবে রাহু কেতু রাজ্যদাতা। অথবা এই রাহুকেতু লগ্ন, চতুর্থ, সপ্তম ও ১০ম পতিযুক্ত বা ল, চ স ও ১০ম পতি হইতে সপ্তমস্থ হইয়া লগ্নের পঞ্চম বা নবম গৃহে অবস্থান করেন, তবে এই রাহু ও কেতু রাজ্যদাতা॥ ১৯

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥ ২০
কেন্দ্র ত্রিকোণাধিপয়োরৈকত্বে যোগকারকৌ।
অন্যত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥ ২১
অপরঞ্চ। কেন্দ্রেশান্যতমঃ কশ্চিৎ কোণেশান্যতরেণ তু।
সম্বন্ধমাচরন্ খেটো রাজ্যং যচ্ছতি নিশ্চিতম্॥

যদি পঞ্চম ও নবম পতির মধ্যে কোন এক কোণপতির সহিত কেন্দ্রপতির পূর্ব্বোক্ত সম্বন্ধচতুষ্টয়ের মধ্যে কোন একটী সম্বন্ধ হয়, তাহা হইলে সেই সম্বন্ধ

রাজযোগকারক বলিয়া গণ্য হইবে। (এই রাজযোগের শুভফল উক্ত সম্বন্ধকারী কেন্দ্র কোণাদিগের দশান্তর্দশা মধ্যে ফলিয়া থাকে) ॥২০

একটী মাত্র কেন্দ্রপতির সহিত একটী মাত্র ত্রিকোণপতির সম্বন্ধ থাকিলে রাজযোগ হইয়া থাকে; আর যদি দুই বা ততোধিক কেন্দ্রকোণপতির সম্বন্ধ হয়, তাহা হইলে প্রবল রাজযোগ হয় ॥ ২১

জন্মলগ্নেশ্বরঃ খেটো দশমে দশমেশ্বরঃ।
লগ্নে বিখ্যাতকীর্ত্তিশ্চ বিজয়ী চ ধরাধিপঃ ॥ ২২

লগ্ন ও দশমপতি যোগ;—যদি জন্মলগ্নাধিপতি গ্রহ দশমস্থানে এবং দশমাধিপতি গ্রহ লগ্নে অবস্থান করেন, তবে জাতক কীর্ত্তিমান, যশস্বী, বিজয়ী এবং ভূপতি হইয়া থাকে ॥ ২২

তপঃস্থানাধিপো মন্ত্রী মন্ত্রাধীশো বিশেষতঃ।
উভাবন্যান্যসংদৃষ্টৌ জাতশ্চেদিহ রাজ্যভাক্ ॥ ২৩
যত্র কুত্রাপি সংযুক্তৌ তৌ বাপি সমসপ্তমৌ।
রাজবংশোদ্ভবো বালো রাজা ভবতি নিশ্চিতং ॥ ২৪

ধর্ম্মস্থানাধিপতি বৃহস্পতি এবং মন্ত্র বা পঞ্চমস্থানাধিপতি গ্রহের যদি পরস্পরের প্রতি দৃষ্টি থাকে, তবে জাতব্যক্তি ভূপতি হয়। অথবা উক্ত গ্রহদ্বয় যদি অন্য কোন রাশিতে একত্র অবস্থান করে কিম্বা সম সপ্তমে থাকে, তাহা হইলে রাজবংশোদ্ভব বালক নিশ্চয় রাজা হইবে ॥ ২৩।২৪

বাহনেশস্তথা মানে মানেশো বাহনে স্থিতঃ।
লগ্নধর্ম্মাধিপাভ্যাস্তু দৃষ্টৌ চেদিহ রাজ্যভাক্ ॥ ২৫

জন্মকালে দশমস্থানের অধিপতি চতুর্থস্থানে এবং চতুর্থস্থানের অধিপতি দশমস্থানে অবস্থান করিলে এবং উক্ত গ্রহদ্বয়ের প্রতি লগ্নাধিপতির এবং নবমাধিপতির দৃষ্টি থাকিলে জাতব্যক্তি নরপতি হইয়া থাকে ॥ ২৫

সুতেশ-কর্ম্মেশ-[illegible]লগ্নানাথা যদা ধর্ম্মপসংযুতাশ্চেৎ।
নরোঽ[illegible]দহ বারণাঢ্যঃ [illegible]ভজসা ব্যাপ্তদিগন্তরালঃ ॥২৬

জন্ম সময়ে লগ্নাধিপতি, সুখাধিপতি, পঞ্চমাধিপতি এবং কর্ম্মাধিপতি যদি ধর্ম্মাধিপতির সহিত কোন এক রাশিতে অবস্থান করেন, তাহা হইলে উক্তরূপ পঞ্চগ্রহের যোগে জাতব্যক্তি স্বকীয় প্রভাবে ও বাহুবলে সসাগরা পৃথিবীর অধীশ্বর হইবে॥ ২৬

সুখ-কর্ম্মাধিপৌ চৈব মন্ত্রিনাথেন সংযুতৌ।
ধ[illegible]বা যুক্তৌ জাতশ্চেদিহ রাজভাক্॥ ২৭

চতুর্থ ও দশমস্থানের অধিপতি যদি পঞ্চম কিম্বা নবমাধিপতির সহিত কোন এক রাশিতে অবস্থান করেন, তাহা হইলে জাতক রাজা হইবে॥ ২৭

লঘুপরাশঃ। যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাস্তমোগ্রহৌ।
নাথেনান্যতরেণাপি সম্বন্ধাদ্ যোগকারকৌ॥২৮

রাহু ও কেতুর রাজযোগকারকতা;—রাহু ও কেতু কোণস্থ হইয়া কেন্দ্রপতির এবং কেন্দ্রস্থ হইয়া কোণপতির যোগ বা দৃষ্টিসম্বন্ধে সম্বন্ধী হইলে রাজযোগকারক হয়েন॥ ২৮

নিশার্দ্ধাচ্চ দিনার্দ্ধাচ্চ পরং সার্দ্ধদ্বিনাড়িকা।
শুভা তদুদ্ভবো রাজা ধনী বা তৎসমোঽপি বা॥ ২৯
চন্দ্রঃ কবিং কবিশ্চন্দ্রং পশ্যত্যাপি তৃতীয়গঃ।
শুক্রাচ্চন্দ্র ততঃ শুক্রে তৃতীয়ে বাহনার্থবান্॥ ৩০

দিনার্দ্ধ বা নিশার্দ্ধের পর সার্দ্ধ-দ্বিদণ্ড কাল অতি শুভসময়। তৎসময়ে জন্ম হইলে বালক রাজা, ধনাঢ্য বা তৎসমকক্ষ হইবে॥ ২৯

চন্দ্র কিম্বা শুক্র লগ্নের তৃতীয়স্থ হইয়া শুক্র কিম্বা চন্দ্রকে পূর্ণদৃষ্টি করিলে অর্থাৎ চন্দ্র ও শুক্র এই উভয়ের একটী ভ্রাতৃস্থানে এবং অপরটী ভাগ্যস্থানে অবস্থিত থাকিলে জাতক বাহন এবং অর্থবান্ হইবে। চন্দ্রের তৃতীয়ে শুক্র কিম্বা শুক্রের তৃতীয়ে চন্দ্র থাকিলেও উক্ত বাহনার্থ-যোগ হইবে॥ ৩০

কেন্দ্রে শনৌ ত্রিকোণে বা স্বোচ্চ-মূলত্রিকোণগে।
রাজ্যাধিপেন সংদৃষ্টে নৃপমানসমন্বিতঃ॥ ৩১

যদি শনি স্বীয় উচ্চ বা মূলত্রিকোণভবনস্থ হইয়া কেন্দ্রগত ও দশমাধিপতি কর্তৃক দৃষ্ট হয়েন, তাহা হইলে মানব নৃপসদৃশ গৌরবান্বিত হয়॥ ৩১

চেৎ খেচরো নীচগৃহং প্রযাত-
স্তদীশ্বরশ্চাপি তদুচ্চনাথঃ।
কেন্দ্রে স্থিতৌ তৌ ভবতঃ
প্রসূতৌ প্রকীর্ত্তিতৌ ভূপতিসম্ভবায়॥ ৫২

ইতি ঢুণ্ডিরাজঃ।

জন্মকালে যদি কোন গ্রহ নীচগৃহগত হয় এবং সেই নীচগত গ্রহের অবস্থিতি স্থানের অধিপতি ও সেই স্থানের উচ্চাধিপতি (তাহার সপ্তম গৃহের অধিপতি) এই উভয়েই যদি কেন্দ্রে থাকে, তবে সেই ব্যক্তি রাজা হইবে॥ ৩২

প্রকারান্তরে। যৎ খেচরো নীচগৃহং প্রযাত-
স্তদীশ্বরশ্চাপি তদুচ্চনাথঃ
ভাবায়-কেন্দ্র ভবতঃ প্রসূতৌ
প্রকীর্ত্তিতৌ ভূপতিসম্ভবায়ঃ॥ ৫৩

ধর্ম্মস্থানে গুরুক্ষেত্রে স্বগৃহে ভৃগুসংযুতে।
পঞ্চমাধিপসংযুক্তে জাতশ্চেদিহরাজ্যভাক্॥ ৩৪

সুতেশ্বরো ধর্ম্মপ-সংযুতশ্চেল্লগ্নেশ্বরেণাপি যুতো বিলগে।
সুখেঽথবা মানগৃহেঽথবা স্যাদ্রাজ্যাভিষিক্তো যদি রাজবংশঃ॥৩৫

বৃহস্পতি ধর্ম্মাধিপতি হইলে এবং শুক্র স্বক্ষেত্রে পঞ্চমাধিপতির সহিত অবস্থান করিলে জাতক রাজ্যপদ প্রাপ্ত হইবে॥ ৩৪

পঞ্চমাধিপতি, নবমাধিপতি ও লগ্নাধিপতি গ্রহত্রয় যদি লগ্নে, চতুর্থে অথবা দশমে একত্র অবস্থান করেন, তাহা হইলে রাজবংশোদ্ভব ব্যক্তি রাজপদে অভিষিক্ত হইবেন॥ ৩৫

ভাগ্যেশ-রাজ্যেশ-ধনেশ্বরাণামেকোঽপি চন্দ্রাদ্‌যদি কেন্দ্রবর্ত্তী।
বসুন্ধরাধিপতিত্ব[illegible] সাম্রাজ্যপতিত্বমেতি॥ ৩৬

ভাগ্যাধিপতি, ধনাধিপতি ও কর্ম্মাধিপতি এই গ্রহত্রয়ের মধ্যে কোন গ্রহ যদি চন্দ্রের কেন্দ্রস্থানে থাকে এবং বৃহস্পতি যদি ধন, পুত্র অথবা আয়স্থানাধিপতি হয়েন, তবে জাতক সমস্ত পৃথিবীতে অখণ্ড সাম্রাজ্য স্থাপন করিবেন॥ ৩৬

লাভেশ-বিদ্যেশধনেশ্বরাণামেকোঽপি চন্দ্রাদ্‌যদি কেন্দ্রবর্ত্তী।
স্বপুত্রলাভাধিপতির্গুরুশ্চেদখণ্ড-সাম্রাজ্যপতিত্বমেতি॥ ৩৭

আয়, বিদ্যা এবং ধনস্থানাধিপতি এই গ্রহত্রয়ের মধ্যে কোন একটী গ্রহ যদি চন্দ্র হইতে কেন্দ্রস্থানে থাকে এবং বৃহস্পতি উক্ত তিন ভবনের কোন এক ভবনের অধিপতি হয়েন, তাহা হইলে জাতক সমগ্র ভূমণ্ডলে অখণ্ড আধিপত্য বিস্তার করিবেন॥ ৩৭

মীনে নিশাকরঃ পূর্ণঃ সর্ব্বগ্রহনিরীক্ষিতঃ।
সার্ব্বভৌমং নরং কুর্য্যাদিন্দ্রতুল্যং পরাক্রমং॥
সিংহে কমলিনী-ভর্ত্তা কুলীরস্থে নিশাকরঃ।
দৃষ্টৌ দ্বাবপি জীবেন পার্থিবং কুরুতস্তদা॥ ৩৯
বুধঃ কর্কটমারূঢ়ে বাক্‌পতিশ্চ ধনুর্দ্ধরে।
রবিভূসুতদৃষ্টৌ তৌ কুরুতঃ পৃথিবীপতিম্॥ ৪০

যদি মীনরাশিতে পূর্ণচন্দ্র সমস্ত গ্রহগণ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করেন, তবে মনুষ্য ইন্দ্রতুল্য-পরাক্রম এবং রাজাধিরাজ হয়॥ ৩৮

সিংহে রবি এবং কর্কটে চন্দ্র থাকিয়া যদি বৃহস্পতি কর্ত্তৃক উভয়ে দৃষ্ট হয়, তবে জাতক রাজা হয়॥ ৩৯

কর্কটে বুধ এবং ধনুতে বৃহস্পতি, রবি ও মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হইলে মনুষ্য রাজা হয়॥ ৪০

সফরীযুগলে চন্দ্রঃ কর্কটে চ বৃহস্পতিঃ।
শুক্রঃ কুম্ভে ভবেদ্রাজা গজবাজিসমৃদ্ধিভাক্॥ ৪১
সিতদৃষ্টঃ-শনিকুম্ভে পদ্মিনীনায়কোদয়ে।
চন্দ্রে জলচরে রাশৌ যদি রাজা তদা ভবেৎ॥ ৪২

মীন রাশিতে চন্দ্র, কর্কটে বৃহস্পতি এবং তুলে শুক্র অবস্থান করিলে জাতক নৃপতি হয় এবং অশ্ব হস্তী ও ধনের অধীশ্বর হয়॥ ৪১

যদি শনি, শুক্র কর্তৃক দৃষ্ট হইয়া কুম্ভ রাশিতে, চন্দ্র মীন রাশিতে এবং সূর্য্য মেষে অবস্থান করে, তাহা হইলে জাতক রাজা হইবে॥ ৪২

পশ্চেদ্‌ গাত্রাত্মজানি মন্ত্রী বিচিত্রসম্পন্ন্‌ পতিং করোতি।
একোঽপিখেটো যদি পঞ্চমাংশে প্রসূতিকালে কুরুতে নৃপালং॥৪৩

জন্মকালে বৃহস্পতির পূর্ণদৃষ্টি বুধের উপর থাকিলে বালক রাজা হয় এবং একটী গ্রহ পঞ্চমাংশে অবস্থিতি করিলেও মহীপাল হয়॥ ৪৩

কৃত্তিকারেবতী-স্বাতৌ পুষ্যাশ্বায়ী ভৃগোঃ সুতঃ।
করোতি ভূভুজাং নাথমশিস্তামপি সংস্থিতঃ॥ ৪৪
একোঽপি শস্তঃ শুভদঃ স্বতুঙ্গে কেন্দ্রে পতঙ্গে বলবান্‌ প্রদৃষ্টঃ।
সুতাশ্রিতেনামরপূজিতেন চেন্মানবো মানবনায়কঃ স্যাৎ॥ ৪৫

জন্মকালে অশ্বিনী, কৃত্তিকা, স্বাতী, পুষ্যা ও রেবতীনক্ষত্রে শুক্র অবস্থান করিলে মানব ভূপতি হয়॥ ৪৪

জন্মকালে যদি কোন একটী শুভগ্রহও তুঙ্গী হয়, সূর্য্য কেন্দ্রগত হইয়া বলবান্‌ হয়, আর সেই তুঙ্গস্থানস্থিত গ্রহের প্রতি পঞ্চমস্থ বৃহস্পতির দৃষ্টি থাকে, তবে জাতব্যক্তি রাজা হইবে॥ ৪৫

বাচস্পতিঃ স্বোচ্চগতো বিলগ্নে
মেষে দিনেশঃ শশিশুক্রসৌম্যাঃ।
লাভালয়স্থাঃ কিল ভূমিপালাং
স্তান্‌ ভূমিপালাঃ সততং গৃণন্তি॥৪৬

ইতি বৃহজ্জাতকে।

যদি কর্কট-লগ্নে কাহার জন্ম হয় এবং তাহাতে বৃহস্পতি অবস্থান করেন এবং মেষে রবি বাস করেন এবং লাভস্থানে অর্থাৎ বৃষরাশিতে চন্দ্র শুক্র ও বুধ থাকেন, তাহা হইলে জাতব্যক্তি রাজাধিরাজ হইবেন॥ ৪৬

ঘপ্নে দৈত্যগুরৌ নিশাকরসুতে মূর্ত্তৌ স্বতুঙ্গস্থিতে।
নক্রে বক্রশনৈশ্চরৌ চ সফরে চন্দ্রামরেজ্যৌ স্থিতৌ॥
যোগোঽয়ং প্রভবেৎ প্রসূতিসময়ে যস্যাবনীনায়ক।
বৈরিব্রাতমহোদ্ধতেভদলনে পঞ্চাননঃ কেবলং॥ ৪৭

যদি জন্মকালে বুধ আপন উচ্চস্থানে অর্থাৎ কন্যারাশিতে অবস্থিতি করেন এবং কন্যালগ্নে জন্ম হয় এবং মিথুনে শুক্র, মীনে বৃহস্পতি ও চন্দ্র, মকরে শনি ও মঙ্গল অবস্থিতি করেন, তাহা হইলে জাতব্যক্তি মহারাজা হয়॥ ৪৭

দিনাধিরাজে মৃগরাজসংস্থে নক্রে সবক্রে কলসেঽর্কসূনৌ।
পাঠীনলগ্নে শশিনা সমেতে মহীপতের্জন্ম মহৌজসঃ স্যাৎ॥৪৮
মহীসুতে মেষগতে তনুস্থে বৃহস্পতৌ বা তনুগে স্বতুঙ্গে।
যোগদ্বয়েঽস্মিন্নৃপতী ভবেতাং জিতারিপক্ষৌ নৃপতি চ দক্ষৌ॥৪৯

যদি সিংহে রবি, মকরে মঙ্গল ও কুম্ভে শনি অবস্থান করেন এবং মীন জন্মলগ্ন হয় ও তাহাতে চন্দ্র থাকে, তাহা হইলে জাতক মহাতেজস্বী মহীপতি হয়। এবং আরও মেষে মঙ্গল ও কর্কটে দেবগুরু অবস্থান করিলে এবং মেষ বা কর্কটলগ্নে জন্ম হইলে জাতক জয়শীল এবং সুদক্ষ নরপতি হয়॥ ৪৮।৪৯

জীবাত্তু সপ্তমে চন্দ্রোঽপ্যথবা জীবসংযুতঃ।
জীবযোগোঽয়মিত্যাহুর্জ্যোতিঃশাস্ত্রপরায়ণাঃ॥
বহুধনপরিপূর্ণো দানশীলো গুণজ্ঞঃ।
ভবতি চ নৃপপূজ্যো মানবো জীবযোগে॥ ৫০

জীবযোগ;—জ্যোতিঃশাস্ত্রপরায়ণ পণ্ডিতগণ বলেন, বৃহস্পতি হইতে সপ্তমে চন্দ্র, অথবা চন্দ্র ও বৃহস্পতি একত্র অবস্থান করিলে জীবযোগ হয়। এই জীবযোগে জন্মগ্রহণ করিলে জাতক ধনাঢ্য, গুণজ্ঞ, দানশীল ও রাজপূজিত হয়॥ ৫০

## নিশাশঙ্কা-যোগঃ।

জীবে ভার্গবসোমসূর্য্যশশিজক্ষ্মাজার্কিভিবীক্ষিতে।
ভূপালো নৃপবংশ-বংশতিলকঃ [illegible] বং।
সেনায়াং গজবাজিলোকচরিতৈরুদ্ধূতধূলীবৃতং।
দৃষ্ট্বা মুঞ্চতি কামিনীমপি রবিং চক্রো নিশাশঙ্কয়া॥ ৫১

রবি, চন্দ্র, মঙ্গল, বুধ, শুক্র এবং শনি সকলে জন্মসময়ে যদি বৃহস্পতিকে দৃষ্টি করেন, তাহা হইলে নিশাশঙ্কা-যোগ হয়। উক্ত নিশাশঙ্কা যোগে জন্মগ্রহণ করিলে জাতক রাজকুলের শ্রেষ্ঠ রাজা ও প্রভূত কীর্ত্তিশালী হয়। এবং তাহার যাত্রাকালে হস্তী ও অশ্বাদির পদদ্বারা উড্ডীয়মান ধূলিরাশিতে সূর্য্য-মণ্ডল আবৃত দেখিয়া নিশানুমানে চক্রবাক্ স্বীয় পত্নীকে পরিত্যাগ করে॥ ৫১

## রাজহংস-যোগঃ।

মেষে চৈব হরৌ চাপে তুলায়াঞ্চ গ্রহস্থিতে।
রাজহংসো ভবেদেব রাজ্যাম্পদ-সুখপ্রদঃ।
রাজহংসে তু যোজাতো নৃপতুল্যো ন সংশয়ঃ॥ ৫২

মেষ, সিংহ, তুলা এবং ধনুতে গ্রহগণ অবস্থান করিলে রাজহংস-যোগ হয়। রাজহংস-যোগে জন্মগ্রহণ করিলে মনুষ্য রাজার ন্যায় অতুলবৈভবশালী এবং সুখী হয়॥ ৫২

## চন্দ্রপ্রভা-যোগঃ।

পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভাযোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুঞ্চতি জীবনঞ্চ॥ ৫৩

নবমাধিপতি নবমে অথবা কেন্দ্রে অবস্থান করিলে চন্দ্রপ্রভা-যোগ হয়। এই যোগে যাহার জন্ম হয়, সে ব্যক্তি গুণবান্ ও রাজাধিরাজ হইয়া থাকে এবং অশেষ প্রকার সুখসম্ভোগ করিয়া অন্তে গঙ্গাজলে জীবন ত্যাগ করে॥ ৫৩

## ক্ষেত্রসিংহাসন-যোগঃ।

দশমভবননাথঃ কেন্দ্র-কোণে ধনে বা।
বলবতি যদি জাতঃ ক্ষেত্রসিংহাসনে বা॥

তুলা-কোদণ্ড-মীনস্থো লগ্নস্থোঽপি শনৈশ্চরঃ।
করোতি ভূপতের্জন্ম বংশে চ নৃপতির্ভবেৎ ॥ ৬৪
কেন্দ্রত্রিকোণে বুধজীব-শুক্রা দৃষ্টা নরাণাং যদি জন্মকালে।
ধর্মার্থবিদ্যাযশঃ-কীর্তিলাভঃ শান্তঃ সুশীলঃ স নরাধিপঃ স্যাৎ ॥ ৬৫
মৃগপতিবৃষকন্যাকর্কটস্থে চ রাহুঃ-
র্ভবতি বিপুললক্ষ্মীরাজরাজ্যাধিপো বা।
হয়-গজ-নর-নৌকা-মেদিনীপণ্ডিতশ্চ
স ভবতি কুলদীপো রাহুতুঙ্গো নরাণাং ॥ ৬৬
সহজস্থো যদা জীবো মৃত্যুস্থানে যদা সিতঃ।
নিরন্তরং গৃহমধ্যে রাজা ভবতি নিশ্চিতম্ ॥ ৬৭
তুলায়ামসুরাচার্য্যো রাজযোগো ভবেদয়ং।
অত্র যোগে সমুৎপন্নো মহারাজো ভবেন্নরঃ ॥৬৮
শত্রুস্থানে যদা জীবো লাভস্থানে শশী ভবেৎ।
গৃহমধ্যে স জাতশ্চ বিখ্যাতঃ কুলদীপকঃ ॥ ৬৯
লগ্নাধিপো বা জীবো বা শুক্রো বা যত্র কেন্দ্রগঃ।
তস্য পুংসশ্চ দীর্ঘায়ুঃ স ভবেদ্রাজবল্লভঃ ॥ ৭০
আদৌ জীবঃ শনিশ্চান্তে গৃহমধ্যে নিরন্তরম্।
রাজযোগং বিজানীয়াৎ কুটুম্ববলমুত্তমম্ ॥ ৭১
সিংহে জীবস্তুলাকুটশ্চাপেষু মকরেঽপি চ।
গ্রহা যদা তদা জাতো দেশভোগী ভবেন্নরঃ ॥ ৭২
নবমে চ যদা সূর্য্যঃ স্বগৃহস্থো ভবেত্তদা।
তস্য জীবতি নো ভ্রাতা স্যাদেকোঽপি নৃপৈঃ সমঃ ॥ ৭৩
দ্বিত্রিতুর্য্যে সিতে ষষ্ঠে কর্মণ্যপি যদা গ্রহাঃ।
রাজযোগং বিজা[illegible]কুলেঽপি চেৎ ॥ ৭৪
উচ্চাভিলাষুকঃ সূর্য্যাত্রিকোণস্থো যদা ভবেৎ।
অপি নীচকুলে জাতো রাজা স্যাদ্ধনপূরিতঃ ॥ ৭৫
নবমে পঞ্চমে স্থানে চতুর্থে চ যদা গ্রহাঃ।
আদৌ জাতাশ্চ নশ্যন্তি পশ্চাজ্জাতশ্চ জীবতি ॥ ৭৬

যদি ভবতি চ কেন্দ্রে ধর্ম্মগে স্বোচ্চসংস্থে,
সুতভবনগতশ্চেদ্‌বাক্‌পতির্জন্মকালে।
স ভবতি নরনাথঃ সার্ব্বভৌমো জিতারিঃ
শশিবুধভৃগুপুত্রৈরন্বিতো বীক্ষিতো বা॥ ৭৭
মিথুনস্থো যদা রাহুঃ সিংহস্থো ভূমিনন্দনঃ।
অত্র যোগে নরো জাতো নৃপোঽশ্বগজনায়কঃ।

## অথ শ্রীনাথযোগঃ।

কামেশ্বরে কর্ম্মগতে সুতুঙ্গে কর্ম্মাধিপে ভাগ্যপসংযুতে চ।
শ্রীনাথযোগঃ শুভদস্তদানীং জাতো নরঃ শক্রসমো নৃপালঃ॥ ৭৯

## অথ লক্ষ্মীযোগঃ।

কেন্দ্রমূলত্রিকোণস্থে ভাগ্যেশে পরমোচ্চগে।
লগ্নাধিপে বলাঢ্যে চ লক্ষ্মীযোগ ইতীরিতঃ।
গুণাভিরামো বহুদেশনাথো বিদ্যামহাকীর্ত্তিরনঙ্গরূপঃ।
দিগন্তবিশ্রান্তনৃপালবন্দ্যো রাজাধিরাজো বহুদারপুত্রঃ॥ ৮০

## অথ চামরযোগঃ।

লগ্নেশ্বরে কেন্দ্রগতে সুতুঙ্গে জীবেক্ষিতে চামরনাম যোগঃ।
সৌম্যদ্বয়ে লগ্নগৃহে কলত্রে নবাস্পদে বা যদি চামরঃ স্যাৎ॥
যোগে জাতশ্চামরে রাজপূজ্যো বিদ্বান্ বাগ্মী পুণ্যকীর্ত্তির্মহীপঃ
সর্ব্বজ্ঞঃ স্যাদ্বেদশাস্ত্রাধিকারী জীবেদ্বর্ষং সপ্ততির্বৎসরাণাম্॥ ৮১

## অথ শঙ্খযোগঃ।

অন্যোন্যস্থ কেন্দ্রগৃহগৌ সুতশত্রুনাথৌ লগ্নাধিপে বলযুতে যদি শঙ্খযোগঃ।
লগ্নাধিপে চ গগনাধিপতৌ চরস্থে ভাগ্যাধিপে বলযুতে তু তথা বদন্তি॥
শঙ্খে জাতো ভোগশীলো দয়ালুঃ স্ত্রীপুত্রার্থক্ষেত্রবান্ পুণ্যকর্ম্মা।
শাস্ত্রজ্ঞানাচারসাধুক্রিয়াবান্ জীবেদ্বর্ষং বৎসরাণামশীতিম্॥ ৮২

## অথ পর্ব্বতযোগঃ।

সৌম্যেষু কেন্দ্রগৃহগেষু সপত্নরন্ধ্রে
শুদ্ধেঽথবা শুভযুতে যদি পর্ব্বতঃ স্যাৎ।

লগ্নাস্ত্যপৌ যদি পরস্পর-কেন্দ্রযাতৌ
মিত্রে ক্ষিতৌ ভবতি পর্ব্বতনাম যোগঃ॥
ভাগ্যান্বিতঃ পর্ব্বতযোগজাতো বিস্ববিনোদাভিরতঃ
প্রদাতা কামী যশস্বী পুরনায়কঃ স্যাৎ॥ ৮৩

## ভেরীযোগঃ।

স্বাস্ত্যোদয়াস্তভবনেষু বিয়চ্চরেষু কর্ম্মাধিপে বলযুতে যদি ভেরীযোগঃ।
কেন্দ্রগতে সুরগুরৌ সিতলগ্ননাথো ভাগ্যেশ্বরে বলযুতে তু তথৈব বাচ্যম্॥
দীর্ঘায়ুষা বিগতরোগভয়া নরেন্দ্রা বহ্বার্থভূমিসুতদারযুতাঃ প্রসিদ্ধাঃ।
আচারভূরিসুখশৌর্য্য-মহানুভাবাভেরীপ্রজাতমনুজা নিপুণাঃ কুলীনাঃ॥৪৮

## খড়্গযোগঃ।

ভাগ্যেশে ধনভাবস্থে ধনেশে ভাগ্যরাশিগে।
লগ্নেশে কেন্দ্রকোণস্থে খড়্গযোগ ইতীরিতঃ॥ ৮৫

## কুসুমযোগঃ।

স্থিরলগ্নে ভৃগৌ কেন্দ্রে ত্রিকোণেন্দৌ শুভেতরে।
মানস্থানগতে সৌরে যোগোঽয়ং কুসুমো ভবেৎ॥
দাতা মহীমণ্ডলনাথবন্দ্যো ভোগী মহাবংশরাজমুখ্যঃ।
লোকে মহাকীর্ত্তিযুতঃ প্রতাপী নাথো নরাণাং কুসুমোদ্ভবঃ স্যাৎ॥ ৮৬

## লগ্নাদি-দ্বাদশমালিকযোগঃ।

লগ্নাদি-সপ্তগৃহগা যদি সপ্তখেটা জাতো মহীপতিরনেকগজাশ্বনাথঃ।
বিত্তাদিগা নিধিপতিঃ পিতৃভক্তিযুক্তো ধীরোগ্ররূপ-গুণবান্ নরচক্রবর্ত্তী॥
জাতো যদা বিক্রম মালিকায়ং ভূপঃ স শূরো ধনিকশ্চ রোগী।
সুখাদিগাশ্চেবহু-দেশভাগ্যভোগী মহাদানপরো মহীপঃ॥ ৮৮
পুত্রাত্তা যদি মালিকা নরপতির্যজ্ঞাঽথবা কীর্ত্তিমান্,
জাতঃ ষষ্ঠগৃহাৎ কচিদ্ধনসুখপ্রাপ্তো দরিদ্রো ভবেৎ।
কামাদিগৃহমালিকা যদি বহুস্ত্রীবল্লভো ভূপতি-
দীর্ঘায়ুর্ধনবর্জ্জিতো নরবরস্ত্রীনির্জ্জিতশ্চাষ্টমাৎ॥ ৮৯

ধর্ম্মাদিগৃহমালিকা গুণনিবির্বজ্জা তপস্বী বিভুঃ,
কর্ম্মাত্মা যদি ধর্ম্মকর্ম্মনিরতঃ সংপূজিতঃ সজ্জনৈঃ।
লাভাদ্ রাজবরাঙ্গনা-মণিপতিঃ সর্ব্বে[illegible]কো,
জাতো রিপ্ফগৃহাদ্বহুব্যয়করঃ সর্ব্বত্র পূজ্যো ভবেৎ॥ ৯০

## অথ জাতক পারিজাতোক্ত রাজযোগঃ।

দেবমন্ত্রী কুটুম্বস্থো ভার্গবেণ সমন্বিতঃ।
করোতি বসুধানাথং নির্জ্জিতারাতিমণ্ডলম্॥ ৯১
লগ্নেশে কেন্দ্ররাশিস্থে কর্ম্মেশে বৃদ্ধিরাশিগে।
ভাগ্যেশে লাভগে জাতশ্চিরঞ্জীবী মহীপতিঃ॥ ৯২
রবিলুপ্তকরঃ সৌম্যঃ খস্থো মূলত্রিকোণগঃ।
সর্ব্ববিদ্যাযুতো রাজা নেতরেষাং খচারিণাম্॥ ৯৩
অর্কজ্ঞৌ সুখরাশিস্থৌ মন্দেন্দূ দশমস্থিতৌ।
কুজোদয়ে চ সংজাতো যদি রাজা ন সংশয়ঃ॥ ৯৪
দিবাকরোদয়ে সিংহে শুক্রাংশক-বিবর্জ্জিতে।
কন্যাগতে বুধে জাতো নীচোঽপি ভূপতেঃ সমঃ॥ ৯৫
মান-পুত্রদয়স্থৌ বা মন্দাবনিসুতৌ যদি।
পূর্ণেন্দৌ গুরুরাশিস্থে রাজা বা তৎসমো ভবেৎ॥ ৯৬
লগ্নং বিহায় কেন্দ্রস্থে চন্দ্রে পূর্ণকলান্বিতে।
গুরু-ভার্গবসংদৃষ্টে রাজা বা তৎসমো ভবেৎ॥ ৯৭,
গুরু-চন্দ্র-দিবানাথাঃ সুত-বিক্রম-ধর্ম্মগাঃ।
জাতো যদি মহীপালঃ কুবেরসম-বিত্তবান্॥ ৯৮
লাভে সুখে বা দশমে সমন্দশ্চন্দ্রমা যদি।
জাতো নৃপকুলে রাজা তৎসমো বা ধনী ভবেৎ॥ ৯৯
ধনুর্মীন-তুলা-মেষ-মৃগ-কুম্ভোদয়ে শনৌ।
গুরুদৃষ্টিযুতে বিদ্বান্ পুরগ্রামপতির্ভবেৎ॥ ১০০

## জ্যোতির্ম্মহানিবন্ধোক্ত রাজযোগঃ।

নীচারিরাশিরহিতৈরিহ গৈস্ত্রিভিশ্চ তুঙ্গাংশকৈর্ব্বলযুতৈঃ শুভদৃষ্টিযুক্তৈঃ।
গোক্ষীরশঙ্খধবলো মৃগলাঞ্ছনশ্চ স্যাদ্ যস্য জন্মনি স ভূমিপতির্জ্জিতারিঃ॥ ১০১

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## রাজযোগানাং ভঙ্গযোগাঃ।

পূর্ব্বে যে সমস্ত রাজযোগ লিখিত হইয়াছে, তাহাও আবার গ্রহ বিশেষের দৃষ্টি, অবস্থান ও সংযোগবশতঃ ভঙ্গ হইয়া যায়। রাজযোগ ভঙ্গ হইলে রাজযোগের কথিত ফল পরিলক্ষিত হয় নাই; কিন্তু কোষ্ঠীতে রাজযোগ থাকিয়া ভঙ্গ হইলেও যোগকারক গ্রহদিগের দশান্তর্দ্দশাকালে সম্পূর্ণ শুভফল না হইলেও অপেক্ষাকৃত শুভফল হইয়া থাকে। কিরূপে কথিত রাজযোগ সকল ভঙ্গ হইয়া থাকে, তাহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

ধর্ম্মকর্ম্মাধিনেতারৌ রন্ধ্রলাভাধিপৌ যদি।
তয়োঃ সম্বন্ধমাত্রেণ ন যোগং লভতে নরঃ॥ ১

যদি একই গ্রহ নবমাধিপতি ও অষ্টমাধিপতি এবং একই গ্রহ দশমাধিপতি ও একাদশাধিপতি হয় অথবা নবমাধিপতি ও অষ্টমাধিপতি এবং দশমাধিপতি ও একাদশাধিপতি গ্রহ যথাক্রমে পরস্পর সম্বন্ধাবদ্ধ হয়, তাহা হইলে রাজযোগ নষ্ট হইয়া যায়॥ ১

মেষ লগ্নে জাতব্যক্তির শনি ১০ম ও ১১শ অধিপতি এবং মিথুনলগ্নে জাতব্যক্তির শনি ৮ম ও ৯ম পতি, সুতরাং উক্ত লগ্নদ্বয়ে জাতব্যক্তির শনি রাজ্যভঙ্গকারক গ্রহ।

শত্রুক্ষেত্রগতৈঃ সর্ব্বৈর্বর্গোত্তমগতৈরপি।
রাজযোগো বিনশ্যন্তি বহুভির্নীচগৈগ্রহৈঃ॥ ২

যদি গ্রহগণ বর্গোত্তমগত হইয়াও শত্রুগৃহে কিম্বা স্বীয় নীচভবনে অবস্থান করেন, তাহা হইলে রাজযোগ বিফল হইয়া যায়॥ ২

চন্দ্রং বা যদি বা লগ্নং গ্রহনৈকোঽপি বীক্ষতে।
তথাপি রাজযোগানাং ভঙ্গমাহ পরাশরঃ॥ ৩

পরাশর মুনি বলেন, যদি লগ্নে বা চন্দ্রের প্রতি অন্ততঃ একটী গ্রহেরও দৃষ্টি না থাকে, তাহা হইলে রাজযোগ ভঙ্গ হয়॥ ৩

তুলায়াং নলিনীনাথঃ পরমং নীচমাশ্রিতঃ।
নির্দ্দিষ্ট রাজযোগানাং দলনায় ভবেদলম্‌॥ ৪

রবি পরম নীচ অর্থাৎ তুলার দশমাংশে অবস্থান করিলে নির্দ্দিষ্ট রাজযোগ থাকিলেও তাহা বৃথা হয়॥ ৪॥

স্বাংশে রবৌ শীতকরপ্রদৃষ্টে পাপৈশ্চ দৃষ্টে শুভদৃষ্টিহীনে।
কৃত্বাপি রাজ্যঞ্চবলে মনুষ্যঃ পশ্চাৎ সুদুঃখং লভতে হতাশঃ॥ ৫

স্বীয় নবাংশে রবি অবস্থান করিলে যদি তাহাতে শুভগ্রহের দৃষ্টি না থাকিয়া চন্দ্রের ও পাপগ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে মানব প্রাপ্তরাজ্য হইতে বিচ্যুত হওত হতাশ হইয়া অশেষ কষ্টভোগ করে॥ ৫

উল্কা ব্যতিপাতদিনে তথৈবনৈর্ঘাতিকে কেতু সমুদ্ভবে বা।
চেদ্রাজযোগোঽপি চ যস্য সূতির্নরো দরিদ্রোঽতিতরাং ভবেৎ সঃ॥ ৬

উল্কা ও বজ্রপাত দিবসে ব্যতিপাতযোগে কিম্বা ধূমকেতুর উদয়কালে যাহার জন্ম হয়, তাহার রাজযোগসত্বেও সে অতিশয় নিঃস্ব হয়॥ ৬

মৃগলগ্নে সুরাচার্য্যঃ পরমং নীচমাশ্রিতঃ।
রাজযোগোদ্ভবস্যাপি কুরুতেঽতি দরিদ্রতাম্‌॥ ৭

বৃহস্পতি মকর রাশির পরম নীচস্থান আশ্রয় করিলে অর্থাৎ পঞ্চমাংশে অবস্থান করিলে রাজযোগসত্বেও মনুষ্য দরিদ্রতা ভোগ করে॥ ৭

প্রসূতৌ দানবাচার্য্যঃ পরমং নীচমাশ্রিতঃ।
করোতি পতনং নূনং মানবানাং মহাপদাৎ॥ ৮

জন্মকালে শুক্র পরম নীচস্থান আশ্রয় করিলে অর্থাৎ কন্যারাশির সাতাইশ অংশে থাকিলে মনুষ্যদিগকে উচ্চ পদাভিষিক্ত হইলেও পদচ্যুত করে॥ ৮

কেন্দ্রেষু শূন্যেষু শুভৈর্নভোগৈরস্তংগতৈর্নীচগৃহস্থিতৈর্ব্বা।
চতুগ্রহৈর্ব্বাপ্যরিমন্দিরস্থৈর্নৃপালযোগা বিলয়ং প্রয়ান্তি॥ ৯

কেন্দ্রস্থানে কোন গ্রহ না থাকিলে এবং শুভগ্রহগণ অস্তগত বা নীচগৃহগত হইলে কিম্বা চারিটী গ্রহ শত্রুগৃহে অবস্থান করিলে রাজযোগ বিনষ্ট হয়॥ ৯

বাচস্পতিস্চাস্তমিতো গ্রহেন্দ্রত্রয়স্ত নীচেষু ঘটে বিলগ্নে।
একোঽপি নোচ্চে দশমেঽপি পাপা ভূপালযোগা বিলয়ং প্রয়ান্তি ॥১০

কুম্ভলগ্নে কাহারও জন্ম হইলে যদি বৃহস্পতি অস্তগত হয় এবং তিনটী গ্রহ স্ব স্ব নীচভবনে অবস্থান করে এবং একটী গ্রহও উচ্চস্থানে না থাকে ও দশমস্থানে পাপগ্রহ থাকে, তাহা হইলে জাতকের রাজযোগ নষ্ট হইয়া যায় ॥ ১০

---

## তৃতীয় পরিচ্ছেদ।

---

### ধনবান্-যোগাঃ।

সিংহে ধনুষি মীনে চ মেষ-কর্কট-বৃশ্চিকে।
রবিণা সহিতো ভৌমো নরং কুর্য্যাৎ ধনেশ্বরং ॥ ১
পঞ্চমে তু ভৃগুক্ষেত্রে তস্মিন্ শুক্রেণ সংযুতে।
লাভে শনৈশ্চরযুতে বহুদ্রব্যস্য নায়কঃ ॥ ২
পঞ্চমে সোমজ-ক্ষেত্রে তস্মিন্ সৌম্যযুতো যদি।
লাভে চ চন্দ্রভৌমৌ তু বহুর্দ্রব্যস্য নায়কঃ ॥ ৩
পঞ্চমে তু শনিক্ষেত্রে তস্মিন্ সূর্য্যযুতো যদি।
লাভে সৌম্যাত্মজস্থে চ বহুদ্রব্যস্য নায়কঃ ॥ ৪
পঞ্চমেতু রবিক্ষেত্রে তস্মিন্ রবিযুতো যদি।
লাভেঽমরেন্দ্রপূজ্যস্থে বহুদ্রব্যস্য নায়কঃ ॥ ৫

সিংহ, ধনু, মীন, মেষ, কর্কট ও বৃশ্চিক এই কয়েক রাশির মধ্যে কোন এক রাশিতে রবি ও মঙ্গল একত্র অবস্থানকালে যাহার জন্ম হয়, সে ব্যক্তি ধনবান্ হইয়া থাকে ॥ ১

লগ্ন হইতে পঞ্চমস্থানে স্বক্ষেত্রে শুক্র এবং একাদশে শনি অবস্থান করিলে জাতক বহুদ্রব্যের অধিপতি হয় ॥ ২

লগ্ন হইতে পঞ্চমস্থানে বুধ স্বক্ষেত্রগত হইলে এবং একাদশস্থানে চন্দ্র ও মঙ্গল অবস্থান করিলে জাতক বহুবিধ দ্রব্যের অধিপতি হয়॥ ৩

লগ্ন হইতে পঞ্চমস্থানে যদি শনির গৃহ হয় অর্থাৎ মকর কিম্বা কুম্ভরাশি হয় এবং তাহাতে যদি সূর্য্য থাকে এবং একাদশস্থানে বুধ থাকে, তবে জাতক বহুদ্রব্যের অধীশ্বর হয়॥ ৪

লগ্ন হইতে পঞ্চমস্থানে যদি রবির গৃহ হয় এবং তাহাতে রবি অবস্থিতি করে এবং একাদশস্থানে বৃহস্পতি থাকে, তাহা হইলে জাতব্যক্তি বহুদ্রব্যের অধীশ্বর হয়॥ ৫

পঞ্চমে তু শনিক্ষেত্রে তস্মিন্ শনিযুতো যদি।
লাভে ভৌমেন সংযুক্তে বহুদ্রব্যস্য নায়কঃ॥ ৬
পঞ্চমে তু শুক্রক্ষেত্রে তস্মিন্ শুক্রযুতো যদি।
লাভে তু চন্দ্রভৌমৌ চেদ্বহুদ্রব্যস্য নায়কঃ॥৭
ভানুক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ ভানুস্থিতো যদি।
ভৌমেন গুরুণা যুক্তো দৃষ্টবা স্যাদ্ যুতো ধনী॥ ৮
চন্দ্রক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ চন্দ্রযুতো যদি।
জীবভৌমযুতে যস্য দৃষ্টে জাতো ধনী ভবেৎ॥ ৯
ভৌমক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ ভৌমযুতো যদি।
সোমশুক্রার্কিজৈর্যুক্তে দৃষ্টে শ্রীমান্নরোভবেৎ॥ ১০
শুক্রক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ শুক্রযুতো যদি।
সৌম্যভৌমযুতে দৃষ্টে জাতো যস্য ধনী নরঃ॥ ১১
ভৃগুক্ষেত্রগতে লগ্নে তস্মিন্ ভৃগুযুতো যদি।
শনিসৌম্যযুতে দৃষ্টে জাতো যস্য ধনী নরঃ॥ ১২

৬ হইতে ১২ শ্লোকার্থ স্পষ্ট, এইহেতু অনুবাদ করা হইল না।

ধর্ম্মাধিপেন সহিতে ধনরাশিনাথে
লগ্নেশ্বরস্থিত-নবাংশপতীশ্বরেণ।
দৃষ্টে চতুষ্টয়গতে শুভদৃষ্টিযোগে
জাতস্তু ভূরিধনলাভমুপৈতি বাল্যে॥ ১৩

ধর্ম্মাধিপতি, ধনাধিপতি ও লগ্নাধিপতি যে গ্রহের নবাংশে অবস্থিত থাকেন তদ্দ্বারা এবং শুভগ্রহ দ্বারা দৃষ্ট হইয়া কেন্দ্রে অবস্থান করিলে জাতক বাল্য-কালে প্রচুর ধনলাভ করে ॥ ১৩.

লগ্নার্থলাভভবনে শুভখেচরেন্দ্রে-
ষ্বোচ্চে সুহৃদ্‌গৃহগতেঽত্র বিশেষিকাংশে।
তুঙ্গাংশকে ধনপতিস্থ-নবাংশনাথ-
দৃষ্টে বহুস্বধনলাভমুপৈতি বাল্যে ॥ ১৪

যদি লগ্ন, দ্বিতীয় ও একাদশস্থানে শুভগ্রহ থাকে এবং ঐ সকল স্থান তাহাদের উচ্চ বা মিত্রগৃহ হয়, কিম্বা বৈশেষিকাংশে বা তুঙ্গাংশে অবস্থান করত ধনাধিপতি, যে গ্রহের নবাংশে অবস্থিত আছে, তদ্দ্বারা দৃষ্ট হইলে বাল্য-কালে প্রচুর ধনলাভ হয় ॥ ১৪

লগ্নেশে ধনরাশিস্থে ধনেশে লাভরাশিগে।
লাভেশে বাপি লগ্নস্থে বহুনিধ্যাদিকং ভবেৎ ॥ ১৫

লগ্নাধিপতি ধনস্থানে, ধনাধিপতি লাভস্থানে অথবা লাভাধিপতি লগ্নে অবস্থিতি করিলে বহুবিধ ধনলাভ হয় ॥ ১৫

---

## চতুর্থ পরিচ্ছেদ।

### ধননাশ-যোগাঃ।

লগ্নাধিপে হীনবলে সপাপে রিপ্‌ফে ধনেশে দিননাথযুক্তে।
নীচস্থিতে বা শুভদৃষ্টিযুক্তে জাতস্য বিত্তং হরতি ক্ষিতীশঃ ॥ ১

ব্যয়েশে ধনভাবস্থে রিপ্‌ফস্থে লাভনায়কে।
দুঃস্থে ধনেশে নীচে বা রাজদণ্ডাদ্ধনক্ষয়ঃ ॥ ২

ধনেশে নাশরাশিস্থে সপাপে নীচরাশিগে।
রাজকারকসংযুক্তে রাজদণ্ডাদ্ধনক্ষয়ঃ ॥ ৩

ধনে ক্রূরাদিসংযুক্তে তদীশে পাপসংযুতে।
তথৈব লাভরাশীশে ধনহীনো ভবেন্নরঃ॥ ৪

লগ্নাধিপতি পাপগ্রহযুক্ত ও বলহীন হইয়া দ্বাদশে এবং ধনাধিপতি রবিযুক্ত, নীচস্থ বা পাপগ্রহদৃষ্ট বা যুক্ত হইয়া অবস্থান করিলে জাতকের সমস্ত ধন রাজা কর্ত্তৃক অপহৃত হয়॥ ১

ব্যয়াধিপতি ধনস্থানে এবং লাভাধিপতি দ্বাদশে এবং ধনাধিপতি ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশে কিম্বা নীচ ভবনে অবস্থান করিলে রাজদণ্ড দ্বারা সমস্ত ধননাশ হয়॥ ২

যদি অষ্টমস্থানে নীচরাশিতে ধনাধিপতি পাপযুক্ত বা রাজ্যকারক গ্রহযুক্ত হইয়া অবস্থান করেন, তাহা হইলে রাজদণ্ডে ধনক্ষয় হয়॥ ৩

ধনস্থানে ক্রূরগ্রহ অবস্থান করিলে এবং ধনাধিপতি ও একাদশাধিপতি পাপগ্রহযুক্ত হইলে জাতক ধনহীন হয়॥ ৪

## ঋণগ্রস্তযোগাঃ।

ঋণগ্রস্তো ধনে পাপে লগ্নেশে ব্যয়সংযুতে।
কর্ম্মেশে লাভনাথেন যুতে দৃষ্টে বিশেষতঃ॥ ৫
দিনেশকরলুপ্তস্ত ধনেশো নীচরাশিগঃ।
পাপান্বিতে ধনে রন্ধ্রে ঋণগ্রস্তো ভবেন্নরঃ॥ ৬

ধনস্থানে পাপগ্রহ এবং দ্বাদশে লগ্নাধিপতি অবস্থিতি করিলে এবং কর্ম্মাধিপতি লাভাধিপতি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে মানব ঋণগ্রস্ত হয়॥ ৫

ধনাধিপতি অস্তমিত হইয়া নীচরাশিগত হইলে এবং ধনস্থানে ও নিধন স্থানে পাপগ্রহ থাকিলে মানব ঋণগ্রস্ত হইয়া থাকে॥ ৬

## দারিদ্র্য-যোগাঃ।

লগ্নেন্দু কেতুযুক্তে বা লগ্নেশে নিধনং গতে।
মারকেশযুতে দৃষ্টে জাতো বৈ নির্ধনঃ ভবেৎ॥ ৭

পাপগ্রহে লগ্নগতে রাজধর্ম্মাধিপৌ বিনা।
মারকেশযুতে দৃষ্টে জাতঃ স্যান্নির্ধনো নরঃ॥ ৮

শশিনা সহিতো মন্দঃ শুক্রভৌমযুতো ভবেৎ।
তেন দারিদ্র্যযোগো ন বৈ সমুদ্রমপি শোষয়েৎ॥ ১০

লগ্নস্য দশমে শূন্যে রবেরেকাদশে তথা।
চন্দ্রস্য চাষ্টমে শূন্যে ত্রিশূন্যে চ দরিদ্রতা॥ ১১

ষষ্ঠাষ্টমব্যয়গতে লগ্নেশে পাপসংযুতে।
মারকেশযুতে দৃষ্টে রাজবংশ্যোঽপি নির্ধনঃ॥ ১২

চতুর্ষু কেন্দ্রেষু ভবন্তি পাপা বিত্তস্থিতশ্চাপি চ পাপখেটঃ।
নরো দরিদ্রোঽতিতরাং নিরুক্তো ভয়ঙ্করশ্চাত্মকুলোদ্ভবানাম্॥ ১৩

লগ্ন বা চন্দ্র কেতুযুক্ত হইলে এবং লগ্নাধিপতি অষ্টমস্থানগত হইয়া মারকাধিপতি কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে জাতব্যক্তি নিধন হইবে॥ ৭

লগ্নস্থ পাপগ্রহ নবম বা দশমাধিপতি কর্ত্তৃক বিযুক্ত হইয়া মারকাধিপতি দ্বারা যুক্ত বা দৃষ্ট হইলে জাতক নির্ধন হয়॥ ৮

চন্দ্রের সহিত শনি, মঙ্গল এবং শুক্রযুক্ত হইলে প্রধান দারিদ্র্য-যোগ হয়। এই যোগে সমুদ্র পর্য্যন্ত শুষ্ক হইয়া যায় অর্থাৎ লোকে সর্ব্বস্বান্ত হয়॥ ৯

যদি শনি, রবি ও শুক্র একরাশিতে অবস্থিতি করে, তাহা হইলে উক্ত দারিদ্র্যযোগে সমুদ্র পর্য্যন্ত শুষ্ক হইয়া যায় অর্থাৎ মানব সর্ব্বস্বান্ত হয়॥ ১০

লগ্ন হইতে দশমস্থানে, রবি হইতে একাদশ স্থানে ও চন্দ্র হইতে অষ্টম স্থানে কোন গ্রহের অবস্থিতি না হইলে মানব দরিদ্র হয়॥ ১১

পাপগ্রহযুক্ত লগ্নাধিপতি ষষ্ঠ, অষ্টম কিম্বা দ্বাদশস্থানগত হইয়া মারকাদিপতি দ্বারা যুক্ত বা অবলোকিত হইলে, রাজকুলোদ্ভব জাতকও দরিদ্র হইবে॥ ১২

যদি চারিটী কেন্দ্রে এবং ধনস্থানে পাপগ্রহ থাকে, তাহা হইলে মানব সাতিশয়

দরিদ্রতা ভোগ করে এবং আপনার বংশোদ্ভব ব্যক্তিগণের নিকটে ভয়ের বস্তু বলিয়া পরিগণিত হয়॥ ১৩

---

## পঞ্চম পরিচ্ছেদ।

—:•:—

### তীর্থমৃত্যুযোগঃ।

ধর্ম্মাধিপঃ পশ্যতি ধর্ম্মভাবং লগ্নাধিপঃ পশ্যতি লগ্নভাবং।
মৃত্যুং যদা পশ্যতি মৃত্যুনাথস্তদা সুতীর্থে নিয়তং মৃতি স্যাৎ॥ ১

ত্রয়োগ্রহা যদেকত্র লগ্নরাশিবিবর্জ্জিতাঃ।
ভুক্ত্বা স বিবিধান্ ভোগান্ ম্রিয়তে জাহ্নবী-জলে॥
পুণ্যরাশিগতশ্চন্দ্রঃ পুষ্করে চ দিবাকরঃ।
কৃত্বাপুণ্য সহস্রাণি ম্রিয়তে জাহ্নবী-জলে॥
বৃষে সূর্য্যে গুরৌ ধর্ম্মে লগ্নস্থে দৈত্যপুঙ্গবে।
মৃত্যৌ সৌম্যক্ষিতে যুক্তে ম্রিয়তে জাহ্নবী-জলে॥ ৪
কেন্দ্রগৌ গুরুশুক্রৌতু মৃত্যৌ দৃষ্টে শুভগ্রহে।
চরেঽষ্টমে গুরৌযুক্তে ম্রিয়তে জাহ্নবী-জলে॥ ৫
গুরুণা সহিতশ্চন্দ্রো লগ্নগো যদি পুণ্যগঃ।
স্মরগো ব্যয়গো লাভে মৃত্যুংস্যাজ্জাহ্নবী-জলে॥ ৬
লগ্নে শুক্রে স্মরে জীবে ধর্ম্মস্থে রজনীকরে।
মৃত্যুং পশ্যতি লগ্নেশো ম্রিয়তে জাহ্নবী জলে॥ ৭

ধর্ম্মাধিপতি ধর্ম্মভাবকে, লগ্নপতি লগ্নভাবকে এবং অষ্টমাধিপতি অষ্টম স্থানকে অবলোকন করিলে সুতীর্থে মৃত্যু হয়॥ ১

যদি তিনটী গ্রহ জন্মলগ্ন ও জন্মরাশি ভিন্ন অন্য যে কোন রাশিতে অবস্থান করে, তাহা হইলে জাতব্যক্তি বহুবিধ বিষয়-সুখ ভোগ করিয়া অন্তকালে জাহ্নবীজলে জীবন বিসর্জ্জন করে॥ ২

চন্দ্র ধনস্থানগত হইলে এবং সূর্য্য দশমস্থানে অবস্থান করিলে মানব বহু পুণ্য সঞ্চয় করিয়া অন্তে জাহ্নবী জলে প্রাণত্যাগ করে ॥ ৩

বৃষরাশিতে সূর্য্য, ধর্ম্মস্থানে বৃহস্পতি এবং লগ্নে শুক্র অবস্থিতি করিলে ও অষ্টমস্থানে বুধের দৃষ্টি থাকিলে মানব জাহ্নবী-জলে জীবন পরিত্যাগ করে ॥ ৪

গুরু ও শুক্র কেন্দ্রে অবস্থান করিলে এবং অষ্টমস্থান শুভগ্রহ কর্ত্তৃক অবলোকিত হইলে অথবা অষ্টমস্থান চররাশি হইয়া বৃহস্পতি কর্ত্তৃক যুক্ত হইলে জাতকের গঙ্গাজলে মৃত্যু হয় ॥ ৫

চন্দ্র ও বৃহস্পতি একত্রে, লগ্নপতি ধর্ম্মস্থানে এবং সপ্তমাধিপতি ও ব্যয়াধিপতি একাদশে অবস্থান করিলে গঙ্গা-জলে মৃত্যু হয় ॥ ৬

লগ্নে শুক্র, সপ্তমে বৃহস্পতি ও নবমে চন্দ্র অবস্থান করিলে এবং লগ্নাধিপতি অষ্টমস্থানকে দৃষ্টি করিলে গঙ্গাজলে মৃত্যু হয় ॥ ৭

পুণ্যরাশিগতঃ সূর্য্যো নিধনে চন্দ্রমা যদি।
কৃত্বা পুণ্যসহস্রাণি ম্রিয়তে জাহ্নবী-জলে ॥ ৮
বুধাদিত্যসমযোগো ন ভূতো ন ভবিষ্যতি।
চিরকালং সুখং ভুক্ত্বা ম্রিয়তে জাহ্নবী-জলে ॥ ৯
দশমে জীবশুক্রৌতু মূর্ত্তিং পশ্যতি মৃত্যুপঃ।
লগ্নে বা লগ্নপো ভৌমঃ কাশ্যাং মৃত্যুং সমাদিশেৎ ॥ ১০
সপ্তমস্থে জীবশুক্রে দশমে রজনীকরে।
মৃত্যুং পশ্যতি লগ্নেশো বারাণস্যাং মৃতির্ভবেৎ ॥ ১১
লগ্নে সিংহে শনৌ ষষ্ঠে মিথুনে জীবসংযুতে।
মৃত্যুং পশ্যতি লগ্নেশো বারাণস্যাং মৃতির্ভবেৎ ॥ ১২
জীবেন দৃশ্যতে চন্দ্রশ্চন্দ্রেন দৃশ্যতে গুরুঃ।
তদা মৃত্যুং ব্রজেদেব কাশীক্ষেত্রে ন সংশয়ঃ ॥ ১৩

নবমে সূর্য্য এবং অষ্টমে চন্দ্র অবস্থান করিলে মানব বহু পুণ্যসঞ্চয় করিয়া অন্তে জাহ্নবী-জলে প্রাণত্যাগ করে ॥ ৮

বুধাদিত্য-যোগ অতিশয় দুর্লভ; এই যোগে জন্মগ্রহণ করিলে মানব চির-কাল সুখভোগ করিয়া অন্তিমে জাহ্নবীজলে জীবন বিসর্জ্জন করে।

(বুধাদিত্য-যোগের সাধারণ অর্থ একরাশিতে বুধ ও রবির সংযোগ, কিন্তু বাস্তবিক তাহাকে বুধাদিত্য-যোগ বলে না। বুধের গৃহে রবি ও রবির গৃহে বুধ অথবা বুধ কিম্বা রবির গৃহে উভয়ের একত্র অবস্থানের নাম বুধাদিত্যযোগ) ॥ ৯

দশম স্থানে গুরু ও শুক্র এবং লগ্নে লগ্নাধিপতি বা মঙ্গল অবস্থান করিলে এবং অষ্টমাধিপতি অষ্টম স্থানকে দর্শন করিলে কাশীধামে মৃত্যু হয় ॥ ১০

সপ্তমস্থানে গুরু শুক্র এবং দশমস্থানে চন্দ্র অবস্থান করিলে ও লগ্নাধি-পতি অষ্টম স্থানকে দৃষ্টি করিলে বারাণসীতীর্থে মৃত্যু হয় ॥ ১১

সিংহরাশি জন্মলগ্ন হইলে, ষষ্ঠস্থানে শনি, মিথুনে বৃহস্পতি এবং লগ্নাধি-পতির অষ্টমস্থানে দৃষ্টি থাকিলে মানব কাশীধামে মৃত্যুলাভ করে ॥ ১২

যদি বৃহস্পতি ও চন্দ্র পরস্পর পরস্পরকে অবলোকন করে, তাহা হইলে মানবের কাশীধামে মৃত্যুলাভ হয় ॥ ১৩

নিধনে চ স্থিতে ভৌমে বুধক্ষেত্রে ভবেদ্যদি।
কাশীবাসো ভবেত্তস্য শশী কেন্দ্রে বিশেষতঃ ॥ ১৪

বিনাশরাশৌ যদি পুণ্যগেহে নিজাধিপেনৈব বিলোকিতঃ স্যাৎ।
মৃত্যুর্ভবেৎ সৌখ্যযুতোঽপি নূনং প্রাণাত্যয়েজ্জহ্নুসুতা-সুনীরে ॥ ১৫

লগ্নস্থ দক্ষিণে চন্দ্রে বামে চৈব দিবাকরে।
কৃত্বা পুণ্যসহস্রাণি ম্রিয়তে জাহ্নবী-জলে ॥ ১৬

চররাশৌস্থিতে সূর্য্যে লগ্নস্থশ্চন্দ্রমা যদি।
বশিষ্ঠাদিমুনের্ব্বাক্যং গঙ্গায়াং মরণং ভবেৎ ॥

জ্ঞানেন তীর্থরাজে চ মৃত্যৌ মৃত্যুপ্রদো গুরুঃ পুংসাং।
নীত্বা সুরপতিভবনং দত্বা ফলং মোক্ষদং পশ্চাৎ ॥ ১৮

উচ্চগেহগতে চন্দ্রে দশমে জীববীক্ষিতে।
মৃত্যৌ শুক্রে ধনে জীবে মৃত্যুস্তীর্থজলাশ্রয়ে ॥ ১৯

যদি অষ্টমস্থানে বুধের ক্ষেত্রে মঙ্গল অবস্থান করে এবং বিশেষতঃ চন্দ্র ক্ষেত্রে অবস্থান করেন, তবে মানবের কাশীবাস হয়॥ ১৪

যদি অষ্টম ও নবমগৃহ নিজ অধিপতি দ্বারা পরিদৃষ্ট হয়, তাহা হইলে মানব নিশ্চয়ই সুখে জহ্নুসুতার পবিত্র সলিলে প্রাণত্যাগ করে॥ ১৫

১৬ ও ১৭ শ্লোকার্থ স্পষ্ট।

অষ্টম স্থানস্থ বৃহস্পতি মানবকে সজ্ঞানে তীর্থরাজে অর্থাৎ প্রয়াগতীর্থে মৃত্যুপ্রদানপূর্ব্বক ইন্দ্রভবনে লইয়া পশ্চাৎ মোক্ষফল প্রদান করেন॥ ১৮

চন্দ্র উচ্চরাশিগত হইলে ও দশমস্থানে বৃহস্পতির দৃষ্টি থাকিলে অথবা অষ্টমে শুক্র ও ধনস্থানে বৃহস্পতি থাকিলে মানবের তীর্থক্ষেত্রে মৃত্যু হয়॥ ১৯

চতুর্ভিঃ সপ্তভির্ব্বাপি নিধনং যদি দৃশ্যতে।
ভুক্‌ত্বা ভোগান্ ভূতিযুতানন্তে চ জাহ্নবীং লভেৎ॥ ২০
বুধে লগ্নগতে চৈব দশমে রোহিণীপতৌ।
জাহ্নব্যাং হি তদা মৃত্যুর্নাত্রকার্য্যা বিচারণা॥ ২১
নিধনং গুরুণাযুক্তং গুরুণা দৃশ্যতেঽথবা।
এবং ভৃগুসুতেনাপি তীর্থে চ মরণং ভবেৎ॥ ২২
চরস্থং নিধনং তীর্থে যদি পশ্যতি চন্দ্রমাঃ।
মথুরায়াং ভবেন্মৃত্যুং কাশ্যাং বাপ্যথবা পুনঃ॥ ২৩
নিধনেশো যদা যুগ্মে শুক্রস্তেন যুতো যদি।
ভুক্‌ত্বা চ বিবিধান্ ভোগান্ ম্রিয়তে জাহ্নবীজলে॥ ২৪
জীবক্ষেত্রগতে লগ্নে মৃত্যুসংস্থে শুভগ্রহে।
মৃত্যুপো বীক্ষিতে মৃত্যুং মথুরায়াং মৃতির্ভবেৎ॥ ২৫
মীনে কুম্ভে মৃগে চৈব কুলীরেচ বিশেষতঃ।
জীবযুক্তেঽথবা দৃষ্টে হরিপাদোদকে ব্যযঃ॥ ২৬

২০ হইতে ২৬ শ্লোকার্থ স্পষ্ট, এজন্য অনুবাদ করা হইল না।

## ষষ্ঠ পরিচ্ছেদ।

——:০:——

### বহুবিধ মৃত্যুযোগাঃ।

শত্রুগেহী যদা সৌম্যঃ শত্রুযুক্তো নিরীক্ষিতঃ।
ষষ্ঠাষ্টমস্থিতশ্চন্দ্রো হন্যতে জলজন্তুভিঃ॥ ১

যাহার জন্মকালে বুধ শত্রুগৃহে শত্রুর সহিত অথবা শত্রুদৃষ্ট হইয়া বাস করে, তাহাকে জলজন্তুগণ বিনাশ করে॥ ১

লগ্নপো বন্ধুপো বাপি যুতো দৃষ্টোঽরি খেচরৈঃ।
নেক্ষতে মৃত্যুপো মৃত্যুং গৃহমধ্যে মৃতির্ভবেৎ॥ ২

যদি লগ্নাধিপতি বা চতুর্থাধিপতি শত্রুগ্রহ দ্বারা যুক্ত বা দৃষ্ট হয় এবং নিধনাধিপতি নিধনস্থান না দেখেন, তাহা হইলে গৃহমধ্যে মৃত্যু হয়॥ ২

সিতাসিতগৃহে ভানুর্যদা মদনমৃত্যুগঃ।
সিতভৌমার্কিভির্দৃষ্টো বৃক্ষান্মরণমাদিশেৎ॥ ৩

যদি শুক্র কিম্বা শনির গৃহে রবি অবস্থান করত সপ্তম অথবা অষ্টমস্থানগত হয় এবং শুক্র, মঙ্গল ও শনি কর্ত্তৃক দৃষ্ট হয়, তাহা হইলে মানবের বৃক্ষ হইতে পতন দ্বারা মৃত্যু হয়॥ ৩

লগ্নপো ব্যয়পো নীচে নীচস্থগ্রহবীক্ষিতে।
নেক্ষতে লগ্নপো লগ্নং মৃত্যুঃ স্যাৎ পথিবন্ধনে॥ ৪

লগ্নাধিপতি ও ব্যয়াধিপতি নীচরাশিতে অবস্থিতি করিয়া নীচরাশিগত গ্রহদ্বারা দৃষ্ট হইলে এবং লগ্নাধিপতি লগ্নকে না দেখিলে পথিমধ্যে অথবা বন্ধনদশায় মৃত্যু হয়॥ ৪

লগ্নপো ধর্ম্মপো দ্বৌ তু ভবেতাং পাপসংযুতৌ।
নেক্ষতে মৃত্যুপো মৃত্যুং নৌমধ্যে মরণং ভবেৎ॥ ৫

লগ্নাধিপতি ও ধর্ম্মাধিপতি পাপযুক্ত হইলে এবং অষ্টমাধিপতি অষ্টম স্থানকে দৃষ্টি না করিলে নৌকামধ্যে মনুষ্যের মৃত্যু হয়॥ ৫

লগ্নপো ধর্ম্মপো নীচে রিপুযুক্তো ভবেদ্‌যদি।
নেক্ষতে মৃত্যুপো মৃত্যুং কারাগারে মৃতির্ভবেৎ॥ ৬

যদি লগ্নাধিপতি ও ধর্ম্মাধিপতি নীচরাশিতে শত্রুগৃহযুক্ত হয় এবং নিধনাধিপতি নিধনস্থানকে অবলোকন না করেন, তাহা হইলে কারাগারে মৃত্যু হয়॥ ৬

জায়েশো মৃত্যুপোদ্বৌ তু রাশাবেকত্রসংস্থিতে।
মৃত্যুপো বীক্ষতে লগ্নং ম্রিয়তে ভার্য্যয়া সহ॥ ৭

সপ্তম ও অষ্টমাধিপতি উভয়ে এক রাশিতে অবস্থান করিলে এবং অষ্টমাধিপতি লগ্নকে দৃষ্টি করিলে মানব ভার্য্যার সহিত ইহলোক পরিত্যাগ করে॥ ৭

মৃত্যুপো লগ্নপশ্চাপি লগ্নে স্যাতামুভৌ যদি।
স্থিতৌ দ্রেক্কাণে একস্মিন্‌ ম্রিয়তে ভার্য্যয়া সহ॥ ৮

নিধনাধিপতি ও লগ্নাধিপতি যদি উভয়ে লগ্নে এক গ্রহের দ্রেক্কাণে অবস্থিতি করে, তাহা হইলে মানবের ভার্য্যার সহিত মৃত্যু হয়॥ ৮

ইতি দীপিকায়াং বহুবিধ-মৃত্যুযোগাঃ।

## বজ্রপাতে মৃত্যুযোগঃ।

কুম্ভে চ মীনে মিথুনাভিধানে শরাসনে সূর্য্যাদি-পাপখেটাঃ।
কুচেষ্টিত স্যাৎ পুরুষো নিতান্তং বজ্রেণ নূনং নিধনঞ্চ তস্য॥ ৯

কুম্ভ, মীন, মিথুন ও ধনু রাশিতে সূর্য্যাদি সমস্ত পাপগ্রহ অবস্থিতি করিলে মনুষ্য কুকার্য্যে রত হয় এবং তাহার বজ্রপাতে মৃত্যু হয়॥ ৯

## সর্পদংশনে মৃত্যুযোগঃ।

মৃত্যুস্থো যদি বা ভৌমঃ শত্রুগেহেন্দুসংযুতঃ।
এষ নাশকরো যোগো দ্বিজিহ্বেন ন সংশয়ঃ॥ ১০

অষ্টমস্থ মঙ্গল শত্রুগ্রহের গৃহে চন্দ্রযুক্ত হইয়া অবস্থান করিলে, মানবের সর্পদংশনে মৃত্যু হয়॥ ১০

### শস্ত্রাঘাতে মৃত্যুযোগঃ।

শত্রুস্থানস্থিতো জীবঃ শত্রুগেহে বুধেক্ষিতঃ।
এষ শস্ত্রহতো যোগো যদি শক্রসমো ভবেৎ॥ ১১

যদি ষষ্ঠস্থানে বৃহস্পতি থাকিয়া শত্রুগৃহস্থিত বুধ কর্ত্তৃক অবলোকিত হয়, তাহা হইলে মানব ইন্দ্রতুল্য হইলেও অস্ত্রাঘাতে প্রাণত্যাগ করে॥ ১১

---

## সপ্তম পরিচ্ছেদ।

### মিশ্রযোগাঃ।

### বদান্যতা-যোগাঃ।

ব্যয়েশে তন্ত্রিপ্‌ফগতে তত্র দৃষ্টে শুভৈগ্রহৈঃ।
দানবীরো ভবেন্নিত্যং সাধুকর্ম্মসু মানবঃ॥ ১
চতুর্থে দানভাবেশে কর্ম্মেশে কেন্দ্রমাশ্রিতে।
ব্যয়েশে গুরুসংদৃষ্টে মহাদানকরো ভবেৎ॥
ভাগ্যেশেনাপি সংদৃষ্টে স্বোচ্চস্থে সোমনন্দনে।
লাভেশে কেন্দ্রভাবস্থে মহাদানকরো ভবেৎ॥ ৩

ব্যয়াধিপতি তাহার নিজের দ্বাদশে অর্থাৎ লগ্নের একাদশে থাকিলে এবং তাহাতে শুভগ্রহের দৃষ্টি থাকিলে জাতক দানশীল হয়॥ ১

চতুর্থস্থানে নবমাধিপতি ও কেন্দ্রে কর্ম্মাধিপতি অবস্থান করিলে এবং ব্যয়াধিপতি বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট হইলে মানব অতিশয় দাতা হয়॥ ২

উচ্চরাশিতে বুধ ভাগ্যাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করিলে এবং লাভাধিপতি কেন্দ্রে থাকিলে মানব মহাদাতা হয়॥ ৩

### ত্রিবিধ ধনবানযোগঃ।

কল্যাণজীব বসুমান্ বসুমান্ শশাঙ্কাৎ।
সৌম্যগ্রহৈরুপচয়স্থৈঃ সমস্তৈঃ॥

যাভ্যাং সমোহল্প বসুমাংশ্চতদন্যুতরা।
মন্ত্রেষু স্বৎস্বপি ফলেষিদমুৎকটেন ॥ ৪

ইতি দীপিকায়াম্।

লগ্ন বা চন্দ্র হইতে সমস্ত শুভগ্রহ উপচয়গত (৩য়, ৬ষ্ঠ, ১০ম ও ১১শ স্থানগত) হইলে জাতক অতিশয় ধনবান্, দুইটী শুভগ্রহ উপচয়গত হইলে মধ্যমরূপ ধনবান্ ও একটী শুভগ্রহ উপচয়গত হইলে সামান্যরূপ ধনবান্ হইয়া থাকে। অন্যান্য ফল অপেক্ষা এই ফল অধিক বলবান্ ॥ ৪

বিনয়াদি-গুণ-ধনযোগঃ।

অধম সমবরিষ্ঠান্যর্ক-কেন্দ্রাদিসংস্থে।
শশিনি বিনয়বিত্ত-জ্ঞান-ধী-নৈপুণ্যানি ॥
অহনি নিশি চন্দ্রে স্বাধিমিত্রাংশকে বা।
সুরগুরুসিতদৃষ্টে বিত্তবান্ সুখী চ ॥ ৫

ইতি দীপিকায়াং।

চন্দ্র রবির কেন্দ্রে অবস্থিতি করিলে বিনয়, ধন, জ্ঞান ও বুদ্ধি অধমরূপ; রবির পনফরে (২য়, ৫ম, ৮ম, ১১শে) থাকিলে মধ্যমরূপ; এবং রবির আপক্লিমে (৩য়, ৬ষ্ঠ, ৯ম ও ১২শে) থাকিলে উত্তমরূপ হয়। আর যদি চন্দ্র স্বীয় অধিমিত্র গৃহে থাকিয়া শুক্র ও বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট হয়, তবে মানব ধনী ও সুখী হয় ॥ ৫

গণিতশাস্ত্রজ্ঞযোগঃ।

গণিতজ্ঞো ভবেজ্জাতো বাগ্‌ভাবে ভূমিনন্দনে।
সসোমে বুধ-সংদৃষ্টে কেন্দ্রে বা সোমনন্দনে ॥ ৬

দ্বিতীয় স্থানে মঙ্গল ও চন্দ্র, বুধ কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করিলে, অথবা বুধ কেন্দ্রে অবস্থান করিলে মানব গণিত বিদ্যাবিশারদ হয় ॥ ৬

জলমজ্জনযোগাঃ।

নীচান্বিতে মূঢ়যুতে সুখস্থে সপত্নভে বা জলরাশিসংজ্ঞে।
তদীশ্বরে হীনবলে তদানীং পতত্যসৌ [illegible]ঞ্চাম্বুরাশৌ ॥ ৭

লগ্নেশ্বরে হীনবলে সুখস্থে নীচেঽর্কে যুক্তে যদি বা সপাপে।
জলগ্রহেণাপি যুতে সুখেশে বলেন হীনে জলরাশিমগ্নঃ॥ ৮
সরিৎস্থানাধিপে লগ্ননাথেন সহিতে সুখে।
কর্ম্মাধিপেন সংদৃষ্টে নদীকূপতটাদিষু॥ ৯

যদি লগ্ন হইতে চতুর্থস্থান জলরাশি (মকর, কর্কট বা মীন) হয় এবং তাহাতে নীচস্থ ও পাপগ্রহ শত্রুগৃহে অবস্থান করে এবং চতুর্থাধিপতি হীনবল হয়, তবে কূপ কিম্বা তড়াগাদির জলে নিমজ্জিত হইতে হয়॥ ৭

লগ্নাধিপতি বলহীন হইয়া চতুর্থস্থানে থাকিলে, রবি স্বীয় নীচরাশিগত বা পাপযুক্ত হইলে এবং চতুর্থাধিপতি হীনবল হইয়া শুক্র ও চন্দ্র সহ পাপগ্রহযুক্ত হইয়া অবস্থিতি করিলে জলমগ্ন হইতে হয়॥ ৮

চতুর্থস্থানাধিপতি ও লগ্নাধিপতি চতুর্থস্থানে কর্ম্মাধিপতি কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করিলে নদী ও কূপাদির জলে মগ্ন হইতে হয়॥ ৯

## বংশনাশ-যোগঃ।

রবিণা সহিতো মন্দো রাহুযুক্তো ভবেদ্‌যদি।
বংশনাশকরো যোগঃ কথিতো মুনিপুঙ্গবৈঃ॥ ১০

ত্রিকালজ্ঞ মুনিগণ বলিয়াছেন যে, যদি জন্মকালে রাহু, শনি ও রবি একগৃহে বাস করে, তবে বংশনাশ যোগ হয়। (এই যোগে জন্মগ্রহণ করিলে কাহারও সন্তান হয় না অথবা হইয়া জীবিত থাকে না।)॥ ১০

## গুরুচণ্ডালী-যোগঃ।

জীবে সকেতৌ যদি বা সরাহৌ চণ্ডালতা পাপনিরীক্ষিতশ্চেৎ।
নীচাংশগে নীচসমন্বিতে বা জীবে দ্বিজশ্চেদপি তাদৃশঃ স্যাৎ॥ ১১

বৃহস্পতি, রাহু বা কেতুযুক্ত হইয়া পাপগ্রহ দ্বারা অবলোকিত হইলে মানব চণ্ডালতা প্রাপ্ত হয়, অথবা বৃহস্পতি নীচাংশে বা নীচগ্রহযুক্ত হইলে জাতক ব্রাহ্মণ হইলেও চণ্ডালসদৃশ হয়॥ ১১

## উন্মাদ-যোগঃ।

উন্মাদযুগ্‌ভ্রংশযুতো বিলগ্নে শনৌ কলত্রে সকুজে ত্রিকোণে।
লগ্নে শনৌ রিপ্‌ফগতে দিনেশে চন্দ্রে ত্রিকোণে যদি বা ধরাজে ॥১২
উন্মাদবুদ্ধিঃ স ভবেত্তদানীং
শন্যারবারো যদি জন্মকালে।
কেন্দ্রস্থিতৌ সৌম্যনিশাকরৌ বা
সৌম্যাংশহীনৌ ভ্রমসংযুতঃ স্যাৎ ॥ ১৩

যদি লগ্নে শনি ও সপ্তমে কিম্বা ত্রিকোণে মঙ্গল অথবা লগ্নে শনি, দ্বাদশে সূর্য্য ও ত্রিকোণে চন্দ্র বা মঙ্গল অবস্থান করে, তাহা হইলে জাতক উন্মাদগ্রস্ত ও অধঃপতিত হয় ॥ ১২

যদি জন্মবার শনি কিম্বা মঙ্গল হয় এবং কেন্দ্রে বুধ কিম্বা চন্দ্র শুভগ্রহের নবাংশে অবস্থান না করিয়া কেন্দ্রগত হয়, তাহা হইলে জাতক উন্মাদবুদ্ধি ও ভ্রমযুক্ত হইয়া থাকে ॥ ১৩

## কুলনাশক-যোগঃ।

ভাগ্যেশ্বরে চান্ত্যগতে সপাপে জন্মোদয়েশৌ রবিগৌ কুলঘ্নঃ।
বিনষ্টপুত্রার্থকলত্রভাক্ স্যাৎ শুভৈর্ন যুক্তৌ যদি বীক্ষিতৌ বা ॥ ১৪

যদি ভাগ্যাধিপতি পাপযুক্ত হইয়া দ্বাদশে এবং লগ্নাধিপতি রবি সহ অবস্থান করেন এবং তাঁহারা যদি শুভগ্রহযুক্ত বা দৃষ্ট না হয়েন, তাহা হইলে মানব কুলনাশক হয় এবং তাহার স্ত্রী-পুত্র-ধন বিনাশ হয় ॥ ১৪

## ভুজচ্ছেদ-যোগঃ।

ভৌমক্ষেত্রগতে লগ্নে রবেঃ ক্ষেত্রে শনৈশ্চরে ॥
স তু পাপযুতো বাপি ভুজচ্ছেদো ভবেদ্ধ্রুবং ॥ ১৫

মঙ্গলের ক্ষেত্রে জন্ম হইলে এবং রবির ক্ষেত্রে শনি থাকিলে ও পাপযুক্ত হইলে মানবের হস্তচ্ছেদ হয় ॥ ১৫

### অঙ্গচ্ছেদ-যোগঃ।

চন্দ্রভৌমৌ যদা লগ্নে বাঙ্গচ্ছেদঃ প্রকীর্ত্তিতঃ।
লগ্নগেন্দৌ কলত্রস্থে ভৌমেঽঙ্গচ্ছেদমীরিতঃ॥ ১৬

চন্দ্র ও মঙ্গল লগ্নে থাকিলে মানবের অঙ্গচ্ছেদ হয়। লগ্নে চন্দ্র ও সপ্তমে মঙ্গল থাকিলেও অঙ্গচ্ছেদ হইয়া থাকে॥ ১৬

### হস্তপদচ্ছেদ-যোগঃ।

ক্রূরগেহী যদা সৌরিঃ শত্রুযুক্তোঽরিবীক্ষিতঃ।
একপদকরোচ্ছেদো মুনিভিঃ পরিকীর্ত্তিতঃ॥ ১৭

যদি শনি ক্রূরগ্রহের গৃহে শত্রুযুক্ত ও শত্রুদৃষ্ট হইয়া অবস্থান করে, তবে মানবের এক হস্ত ও এক পদ ছেদন হয়॥ ১৭

### চক্ষুহীন-যোগাঃ।

পাপৈস্ত্রিভির্যদা সোমোঽরিষ্টগেহোপরিস্থিতঃ।
শুভগ্রহা ন পশ্যন্তি চক্ষুর্নাশো ভবেদ্ধ্রুবম্॥ ১৮
অষ্টমস্থো যদা ভানুঃ শশিশুক্রারবীক্ষিতঃ।
রিপুগেহী বিশেষেণ কাণযোগো ভবেদ্ধ্রুবম্॥ ১৯

ধনভং দক্ষিণং নেত্রং ব্যয়ভং বামনেত্রকং।
যত্র তত্র স্থিতঃ ক্রূরঃ প্রহারং পীড়নং স্মৃতং॥ ২০

ধনগতা রবিরাহুশনৈশ্চরা ধনপতির্যদি চাস্তমুপাগতঃ।
খলযুতোঽথ ন পশ্যতি তৎ পদং ভবতি চাত্র নরো ভুবি কাণকঃ॥ ২১
ব্যয়গৃহং রবিরাহুসমাবৃতং ব্যয়পতির্যদি চাস্তমুপাগতঃ।
অথ যুতং শনিনাথ কুজেন বা ভবতি চাত্র নরো ভুবি কাণকঃ॥ ২২

শুভগ্রহের দৃষ্টিবিহীন এবং তিনটী পাপগ্রহযুক্ত হইয়া চন্দ্র অশুভ গৃহে অবস্থান করিলে মানবের নিশ্চয় চক্ষুহীন হয়॥ ১৮

রবি অষ্টমস্থানে বিশেষতঃ শত্রুগৃহে চন্দ্র, মঙ্গল ও শুক্র কর্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করিলে নিশ্চয় এক চক্ষুহীন হয়॥ ১৯

২০ হইতে ২২ শ্লোকার্থ স্পষ্ট।

### খঞ্জ-যোগাঃ।

কর্কটস্থো যদা সৌরিঃ পাপযুক্তো ভবেদ্‌যদি।
শুভগ্রহা ন পশ্যন্তি খঞ্জো ভবতি নান্যথা ॥ ২৩
রবিনা সহিতো মন্দো গুরুণা সহিতঃ কবিঃ।
শুভগ্রহা ন পশ্যন্তি পাদখঞ্জো ভবেন্নরঃ ॥ ২৪
মেষালিকর্কমৃগমীনগতৌ শনীন্দু।
ক্রূরাশ্বিতৌ ভবতি তত্র নরস্য খঞ্জঃ ॥ ২৫

### কর্ণচ্ছেদ-যোগঃ।

ভৌমক্ষেত্রগতে লগ্নে রবিস্তত্র শনৈশ্চরঃ।
পাপেন সংযুতো বাপি কর্ণচ্ছেদী ভবেন্নরঃ ॥ ২৬

মঙ্গলের ক্ষেত্রে লগ্ন হইলে এবং তথায় শনি কিম্বা রবি পাপযুক্ত হইয়া অবস্থান করিলে কর্ণচ্ছেদ হয় ॥ ২৭

### লিঙ্গচ্ছেদ-যোগঃ।

কর্কটস্থো যদা ভানুঃ মকরে ভূমিনন্দনঃ।
শেফচ্ছেদকরস্তস্য যদি শত্রুসমো ভবেৎ ॥ ২৭

### পাতকী-যোগাঃ।

ভৌমঃ পশ্যতি বন্ধুগং লগ্নং পশ্যতি ভাস্করঃ।
পাতকী স বিজানীয়াৎ শুদ্ধবংশো ভবেদ্‌যদি ॥ ২৮
বিত্তে মন্দে ব্যয়ে রাহৌ লগ্নসংস্থে বৃহস্পতৌ।
মহাপাপী ভবেজ্জাতো দ্বিজবংশ সমুদ্ভবঃ ॥ ২৯
লগ্নভং ক্রূরসংযুক্তং ধর্ম্মভাবং বিশেষতঃ।
লগ্নপে হি বিশেষেণ পাপী ভবতি মানবঃ ॥ ৩০
লগ্ননাথ ক্রূরযুতো লগ্নং বা ক্রূরসংযুক্তং।
কর্ম্মাধিপো যদা নীচঃ পাপাত্মা স ভবেন্নরঃ ॥ ৩১
তনুপতির্যদি নীচগদায়ুগঃ কুজশনৈশ্চরসদযুতলগ্নভং।
দশমভং খলখেটযুতেক্ষিতং বিবিধপাপকরো ভুবি মানবঃ ॥ ৩২

নক্ষত্রমেকং যদি ভিন্নরাশির্দম্পতী তত্র সুখং লভেতাম্।
বিভিন্নঋক্ষং যদি চৈকরাশিস্তদা বিবাহঃ শুভ-সৌখ্যদায়ী ॥৩১

এক নক্ষত্র ও এক রাশি-যোগে বিশেষ ফল যথা;—যদি বর ও কন্যার এক নক্ষত্র হইয়া এক রাশি হয়, (অথচ কন্যার বাল-বৈধব্য, ধন-নাশ ও পুত্র-নাশ-যোগ না থাকে) তবে সেই বিবাহে কন্যা ধনবতী ও পুত্রবতী হয় এবং তাহার ভর্ত্তা সুদীর্ঘজীবী হইয়া থাকে ॥ ৩০

বর ও কন্যার এক নক্ষত্র হইয়া যদি ভিন্নরাশি হয়, তবে সেই বিবাহে দম্পতীর সুখাদি হয় না। কিন্তু বিভিন্ন নক্ষত্র হইয়া যদি এক রাশি হয়, তাহাতে সুখৈশ্বর্য্যাদি হইয়া থাকে ॥ ৩১

## অথ নাড়ী-কূটম্।

স্বরোদয়ে। অশ্বিন্যাদি-লিখেচ্চক্রং সর্পাকারং ত্রিনাড়িকম্।
অত্র বেধ বশাজ্‌-জ্ঞেয়ং বিবাহাদৌ শুভাশুভম্ ॥৩২
ত্রিনাড়ী-বেধনক্ষত্রমশ্বিন্যার্দ্রা যুগোত্তরাঃ।
হস্তেন্দ্রমূল-বারুণ্যঃ পূর্ব্বভাদ্রপদাস্তথা ॥ ৩৩
যাম্যঃ সৌম্যো গুরুর্যোনিশ্চিত্রা মিত্রজলাহ্বয়ম্।
ধনিষ্ঠা চোত্তরাভদ্রা মধ্যনাড়ী ব্যবস্থিতা ॥ ৩৪
কৃত্তিকা রোহিণী সর্পা মঘা স্বাতী বিশাখকঃ।
উত্তরা শ্রবণা পৌষ্ণা পৃষ্ঠনাড়ী ব্যবস্থিতা ॥ ৩৫
একনাড়ীস্থ-ধিষ্ণ্যানি সুবর্র-কন্যয়োঃ।
তদা বেধং বিজানীয়াদ্ গুর্ব্বাদিষু তথৈব চ ॥ ৩৬
একনাড়ী স্থিতা যত্র গুরুর্মন্ত্রশ্চ দেবতা।
তত্র বেধং রুজং মৃত্যুং ক্রমেণ ফলমাদিশেৎ ॥ ৩৭
প্রণষ্টং জন্মভং যস্য তস্য নামর্ক্ষতো বিধেৎ।
তয়োর্জন্ম-ভয়োর্বেধে ন কর্ত্তব্যং কদাচন ॥ ৩৮

| | | |
|---|---|---|
| ৩ | ২ | ১ |
| ৪ | ৫ | ৬ |
| ৯ | ৮ | ৭ |
| ১০ | ১১ | ১২ |
| ১৫ | ১৪ | ১৩ |
| ১৬ | ১৭ | ১৮ |
| ২১ | ২০ | ১৯ |
| ২২ | ২৩ | ২৪ |
| ২৭ | ২৬ | ২৫ |

অশ্বিনী হইতে রেবতী পর্য্যন্ত সপ্তবিংশতি নক্ষত্র দ্বারা তিনটী নক্ষত্রাঙ্ক বিশিষ্ট পার্শ্বস্থ চক্র সদৃশ একটী চক্র অঙ্কিত করিয়া তাহাতে নিম্নলিখিত নিয়মে নক্ষত্র বিন্যাস করিয়া বেধ অনুসারে শুভাশুভ বিচার করিতে হয়। অশ্বিনী, আর্দ্রা, পুনর্ব্বসু, উত্তরফল্গুনী, হস্তা, জ্যেষ্ঠা, মূলা, শতভিষা ও পূর্ব্বভাদ্রপদ, এই নয়টী আগ্রনাড়ী বা ক্রোড়নাড়ী-নক্ষত্র। ভরণী, মৃগশিরা, পুষ্যা, পূর্ব্বফল্গুনী, চিত্রা, অনুরাধা, পূর্ব্বাষাঢ়া, ধনিষ্ঠা ও উত্তরভাদ্রপদ এই নয়টী মধ্যনাড়ী-নক্ষত্র। কৃত্তিকা, রোহিণী, অশ্লেষা, মঘা, স্বাতী, বিশাখা, উত্তরাষাঢ়া, শ্রবণা ও রেবতী এই নয়টী পৃষ্ঠনাড়ী-নক্ষত্র। বর ও কন্যা উভয়ের জন্মনক্ষত্র যদি এক নাড়ীস্থ হয়, তবে নাড়ীবেধ হইয়া থাকে। নাড়ীবেধে বিবাহ পরিত্যজ্য। দীক্ষা-গ্রহণ স্থলেও এই নাড়ীবেধ অবশ্য বিচার্য্য। গুরু ও শিষ্যের জন্মনক্ষত্র এক নাড়ীস্থ হইলে, গুরু শিষ্যে বিরোধ, শিষ্যের নক্ষত্র ও মন্ত্রের নক্ষত্র একনাড়ীস্থ হইলে শিষ্যের রোগ এবং ইষ্টদেবতার নক্ষত্র ও শিষ্যের নক্ষত্র এক নাড়ীস্থ হইলে শিষ্যের মৃত্যু হইয়া থাকে ॥ ৩২-৩৮

## নাড়ীবেধ-ফলম্।

প্রাঙ্‌নাড্যা বেধতো ভর্ত্তা মধ্যনাড্যোভয়স্তথা।
পৃষ্ঠনাড়ীবেধে কন্যা ম্রিয়তে নাত্র সংশয়ঃ ॥৩৯
তস্মান্নারী সদা ত্যজ্যা দম্পত্যোঃ শুভমিচ্ছতা।
একরাশ্যাদি-যোগেতু নাড়ী-দোষো ন বিদ্যতে ॥ ৪০

নাড়ীবেধের ফল যথা;—বর ও কন্যা উভয়ের জন্মনক্ষত্র যদি আগ্রনাড়ীস্থ হয়, তবে বরের নিধনাশঙ্কা; মধ্যনাড়ীস্থ হইলে উভয়েরই নিধনাশঙ্কা; এবং পৃষ্ঠনাড়ীস্থ হইলে কন্যার মৃত্যু হইয়া থাকে। অতএব নাড়ীবেধে কদাচ বিবাহ দিবে না। কিন্তু যদি বর ও কন্যার একরাশি বা রাজ-যোটকাদি শুভ মেলক হয়, তবে নাড়ীবেধে বিবাহ হইতে পারে, তাহাতে অশুভ হয় না ॥ ৩৯।৪০

## নাড়ীবেধ-প্রতিপ্রসবমাহ।

শ্রীপতিঃ। সুহৃদেকাধিপ যোগে তারা-বলে বশ্যরাশৌ বা
অপি নাড্যাদি-বিরোধে ভবতি বিবাহো হিতার্থায় ॥ ৪১

নাড়ীবেধের প্রতিপ্রসব যথা;—শ্রীপতি বলেন, বর ও কন্যার রাশ্যধিপের যদি মিত্রতা থাকে, অথবা উভয়ের রাশ্যধিপ এক হয়, এবং বরের তারাশুদ্ধি ও বশ্যরাশি হয়, তাহা হইলে নাড়ীবেধে বিবাহ দেওয়া যায়, তাহাতে অশুভ হয় না ॥ ৪১

## দারা-প্রশংসা-পরীক্ষা চ।

স্মৃতৌ। ধর্ম্মার্থকাম-মোক্ষাণাং দারাঃ সম্প্রাপ্তি-হেতবঃ।
পরিক্ষ্যাস্তে প্রযত্নেন পূর্ব্বমেব করগ্রহাৎ ॥ ৪২

দারা-প্রশংসা ও পরীক্ষা;—সহধর্ম্মিণী সাধ্বী স্ত্রী, ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ চতুর্ব্বর্গফল-প্রাপ্তির হেতু হয়, অতএব বিবাহের পূর্ব্বে যত্নের সহিত পরীক্ষা করিয়া বিবাহ করিবে। যে কন্যার বাল-বৈধব্য, ধননাশ, পুত্রনাশ, অল্পায়ু ও অনপত্যতা প্রভৃতি যোগ থাকে, সে কন্যা সর্ব্বতোভাবে বর্জ্জনীয়া ॥ ৪২

# দ্বাদশ অধ্যায়।

## প্রথম পরিচ্ছেদ।

### স্ত্রী-জাতকম্।

যদ্‌যৎফলং নরভবে ক্ষমমঙ্গনানাম্
তত্তদ্বদেৎ পতিষু বা সকলং বিধেয়ম্।
তাসাস্তু ভর্ত্তৃমরণং নিধনে বপুস্তু
লগ্নেন্দুগং শুভগতাস্তময়ে পতিশ্চ ॥ ১

পুরুষের জন্মকালে গ্রহ-সন্নিবেশাদি দ্বারা যেরূপ কোষ্ঠীর ফল নির্ণীত হইয়া থাকে, স্ত্রীদিগের কোষ্ঠীর ফলও সেইরূপ নির্ণয় করিতে হইবে। পতাকী আদি রিষ্টি ও ষড়বর্গ নির্ণয় সম্বন্ধেও একই নিয়ম। স্ত্রীজাতির কোষ্ঠীতে যে সকল বিষয়ের পুরুষের কোষ্ঠী হইতে পার্থক্য আছে, তাহাই এই অধ্যায়ে প্রকটিত হইবে। কোষ্ঠীর যে সকল ফল স্ত্রীদিগের সম্ভবিতে পারে, সেই সকল স্ত্রীর সম্বন্ধে ঘটিবে, তদ্ভিন্ন ফল সকল সেই স্ত্রীর পতিতে বর্ত্তিয়া থাকে। স্ত্রীর কোষ্ঠীতে অষ্টম স্থানে স্বামীর মরণ বিবেচনা করিবে। লগ্ন ও চন্দ্র দ্বারা স্ত্রীর শারীরিক শুভাশুভ ফল এবং সপ্তম স্থানে পতির শুভাশুভ স্থির করিবে ॥ ১

### অথ লগ্নফলম্।

মেষোদয়ে সত্যপরা নৃশংসা নারী ভবেৎ ক্রোধগতা সদৈব।
শ্লেষ্মাধিকা নিষ্ঠুরবাক্‌প্রযুক্তা সদা নিরুক্তা নিজবন্ধুবর্গে ॥ ২

যে রমণী মেষলগ্নে জন্মগ্রহণ করে, সে সত্যপরায়ণা, নিষ্ঠুরা, ক্রোধ-

ম্বিতা, শ্লেষ্মাধিক-ধাতুবিশিষ্টা, কর্কশবাক্যযুক্তা এবং সর্ব্বদা স্বীয় বন্ধুবর্গের প্রতি অনুরক্তা হয় ॥ ২

বৃষোদয়ে শস্তরতা মনোজ্ঞা বিনীতচেষ্টা পতিবল্লভা চ।
নারী ভবেৎ সর্ব্বকালাসু দক্ষা স্ববর্গরক্তা পতিবাক্যনিষ্ঠা ॥ ৩

বৃষলগ্নে যে রমণীর জন্ম হয়, সে রমণী শস্তানুরক্তা, মনোহারিণী, বিনীতা, পতিপ্রিয়া, সর্ব্বপ্রকার শিল্পবিদ্যায় নিপুণা, স্বীয় বন্ধুবর্গে অনুরক্তা এবং পতির আজ্ঞা পালনকারিণী হইয়া থাকে ॥ ৩

তৃতীয়লগ্নেঽতিকঠোরবাক্যা স্ত্রীকামসক্তা গুণবর্জ্জিতা চ।
সদা নৃশংসা কফবাতযুক্তা মহাব্যয়া ক্রূরবিচেষ্টিতা চ ॥ ৪

মিথুন লগ্নজাতা রমণী অতিশয় কর্কশভাষিণী, কামসক্তা, গুণবর্জ্জিতা, নিষ্ঠুরা, কফবাতধাতু-বিশিষ্টা, অতি ব্যয়শীলা এবং ক্রূর কার্য্যে চেষ্টান্বিতা হইয়া থাকে ॥ ৪

লগ্নে কুলীরে চ ভবেৎ প্রসূতা নারী সুরূপার্থনয়ৈঃ সমেতা।
বন্ধুপ্রিয়া সাধুসুশীলদক্ষা প্রভান্বিতা সাধুসুখৈঃ সমেতা ॥ ৫

কর্কটলগ্নে জন্মগ্রহণ করিলে রমণী রূপবতী, অর্থযুক্তা, গুণবতী, বন্ধুপ্রিয়া, সচ্চরিত্রসম্পন্না, কার্য্যদক্ষা, দীপ্তিশালিনী এবং পবিত্রসুখ-ভোগিণী হইয়া থাকে ॥ ৫

সিংহস্থ লগ্নে বনিতাতিতীক্ষ্ণা ভবেৎ কফাঢ্যা কলহপ্রিয়া চ।
নানামিষৈর্দ্দুষ্ট-শরীর-গাত্রা পরোপকারেঽতিরতা সদৈব ॥ ৬

সিংহলগ্নজাতা নারী অতিশয় উগ্রস্বভাবা, কফধাতু-বিশিষ্টা, কলহপ্রিয়া, নানা মাংসাদি ভক্ষণে কর্কশদেহ-বিশিষ্টা এবং সদা পরোপকাররতা হইয়া থাকে ॥ ৬

কন্যোদয়ে যা বনিতাভিজাতা সৌভাগ্যসৌখ্যৈ সহিতা হিতা চ।
ভবেৎ সুবর্ণা বহুধর্ম্মরক্তা জিতেন্দ্রিয়া সর্ব্বকালাসু দক্ষা ॥ ৭

কন্যালগ্নজাতা রমণী সৌভাগ্যবতী, মিত্রযুক্তা, সাধু-জ্ঞাতি-কুটুম্বযুক্তা,

হিতকারিণীধর্ম্মানুরক্তা, জিতেন্দ্রিয়া এবং সর্ব্ব প্রকার শিল্পকর্ম্ম-নিপুণা হইবে॥ ৭

তুলস্থ লগ্নে চিরকালকৃত্যা ভবেৎ সুমন্দা প্রণয়েন হীনা।
সুগর্ব্বিতা ক্ষান্তিবিবর্জ্জিতা চ তৃষ্ণাধিকা নীতিবিবর্জ্জিতা চ॥৮

যে নারী তুলালগ্নে জন্মগ্রহণ করে সে দীর্ঘসূত্রী, মন্দবুদ্ধিবিশিষ্টা, প্রণয়হীনা, অতিশয় গর্ব্বিতা, ক্ষমাগুণরহিতা, অতিশয় তৃষ্ণাতুরা এবং নীতি বিবর্জ্জিতা হইয়া থাকে॥ ৮

নারী ভবেৎ বৃশ্চিকলগ্নজাতা সুরূপগাত্রা নয়নাভিরামা।
সুপুণ্যশীলা চ পতিব্রতা চ গুণাধিকা সত্যপরা সদৈব॥ ৯

বৃশ্চিকলগ্নজাতা রমণী সুঠামদেহবিশিষ্টা, নয়ন-প্রীতিকর-কান্তিযুক্তা, পুণ্যবতী, পতিরতা, গুণবতী এবং সত্যবাদিনী হইয়া থাকে॥ ৯

চাপোদয়ে যা বনিতাভিজাতা সুবুদ্ধিসারা পুরুষানুকারা।
সামৈকসাধ্যা বিধিনা কঠোরা নিঃস্নেহচিত্তা প্রণয়েন হীনা॥১০

ধনুলগ্নজাতা রমণী অতিশয় বুদ্ধিমতী, পুরুষানুকারিণী, একমাত্র প্রিয় বচন দ্বারা পরিতুষ্টা, কঠোরপ্রকৃতি, স্নেহবিহীন-হৃদয়া এবং প্রণয়বিহীনা হইয়া থাকে॥ ১০

মৃগোদয়ে স্ত্রী সুভগাতিসাধ্বী তীর্থানুরক্তা হতশত্রুপক্ষা।
প্রধানকৃত্যা প্রথিতাতু লোকে গুণান্বিতা পুত্রবতী সদৈব॥ ১১

মকরলগ্নজাতা রমণী অতিশয় সৌভাগ্যশালিনী, সাধ্বী, তীর্থানুরক্তা, স্বীয় শত্রুপক্ষনাশে সক্ষমা, কীর্ত্তিশালিনী, যশস্বিনী এবং পুত্রবতী হইয়া থাকে॥ ১১

কুম্ভস্থ লগ্নে প্রমদাভিজাতা স্ত্রীজন্মদক্ষা ক্ষতজার্দ্দিতা চ।
নিত্যং গুরূণাং শুচিরুদ্ধচেষ্টা ব্যয়াধিকা পুণ্যপরা কৃতজ্ঞা॥১২

কুম্ভলগ্নজাতা স্ত্রী বহু কন্যাপ্রসবিনী, ক্ষতরোগাক্রান্তা, নিয়ত গুরুজনের আজ্ঞানিরোধকারিণী, অতিশয় ব্যয়শীলা, পুণ্যবতী এবং কৃতজ্ঞা হইয়া থাকে॥ ১২

মীনোদয়ে স্ত্রী বহুপুত্রপৌত্রা পতিপ্রিয়া বান্ধবলোকমান্যা।
সুনেত্রকেশা সুরবিপ্রভক্তা নয়ান্বিতা প্রীতিপরা গুরূণাং॥ ১৩

মীনলগ্নে জন্মগ্রহণ করিলে রমণী বহু পুত্রপৌত্রযুক্তা, পতিপ্রাণা, বন্ধুগণের ও জনসাধারণের মাননীয়া, সুনেত্রা, সুকেশিনী, দেবদ্বিজে ভক্তিমতী, সুনীতিশালিনী ও গুরুজনের প্রীতিপ্রদা হইয়া থাকে। ১৩

ইতি শ্রীবৃদ্ধযবনোক্ত লগ্নফলম্।

---

# দ্বিতীয় পরিচ্ছেদ।

## অথ রাশিফলম্।

চন্দ্রে হুডস্থে বনিতা প্রগল্ভা জাতা ভবেৎ কৃত্যপরা প্রধানা।
সুরূপগাত্রা পতিবল্লভা চ যদা গুরূণাং প্রণয়ানুরক্তা॥ ১

মেষ রাশিতে চন্দ্রের অবস্থানকালে যে রমণীর জন্ম হয়, সেই রমণী প্রগল্ভা, কার্য্যদক্ষা, প্রধানা, সুন্দরশরীরা, পতিপ্রিয়া ও গুরুজনের অনুরাগভাগিনী হইবে॥ ১

বৃষাশ্রিতে শীতকরে সুশীলা বিদ্যাবিবেকাগমশাস্ত্ররক্তা।
তীর্থপ্রসক্তা বহুপুত্রপৌত্রা পতিপ্রিয়া বিত্তপরিগ্রহেণ॥ ২

বৃষরাশিতে চন্দ্রের অবস্থানকালে কোন স্ত্রীর জন্ম হইলে সেই স্ত্রী বিদ্যানুরাগিণী, বিবেকবতী ও আগমশাস্ত্রে অনুরক্তা হইবে, আর সেই কামিনী তীর্থসেবায় তৎপর থাকিবে, তাহার অনেক পুত্র-পৌত্র জন্মিবে এবং সে বিত্তপরিগ্রহ দ্বারা স্বামীর প্রিয়পাত্রী হইবে॥ ২

নৃযুক্স্থিতে শীতকরে সুশীলা ভবেৎ সুকায়া প্রিয়দর্শনা চ।
নানার্থমানৈঃ সহিতা বিদগ্ধা পরোপকারপ্রবণা সুনেত্রা॥ ৩

মিথুনরাশিতে চন্দ্রের অবস্থানকালে যে স্ত্রীর জন্ম হয়, সেই স্ত্রী সুশীলা ও সুন্দরী হইবে, তাহাকে দেখিলে সকলেরই লোচনে আনন্দ জন্মিবে। আর ঐ

নারী বহু অর্থ ও সম্মান লাভ করিবে এবং অতি পণ্ডিতা, পরোপকার-নিরতা ও সুন্দরনয়না হইবে ॥ ৩

কর্কস্থিতে শীতকরে রুজার্ত্তা নারী ভবেৎ পূজ্যতমা স্ববর্গে।
সুমানিনী বান্ধবলোকমান্যা হতারিপক্ষা দ্বিজদেবভক্তা ॥ ৪

কর্কটরাশিতে চন্দ্রের অবস্থানকালে যাহার জন্ম হয়, সেই নারী রুগ্না ও বন্ধুবর্গের মাননীয়া হইবে, আর ঐ স্ত্রী সম্মানলাভ করিবে, বন্ধুবর্গ তাহাকে বিশেষ আদর করিবে, শত্রুপক্ষ তাহার নিকটে পরাজিত থাকিবে এবং ব্রাহ্মণ ও দেবতার প্রতি তাহার অচলা-ভক্তি জন্মিবে ॥ ৪

সিংহস্থিতে চন্দ্রমসি প্রধানা নারী ভবেৎ শৌর্য্যসমন্বিতা চ।
প্রিয়ামিষা ভূষণ-বস্ত্রভাজা উদার-চেষ্টা সুভগা সুরূপা ॥ ৫

সিংহ রাশিতে যখন চন্দ্র অবস্থিতি করেন, তখন যদি কোন বালিকার জন্ম হয়, তাহা হইলে সেই বালিকা সবল-শরীরা, প্রধানা ও সামর্থ্যশালিনী হইবে, আমিষ ভোজন করিতে ভালবাসিবে, হীরক-নির্ম্মিত ভূষণে ভূষিতা থাকিবে, আর সেই নারী উদারচেষ্টান্বিতা সৌভাগ্যবতী ও সুরূপা হইবে ॥৫

কন্যাশ্রিতে শীতকরে তু জাতা নারী ভবেদ্বিত্তচতুষ্পদাঢ্যা।
পতিপ্রধানা জিতশত্রুপক্ষা ক্ষমান্বিতা শৌচপরা সদৈব ॥ ৬

কন্যারাশিতে চন্দ্রের অবস্থান কালে যদি কোন রমণীর জন্ম হয়, তাহা হইলে সেই নারীর অনেক প্রকার বিত্ত ও পশু-সম্পত্তি থাকিবে; আর সেই নারী পতিপরায়ণা, শত্রুপক্ষজয়কারিণী, ক্ষমাশীলা এবং সর্ব্বদা শুচিপরায়ণা হইবে ॥৬

তুলাধরস্থে শশিনি ব্রতাঢ্যা জাতা ভবেৎ স্ত্রী হিতবন্ধুবর্গা।
পতিব্রতা পুত্রবতী মনোজ্ঞা বিবর্জ্জিতা দম্ভমনোভবাভ্যাং ॥ ৭

তুলারাশিতে চন্দ্র অবস্থানকালে যে নারী জন্মগ্রহণ করে, সে বহু ব্রত-পরায়ণা, বন্ধুবর্গের হিতকারিণী, পতিব্রতা, পুত্রবতী, মনোমোহিনী এবং অহঙ্কার ও কামশূন্যা হইয়া থাকে ॥৭

চন্দ্রেঽলিসংস্থে তু সুগুপ্তপাপা স্থিরস্বভাবা সুবিদগ্ধচেষ্টা।
প্রিয়া গুরূণাং নিয়মৈঃ সমেতা প্রভূতকোষা বিগতাভিমানা॥ ৮

বৃশ্চিক রাশিতে চন্দ্রের অবস্থিতিকালে যে নারীর জন্ম হয়, সে গুপ্তপাপ-চারিণী স্থিরপ্রকৃতি, সুচেষ্টান্বিতা, গুরুজনের প্রিয়তমা, ব্রতনিয়মাদিপরায়ণা, বহু অর্থশালিনী এবং অভিমানশূন্যা হইয়া থাকে॥ ৮

ধনুর্দ্ধরস্থে শশিনি ব্রতাঢ্যা নারী ভবেদ্দানপরা সরাগা।
গীতপ্রিয়া প্রাণিহিতানুকূলা প্রিয়াগমা স্ত্রীজননী বিনীতা॥ ৯

ধনুরাশিতে চন্দ্র অবস্থানকালে যে নারীর জন্ম হয়, সে ব্রতপরায়ণা, দান-শীলা, অনুরাগিণী, গীতপ্রিয়া, প্রাণিগণের হিতকারিণী, শাস্ত্ররতা, কন্যাসন্ততি-বিশিষ্টা এবং বিনীতা হয়॥ ৯

চন্দ্রে মৃগস্থে বিকরালদংষ্ট্রা নারী ভবেৎ শৌর্য্যপরা মনোজ্ঞা।
বিদ্যাধিকা সত্যপরা সুরূপা সুসংযুতা নীতিপরা হতারিঃ॥ ১০

মকররাশিতে চন্দ্র অবস্থানকালে যে রমণীর জন্ম হয়, সে দীর্ঘদন্তবিশিষ্টা, তেজস্বিনী, মনোমোহিণী, বিদ্যাবতী, সত্যপরায়ণা, রূপবতী, সংযতচিত্তা, নীতি-পরায়ণা এবং শত্রুবিনাশিনী হইয়া থাকে॥ ১০

ঘটাশ্রিতে শীতকরে তু জাতা নারী ভবেচ্চন্দ্রসমান বক্ত্রা।
সুদানশীলা সুতবিত্তযুক্তা শুভানুকারা প্রথিতাভিমানা॥ ১১

যে রমণী কুম্ভরাশিতে চন্দ্রের অবস্থান কালে জন্মগ্রহণ করে, সে চন্দ্রবদনা, সৎকার্য্যে দানশীলা, পুত্রার্থযুক্তা, শুভকারিণী এবং অতি মানিনী হইয়া থাকে॥ ১১

মীনাশ্রিতস্থে হিমগৌ সুতাঢ্যা নারী ভবেদ্ধর্ম্মপরা সুশীলা।
জিতেন্দ্রিয়া সর্ব্বকলাসু দক্ষা লজ্জান্বিতা মানপরা মনোজ্ঞা॥ ১২

মীন রাশিতে চন্দ্র অবস্থানকালীন যে নারী জন্মগ্রহণ করে, সে পুত্রবতী, ধর্ম্মপরায়ণা, সুশীলা, জিতেন্দ্রিয়া, সর্ব্বশিল্পকার্য্যদক্ষা, লজ্জাশীলা, মানিনী এবং সকলের মনোহারিণী হইয়া থাকে॥ ১২

ইতি শ্রীবৃদ্ধ যবনজাতকে রাশিফলং।

---

# তৃতীয় পরিচ্ছেদ।

## নারীচক্র।

পুরুষের যেরূপ জাতচক্র দ্বারা শুভাশুভ গণনা হইয়া থাকে, সেইরূপ নারীচক্র দ্বারা নারীগণেরও শুভাশুভ গণনা সম্পাদিত হয়।

১। নারীচক্রে মস্তকে ত্রীণি ভানি বক্ত্রে
ভানাং সপ্তকং স্থাপনীয়ং।
প্রত্যেকং স্যুর্ব্বেদতারা উরোজে
তিস্রস্তারা হৃৎপ্রদেশে নিবেশ্যাঃ।
নাভৌ দেয়ং ভত্রয়ং ত্রীণি গুহ্যে
ভানোধিষ্ণ্যাচ্চন্দ্রধিষ্ণ্যাবধিস্থং॥

একটী নারীমূর্ত্তি অঙ্কিত করত তাহাতে রবিভোগ্য নক্ষত্র হইতে আরম্ভ করিয়া এই নারীচক্রে সমস্ত নক্ষত্র নিম্নোক্ত প্রকারে বিন্যাস করিতে হয়। যথা ;—

### নারী-চক্র।

| | | |
|---|---|---|
| মস্তকে | ৩ | নক্ষত্র |
| মুখে | ৭ | " |
| দক্ষিণ স্তনে | ৪ | " |
| বাম স্তনে | ৪ | " |
| হৃদয়ে | ৩ | " |
| নাভিতে | ৩ | " |
| গুহ্যদেশে | ৩ | " |
| | ২৭ | নক্ষত্র |



এইরূপে নক্ষত্র বিন্যাস করণান্তর চন্দ্রভোগ্য নক্ষত্র অর্থাৎ জন্মনক্ষত্র উক্ত নারীচক্রের কোন্ স্থানে পতিত হইয়াছে, তদ্দৃষ্টে শুভাশুভফল নির্ণয় করিতে হয়।

## অথ নারীচক্র-ফলম্।

২। স্যাৎসন্তাপঃ শীর্ষতো বক্ত্রসংস্থে
নিত্যং মিষ্টান্নাদি-সৌখ্যোপলব্ধিঃ।
কামং স্বামী-প্রেমবৃদ্ধিঃ স্তনস্থে
বক্ষোদেশেঽবস্থিতেঽত্যন্তহর্ষঃ॥
পত্যুশ্চিন্তানন্দবৃদ্ধিশ্চ নাভৌ
গুহ্যস্থে স্যান্মন্মথাধিক্যমুচ্চৈঃ॥

নারীচক্রে মস্তকে চন্দ্রভোগ্য নক্ষত্র (জন্মনক্ষত্র) পতিত হইলে জাতাঙ্গনা সন্তাপ-প্রাপ্তা হইয়া থাকে; সেইরূপ মুখে পতিত হইলে মিষ্টান্ন ভোজনাদি এবং সুখলাভ, স্তনে পতিত হইলে স্বামীর প্রেমলাভ, হৃদয়ে দৃষ্ট হইলে অত্যন্ত আনন্দলাভ, নাভিতে পতিত হইলে পতির আনন্দ বৃদ্ধি এবং গুহ্যদেশে পতিত হইলে কাম-প্রবৃত্তি সমধিক উত্তেজিত হইয়া থাকে।

ষণ্নাড়ী ও ত্রিপাপ-চক্র সম্বন্ধে স্ত্রীলোকের কোন প্রভেদ নাই। ঐ সকল এই গ্রন্থের পঞ্চম অধ্যায় দেখিয়া লইবেন।

---

# ত্রয়োদশ অধ্যায়।

## প্রথম পরিচ্ছেদ।

## স্ত্রী-জাতকম্।

### তন্বাদি-ভাব-চিন্তা।

বৃদ্ধযঃ। স্ত্রীণাং জন্মফলং তুল্যং পুংভিঃ সার্দ্ধং যদুক্তবান্।
বিশেষস্তত্র যো দৃষ্টঃ কথ্যতে বিস্তরেণ সঃ॥ ১

স্ত্রীদিগের ফল পুরুষগণের ফলের তুল্য; তথাপি তন্মধ্যে যাহা কিছু বিশেষ দৃষ্ট হয়, তাহা বিস্তৃতভাবে বর্ণিত হইতেছে। (রমণীগণের কোষ্ঠীতে অন্যান্য ভাবের বিচার অপেক্ষা শরীর, বৈধব্য, পতি, পুত্রভাগ্য, চরিত্র প্রভৃতির বিচার বিশেষ আবশ্যক এবং সেই সকল কোন্ কোন্ ভাবে করিতে হইবে, তাহাই নিম্নে উক্ত হইতেছে)। ১

বৈধব্যং নিধনে নিত্যং শরীরং জন্মলগ্নভাক্।
সপ্তমে পতিসৌভাগ্যং পঞ্চমে প্রসবস্তথা॥ ২

নারীদিগের লগ্নে শারীরিক শুভাশুভ, পঞ্চমে পুত্র ও প্রসব, সপ্তমে পতি ও সৌভাগ্য এবং অষ্টমস্থানে বৈধব্য বিচার করিতে হয়॥ ২

যজ্জন্মকালাদ্‌গদিতং নরাণাং হোরাপ্রবীণৈঃ ফলমেতদেব।
স্ত্রীণাং প্রকল্প্যং খলু বেদযোগ্যং লগ্নেন্দুতস্তৎ পরিবেদিতব্যং॥ ৩

ইতি জাতকাভরণে।

জ্যোতির্ব্বিদ্ পণ্ডিতগণ বলেন যে, পুরুষের কোষ্ঠীতে জন্মলগ্ন হইতে গণনা করিয়া তন্বাদি দ্বাদশ ভাবের গ্রহসংস্থানাদি দ্বারা শুভাশুভ ফল নির্ণয় করিবে,

কিন্তু স্ত্রীদিগের কোষ্ঠীতে জন্মলগ্ন ও জন্মরাশি হইতে গণনা করিয়া উক্ত শুভাশুভ ফল নির্ণয় করিবে॥ ৩

শুক্রবুধয়োর্ব্বিলগ্নে রুচিরা সুভগা কলাসু নিপুণা চ।
দ্রব্যাম্বর সৌখ্যযুতা সুশীলা শুভেষু পাপেষু বিপরীতা॥ ৪

যে নারীর জন্মকালে লগ্নে শুক্র, বুধ এবং অন্যান্য শুভগ্রহ অবস্থান করে, সে সুন্দরী, সৌভাগ্যশালিনী, কলা-বিদ্যায় নিপুণা, বসনভূষণাদি-সম্পন্না, সুখিনী এবং সচ্চরিত্রা হয়, কিন্তু পাপগ্রহ লগ্নে থাকিলে ইহার বিপরীত ফল ঘটিয়া থাকে॥ ৪

## তনুভাব-চিন্তা।

রিক্তৈর্ব্বুধেজ্যভৃগুজৈ রবিজে চ মধ্যে
শেষৈর্ব্বলেন সহিতৈর্ব্বিষমে চ লগ্নে।
জাতা ভবেৎ পুরুষিণী যুবতিঃ সদৈব
পুংশ্চেষ্টিতা বিচরতি প্রথিতা চ লোকে॥ ৫

যে রমণীর জন্মকালে বিষম রাশি লগ্ন এবং বুধ, বৃহস্পতি ও শুক্র বলহীন, শনি মধ্যবলী এবং অবশিষ্ট গ্রহ বলবান্ থাকে, সে রমণী পুরুষপ্রকৃতিবিশিষ্টা পুরুষ সদৃশ চেষ্টান্বিতা এবং ইহলোকে খ্যাতাপন্না হয়॥ ৫

পাপদ্বয়মধ্যগতে তু চন্দ্রে লগ্নে চ কন্যকা জাতা।
নিজপিতৃকুলে সমস্তং শ্বশুরকুলং হন্তি নিঃশেষং॥ ৬

যে রমণীর জন্মকালে লগ্ন বা চন্দ্র দুইটী পাপগ্রহের মধ্যবর্ত্তী হয়, সে নারী নিজ পিতৃকুল ও শ্বশুরকুল নিঃশেষে ধ্বংস করিয়া থাকে॥ ৬

রিপুক্ষেত্রে স্থিতৌ দ্বৌতু লগ্নে যত্র শুভগ্রহৌ।
ক্রূরশ্চৈকস্তত্র জাতা ভবেৎ স্ত্রী বিষকন্যকা॥ ৭

যদি কোন নারীর জন্মকালে দুইটী শুভগ্রহ লগ্নগত হইয়া শত্রুগৃহে অবস্থান করে এবং একটী পাপগ্রহ তদ্সহ লগ্নে থাকে, তাহা হইলে সেই কন্যা পতি-পুত্রাদি হীনা বলিয়া পরিগণিতা হয়॥ ৭

বলিভির্বুধগুরু-শুক্রৈঃ শশাঙ্কসহিতৈর্ব্বিলগ্নভে সমভে।
স্ত্রী ব্রহ্মবাদিনী স্যাদনেক শাস্ত্রকুশলা বিচিত্রা চ বিখ্যাতা॥ ৮

কোন রমণীর জন্মসময়ে যদি সমরাশি লগ্ন হইয়া তাহাতে বলবান্ বুধ, শুক্র এবং বৃহস্পতি অবস্থান করে, তবে রমণী ধার্ম্মিকা, বহু শাস্ত্রজ্ঞান সমন্বিতা, সুন্দরী এবং যশস্বিনী হইয়া থাকে ॥ ৮

ঈর্ষান্বিতা সুখপরা লগ্নে সিতচন্দ্রয়োর্বুধোন্দ্বোশ্চ।
সুখিতা কলাসু কুশলা গুণযুত সহিতা বিনীতাস্যাৎ ॥ ৯

যে নারীর জন্মলগ্নে শুক্র ও চন্দ্র থাকে, সেই স্ত্রী ঈর্ষাশালিনী ও সুখ-পরায়ণা হয়, আর যে স্ত্রীর জন্মলগ্নে বুধ ও চন্দ্র থাকে সেই নারী সুখিনী, গীত-বাদ্যাদি কলাশাস্ত্রে নিপুণা, গুণবতী ও বিনীতা হয় ॥ ৯

শুক্রবুধয়োর্বিলগ্নে রুচিরা কলাসু নিপুণা চ।
দ্রব্যাম্বরসৌখ্যযুতা শুভেষু পাপেষু বিপরীতা ॥ ১০

যে স্ত্রীর জন্মলগ্নে শুক্র ও বুধ বর্ত্তমান থাকে, সেই স্ত্রী অতি সুন্দরী, সৌভাগ্য-শালিনী ও কলাশাস্ত্রে নিপুণা হইবে। আর যাহার জন্মলগ্নে শুভগ্রহ থাকে, সেই স্ত্রী বিবিধ দ্রব্য ও বস্ত্রলাভ করে এবং সুখিনী হয় এবং পাপগ্রহ লগ্নস্থিত হইলে ইহার বিপরীত ফল হয়, অর্থাৎ সেই স্ত্রী দুঃখিনী হইয়া থাকে ॥ ১০

মৃত্যুং করোতি দিনকৃদ্বিধবাং কুজশ্চ।
রাহুর্বিনষ্টতনয়াং রবিজো দরিদ্রাং।
চন্দ্রোগুরুভৃগুসুতশ্চ করোতি সাধ্বী
মায়ুষ্মতীঞ্চ কুরুতে শশিজোবিলগ্নে ॥ ১১

লগ্নে রবি থাকিলে রমণী স্বল্পায়ু-বিশিষ্টা, মঙ্গল থাকিলে বিধবা, রাহু থাকিলে বিনষ্টতনয়া, শনি থাকিলে দরিদ্রা, চন্দ্র, গুরু ও শুক্র থাকিলে সাধ্বী এবং বুধ থাকিলে দীর্ঘায়ুষী হইয়া থাকে ॥ ১১

অমাবস্যাং গতে চন্দ্রে নারীণাং জন্মগর্হিতং।
বৈধব্যং নিধনং তত্র নির্ব্যাজং তমুগঃ শশিঃ ॥ ১২

অমাবস্যায় চন্দ্র লগ্নে অবস্থান করিলে বৈধব্য, লজ্জাহীনতা প্রভৃতি অশুভ ফল হয় ॥ ১২

## দ্বিতীয় পরিচ্ছেদ।

### ধনভাব-চিন্তা।

কুর্ব্বন্তি ভাস্করশনৈশ্চর রাহুভৌমাঃ
হানিঞ্চ দুঃখমতুলং নিয়তং দ্বিতীয়ে।
বিত্তেশ্বরীমবিধবাং গুরুশুক্রসৌম্যাঃ
কন্যাং প্রসূতজনয়াং কুরুতে শশাঙ্কঃ॥ ১৩

যে রমণীর লগ্ন হইতে দ্বিতীয় ভবনে রবি, শনি, রাহু ও মঙ্গল অবস্থান করে, সে সর্ব্বদা বহুবিধ দুঃখ ভোগ করে। আর দ্বিতীয়স্থ বৃহস্পতি, শুক্র এবং বুধ জাতাঙ্গনাকে ধনবতী, পুত্রবতী ও সধবা এবং চন্দ্র কন্যা-প্রসবিনী করিয়া থাকে॥ ১৩

## তৃতীয় পরিচ্ছেদ।

### সহজভাব-চিন্তা।

সূর্য্যেন্দুশুক্রগুরুভৌমবুধাস্তৃতীয়ে
কুর্য্যুঃ সতীং বহুসুতাং ধনভাগিনীঞ্চ।
কন্যাং করোতি রবিজোবহুবিত্তযুক্তাং
সৌখ্যান্বিতাং বহুসুতাং খলু সৈংহিকেয়ঃ॥ ১৪

তৃতীয় ভবনগত সূর্য্য, চন্দ্র, শুক্র, গুরু, মঙ্গল এবং বুধ রমণীকে সতী, বহু সন্তানবতী এবং ধনভাগিনী করিয়া থাকে। আর শনি সহজস্থানে থাকিলে নারী বহুধনযুক্তা এবং রাহু থাকিলে সুতান্বিতা ও বহুপুত্রবতী হইয়া থাকে॥ ১৩

বাগীশাৎ পঞ্চমেশস্ত্রিক ভবনগতঃ পুত্রধর্ম্মাঙ্গনাথাঃ।
রন্ধ্র শত্রুমধ্যে যদি জনুষি নৃণামাত্মজনাম ভাবঃ॥ ১৫

যদি বৃহস্পতি হইতে পঞ্চমপতি তৃতীয়স্থানগত হয় আর পঞ্চমাধিপতি, ধর্ম্মাধিপতি ও লগ্নাধিপতি যথাক্রমে অষ্টম, ষষ্ঠ ও দ্বাদশস্থানগত হয়, তাহা হইলে নরনারীদিগের সন্তানাভাব হয়॥ ১৫

---

# চতুর্থ পরিচ্ছেদ।

—:০:—

## বন্ধুভাব-চিন্তা।

মন্দপ্রজা ভবতি সূর্য্যসুতে চতুর্থে
সৌভাগ্যমুষ্ণকিরণঃ কুরুতে সসোমঃ।
রাহুঃ সপত্নীসহিতাঞ্চ কুজোঽল্পবিত্তাং
ভৃগুসুতশ্চ বুধশ্চ ধন্যাং॥ ১৬

শনি চতুর্থভবনে অবস্থিতি করিলে রমণীর সন্তান হয় না। চন্দ্রসহ রবি চতুর্থভবনগত হইলে নারী সৌভাগ্যবতী হয়। রাহু থাকিলে রমণী সপত্নীযুক্তা, কুজ থাকিলে অল্পধনশালিনী এবং শুক্র ও বুধ থাকিলে ধন্যা হইয়া থাকে॥ ১৬

---

# পঞ্চম পরিচ্ছেদ।

---

## পুত্রভাব-চিন্তা।

নষ্টাত্মজাং রবিকুজৌ খলু পঞ্চমস্থৌ
চন্দ্রাত্মজে বহুসুতাং গুরুভার্গবৌ চ।
রাহুর্দ্দদাতি মরণং শনিরাময়ঞ্চ
কন্যাং বিনষ্টতনয়াং কুরুতে শশাঙ্কঃ॥ ১৭

পঞ্চমস্থানে রবি ও মঙ্গল থাকিলে রমণীর সমস্ত সন্তান নষ্ট হয়; বুধ, বৃহস্পতি ও শুক্র থাকিলে বহুসন্তানবতী, রাহু থাকিলে মৃত্যু হয় এবং শনি থাকিলে রোগিণী, রবি চন্দ্র থাকিলে মৃতবৎসা হয়॥ ১৭

সুতস্থানাষ্টমে পাপে বিসুতা জায়তে নারী।
শুভযুতেক্ষিতে বাপি জাতোম্র্ত্যুন সংশয়ঃ॥ ১৮

পুত্রস্থান (অর্থাৎ লগ্ন হইতে পঞ্চম ভবন) হইতে অষ্টমস্থান পাপগ্রহযুক্ত হইলে রমণীর পুত্র হয় না, কিন্তু ঐ স্থান শুভগ্রহযুক্ত বা শুভগ্রহ কর্তৃক দৃষ্ট হইলে পুত্র হইলেও বাঁচে না॥ ১৮

মন্দারভাস্করতমাঃ যদি পঞ্চমস্থা
নিঘ্নন্তি পুত্রনিখিলং বহুকষ্টভাগাঃ।
তুঙ্গে [illegible]ভবনে স্বগৃহস্থিতে বা
পুত্রো ভবেৎ প্র[illegible]রসুন্দরদার্ঘজীবী॥ ১৯

শনি, মঙ্গল, রবি এবং রাহু যদি পঞ্চমস্থানগত হয়, তাহা হইলে তাহারা সমস্ত পুত্র বিনাশ করে এবং পুত্র সকল অতিশয় কষ্টভাগী হয়; কিন্তু তুঙ্গ-রাশিতে নিজ মিত্র ভবনে কিম্বা নিজ গৃহে অবস্থান করতঃ যদি পঞ্চম স্থানগত হয়, তাহা হইলে বহু, সুন্দর ও দীর্ঘজীবী পুত্র হইয়া থাকে॥ ১৯

সুতপতিরস্তমিতঃ পাপদৃষ্টোঽথযুতো বা।
সন্ততিবধং করোতি জাতো ন জীবতি॥ ২০

যদি পঞ্চমাধিপতি অস্তমিত অথবা পাপগ্রহ দ্বারা অবলোকিত বা তৎসহ-যুক্ত হয়, তাহা হইলে অপত্য নষ্ট করে এবং জন্মিলে অচিরে মৃত হয়॥ ২০

লগ্নেশপঞ্চমেশৌ দ্বৌ যদি স্ত্রীগ্রহসংযুতৌ।
নাপত্যং জায়তে তস্যা জাতো মৃত্যুর্ন সংশয়ঃ॥ ২১

লগ্নাধিপতি ও পঞ্চমাধিপতি উভয়ে যদি কোন স্ত্রীগ্রহ সহ যুক্ত হয়, তাহা হইলে রমণীর পুত্র জন্মে না এবং জন্মিলে বাঁচে না॥ ২১

[illegible]ক্রূরো জন্মকালে সুতাধিপাৎ।
ন তস্যা জায়তে পুত্রো জায়তে ম্রিয়তে ধ্রুবং॥ ২২

জন্মসময়ে সুতাধিপতি গ্রহ হইতে ৫ম, ৬ষ্ঠ ও ১২শ স্থানে ক্রূরগ্রহ থাকিলে পুত্র জন্মে না এবং জন্মিলে নিশ্চয় মৃত্যুমুখে পতিত হয়॥ ২২

সহজে সহজাধীশে ধনে লগ্নে সুতেঽপি বা।
ন তস্যা জায়তে বালো যদি জাতো ন জীবতি ॥ ২৩

তৃতীয় ভবনাধিপতি গ্রহ তৃতীয়স্থানে, ধনস্থানে, তনুস্থানে অথবা সুতস্থানে অবস্থান করিলে মনুষ্যের পুত্র জন্মে না এবং জন্মিলেও বাঁচে না ॥ ২৩

লগ্নে যদি শনিস্তিষ্ঠেৎ তৎপঞ্চমগতস্তমঃ।
তৎপঞ্চমগতোভৌমো যৌবনে পুত্রহা ভবেৎ ॥ ২৪

যদি লগ্নে শনি, শনির পঞ্চমে রাহু, রাহুর পঞ্চমে মঙ্গল অবস্থান করে, তবে রমণী যৌবনকালে পুত্রশোক প্রাপ্ত হয় ॥ ২৪

তনয়ং দীনমলিনং সুতর্ক্ষে জনয়েৎ তমঃ।
যদি চন্দ্রো গৃহে তস্য তদা নিঃসন্ততি পুমান্ ॥ ২৫

পঞ্চমস্থ রাহু দীন ও মলিন সন্তান প্রদান করিয়া থাকে; এবং পঞ্চমস্থানে যদি চন্দ্র অবস্থান করে, তবে মানব সন্তান-বিহীন হয় ॥ ২৫

চন্দ্রোবা যদি বা শুক্র ঈক্ষতে যদি পঞ্চমং।
তদাপুত্রস্য পৃচ্ছায়াং পুত্রোনাস্তীতি কথ্যতে ॥ ২৬

যদি চন্দ্র কিম্বা শুক্র পঞ্চমস্থানকে অবলোকন করে, তাহা হইলে পুত্রসন্তান জন্মে না ॥ ২৬

একো ভবতি পুত্রশ্চ পঞ্চমস্থ যদা রবিঃ।
মঙ্গলে চ ত্রয়ো পুত্রাঃ গুরৌ পঞ্চ প্রকীর্ত্তিতা ॥ ২৭

পঞ্চমস্থানে রবি থাকিলে এক পুত্র, মঙ্গল থাকিলে তিন পুত্র এবং গুরু থাকিলে পাঁচ পুত্র হইয়া থাকে ॥ ২৭

পঞ্চমস্থে নিশানাথে তস্যা কন্যাদ্বয়ং ভবেৎ।
বুধে কন্যা চতস্রশ্চ শুক্রে চ বহুকন্যকা ॥ ২৮

পঞ্চমস্থানে চন্দ্র থাকিলে দুই কন্যা, বুধ থাকিলে চারি কন্যা এবং শুক্র থাকিলে রমণীর বহু কন্যা হইয়া থাকে ॥ ২৮

কন্যালিগোসিংহগতে শশাঙ্কে পঙ্কেরুহাক্ষী কিলচাল্পপুত্রা।
পুত্রালয়শ্চেচ্ছুভখেচরৈন্দ্রৈর্দৃষ্টোযুতো বা বহুতা চ জ্ঞেয়া॥২৯

কন্যা, বৃশ্চিক, বৃষ অথবা সিংহ রাশিতে চন্দ্র অবস্থান কালে যে রমণীর জন্ম হয়, তাহার অল্পসংখ্যক সন্তান হয়; কিন্তু পুত্রভবনে শুভগ্রহের দৃষ্টি বা সংযোগ থাকিলে বহুসংখ্যক সন্তান হয়॥ ২৯

মৃতাপত্যা চ শুক্রেজ্যৌ সৌরৌ গর্ভস্রবা ভবেৎ।
তস্মাজ্জন্মনি চিন্তায়াং রন্ধ্রং ভব্যং গ্রহেক্ষিতা॥ ৩০

লগ্ন ও চন্দ্র হইতে অষ্টমস্থানে বৃহস্পতি ও শুক্র অবস্থান করিলে জাতাঙ্গনা মৃতবৎসা হয় এবং উক্তস্থানে শনি থাকিলে তাহার গর্ভস্রাব হয়॥ ৩০

পঞ্চমস্থঃ কুজশ্চৈব দৃষ্টঃ শৌরেণ সোঽপি চেৎ।
গলদ্গর্ভা তু সা জ্ঞেয়া শনৌ রোগযুতা প্রজা॥ ৩১

পঞ্চম স্থানে শনিদৃষ্ট মঙ্গল থাকিলে নারীর গর্ভনষ্ট এবং শনি থাকিলে রোগযুক্ত সন্তান হয়॥ ৩১

রবৌ মৃতপ্রজা জ্ঞেয়া রাহুণাপি তথৈব চ।
চন্দ্রে বুধে চ সা নারী কন্যাজন্মবতী ভবেৎ॥ ৩২

পঞ্চম স্থানে রবি কিম্বা রাহু থাকিলে নারী মৃতবৎসা এবং চন্দ্র কিম্বা বুধ থাকিলে কেবল কন্যা-প্রসবিনী হয়॥ ৩২

পঞ্চমস্থৌ গুরুসিতৌ বহুপুত্রযুতা ভবেৎ।
সুভগা পতিপূজ্যাসৌ গুণযুক্তা তু সুব্রতা॥ ৩৩

পঞ্চম স্থানে বৃহস্পতি ও শুক্র অবস্থান করিলে নারী বহুপুত্রবতী, সৌভাগ্যবতী, পতির আদরণীয়া, গুণবতী এবং ব্রতপরায়ণা থাকে॥ ৩৩

যদা শুভাঃ ক্রূরখগাশ্চবিলগ্না দ্বিতীয়গঃ শোভনখেচরস্তু।
সা ভর্তুরগ্রেম্রিয়তে চ নারী গোসিংহকৌর্প্যেন্দুগতেঽল্পপুত্রা॥৩৪

জন্মলগ্নে শুভ ও অশুভ গ্রহ এবং দ্বিতীয় স্থানে শুভগ্রহ থাকিলে রমণীর

পতির অগ্রে মৃত্যু হয় এবং বৃষ, সিংহ কিম্বা ধনুরাশিতে চন্দ্র অবস্থান করিলে নারীর অল্পসংখ্যক পুত্র জন্মে ॥ ৩৪

আরার্কয়োর্যদা মধ্যে ভবেচ্চ রজনীকরঃ।
মৃতাপত্যা ভবেন্নারী যদি স্যাৎ পার্ব্বতীসমা ॥ ৩৫

যদি মঙ্গল ও রবির মধ্যস্থানে কোন এক রাশিতে চন্দ্র অবস্থান করে, তাহা হইলে রমণী পার্ব্বতী-সদৃশা হইলেও মৃতবৎসা হইয়া থাকে ॥ ৩৫

সুতস্থানে যদা ভৌমঃ দ্বাদশে বা ভবেৎ পুনঃ।
তদা সর্ব্বসুতান্ হন্তি কথিতৈ মুনিপুঙ্গবৈঃ ॥ ৩৬

ইতি জাতক দীপিকায়াম্।

মহর্ষিগণ বলিয়াছেন যে, পঞ্চমস্থানে কিম্বা দ্বাদশস্থানে মঙ্গল অবস্থান করিলে সমস্ত সন্তান বিনষ্ট হয় ॥ ৩৬

---

# ষষ্ঠ পরিচ্ছেদ।

## রিপুভাব-চিন্তা।

ষষ্ঠে চ মন্দকুজভানুতমস্সুরেজ্যা
কুর্ব্বন্ত্যতীব সুভগাং ধনসংযুতাঞ্চ।
চন্দ্রঃ করোতি বিধবামৃশনা দরিদ্রাং
বেশ্যাং শশাঙ্কতনয়ঃ কলহপ্রিয়াঞ্চ ॥ ৩৭

ষষ্ঠস্থানস্থ রবি, মঙ্গল, শনি, রাহু এবং বৃহস্পতি রমণীকে সৌভাগ্যবতী এবং ধনবতী করিয়া থাকে। ষষ্ঠস্থ চন্দ্র রমণীকে বিধবা, শুক্র দরিদ্রা এবং বুধ বেশ্যা ও কলহপ্রিয়া করিয়া থাকে ॥ ৩৭

## সপ্তম পরিচ্ছেদ।

—•••—

### পতিভাব-চিন্তা।

অল্পায়ুর্গৌরাঙ্গঃ শোণিতরোগী রবৌ পতিদ্যূনগে-
প্রথমবয়পৃথুগামী পরিপূর্ণবিধৌ পণ্ডিতোদাতা ॥ ১

সপ্তম স্থানে রবি অবস্থান করিলে রমণীর পতি অল্পায়ুঃ, গৌরবর্ণ, শোণিত-রোগী, যৌবনে মন্থরগতি-বিশিষ্ট এবং পূর্ণচন্দ্র উক্ত স্থানে অবস্থান করিলে নারীর স্বামী পণ্ডিত ও দাতা হইয়া থাকে ॥ ১

গৌরোঽল্পায়ুর্নম্রোকৃশোঽঙ্গারকেঽস্তগে ভর্ত্তা।
ভবতি বুধে বহুবিত্তঃ শ্যামঃ স্থিতে সৌম্যে ॥ ২

সপ্তম স্থানে মঙ্গল থাকিলে রমণীর ভর্ত্তা গৌরবর্ণ, অল্পায়ুঃ, বিনয়ী ও কৃশ, বুধ থাকিলে ধনবান্ এবং শুভগ্রহ থাকিলে শ্যামবর্ণ হইয়া থাকে ॥ ২

দীর্ঘায়ুর্নৃপপূজ্যাঃ পীতাঙ্গী প্রথমযৌবনমানী।
জয়াসংস্থে জীবে ভবতি পতিঃ শ্রীযুতঃ সততং ॥ ৩

যে রমণীর লগ্ন হইতে সপ্তম স্থানে বৃহস্পতি অবস্থিতি করে, সে দীর্ঘায়ু, নৃপপূজ্যা, যৌবনকালে মানিনী এবং পীতবর্ণা হইয়া থাকে ও তাহার স্বামী সর্ব্বদা শ্রীযুক্ত হন ॥ ৩

কান্ততনুঃ সমকায় নিত্যং বিনোদী মহাকবিঃ কুলজঃ।
লোচনরোগী ধনবান্ ভবতি ভৃগুজেচাস্তগে ভর্ত্তা ॥ ৪

সপ্তম স্থানে শুক্র অবস্থান করিলে নারীর পতি মনোজ্ঞ, সমান দেহ-বিশিষ্ট, নিত্য বিনোদী, মহাকবি, সদ্বংশসম্ভূত, লোচন-রোগী এবং ধনাঢ্য হইয়া থাকে ॥ ৪

বৃদ্ধঃ সুগুপ্তপাপো ভর্ত্তা দ্যূনে শনৌ বলী কৃষ্ণঃ।
রাহৌ চ ক্রূরমলিনো মন্দপ্রাণো ভবতি নীচঃ ॥ ৫

সপ্তম স্থানে শনি অবস্থান করিলে নারীর ভর্তা বৃদ্ধ, বলবান্, কৃষ্ণবর্ণ ও গুপ্তপাপাচারী হয় এবং উক্ত স্থানে রাহু অবস্থান করিলে কামিনী ক্রূর, মলিন, কুটিল এবং নীচমতি পতি লাভ করে ॥ ৫

উদ্দৃষ্টা কবিনা কুজেন বিধবা বাল্যেঽন্তরাশিস্থিতে।
কন্যকাশুভবীক্ষিতেঽর্কতনয়ে দ্যূনে জরাং গচ্ছতি ॥ ৬

সপ্তম স্থানে শুক্র থাকিলে নারী পতি কর্ত্তৃক পরিত্যক্তা, মঙ্গল থাকিলে বাল্যে বিধবা এবং পাপগ্রহ দৃষ্ট শনি থাকিলে কন্যা যৌবনে জরাগ্রস্তা হইয়া থাকে ॥ ৬

কামার্ত্তা বিধবা কুলক্ষয়করী পাপদ্বয়েঽচাস্তগে।
বেশ্যা স্বামীবধং করোতি নিয়তং পাপত্রয়েঽচাস্তগে ॥ ৭

দুইটী পাপগ্রহ সপ্তম স্থানে অবস্থান করিলে রমণী কামুকী ও কুলনাশিনী হয়; তিনটী পাপগ্রহ সপ্তম স্থানগত হইলে নারী স্বামীবধ করে এবং বেশ্যা হয় ॥ ৭

এবং স্যাচ্চবরাঙ্গনা শুভযুতে দ্যূনগতে কন্যকা।
জায়াস্থে চ শুভত্রয়ে প্রণয়িনী রাজ্ঞী ভবেৎ ভূপতেঃ ॥ ৮

দুইটী শুভগ্রহ সপ্তম স্থানগত হইলে বালিকা শ্রেষ্ঠা রমণী এবং তিনটী শুভগ্রহ সপ্তমস্থানে অবস্থিতি করিলে রাজার প্রণয়ভাগিনী মহিষী হইয়া থাকে ॥ ৮

নৈপুণ্যমদনার্ত্তো মৃদুচিত্তঃ শশিভেথ নবাংশকে ভর্তা।
গুরুসিতভাগেঽপ্যথবা গুণবান্ বিজিতেন্দ্রিয়ো ভবতি ॥ ৯

যদি কোন স্ত্রীর জন্ম লগ্ন হইলে সপ্তম স্থান চন্দ্রের গৃহ অর্থাৎ কর্কট রাশি হয় কিম্বা ঐ সপ্তম স্থানে চন্দ্রের নবাংশ উদিত থাকে, তাহা হইলে সেই স্ত্রীর স্বামী কামাতুর ও লঘুচেতা হইবে, আর সপ্তমস্থান যদি বৃহস্পতির গৃহ অর্থাৎ ধনু বা মীন হয় কিম্বা ঐ সপ্তম স্থানে বৃহস্পতির নবাংশ হয়, তাহা হইলে সেই স্ত্রীর পতি গুণী ও জিতেন্দ্রিয় হইবে ॥ ৯

অতিকর্ম্মকর ... ল্লো রবিভেথ নবাংশকে ভবতি ভর্ত্তা।
সপ্তমভবনোপগতৈর্নিত্যং স্ত্রীণাং সমবধার্য্যঃ॥ ১০

যে স্ত্রীর জন্মকালে জন্মলগ্ন হইতে সপ্তম স্থানে রবির ক্ষেত্র হয় এবং ঐ সময়ে সপ্তম স্থানে রবির নবাংশ উদিত থাকে, তাহা হইলে সেই স্ত্রীর স্বামী কার্য্যদক্ষ ও উগ্রস্বভাব হইবে॥ ১০

দ্যূনে বৃদ্ধোমূর্খঃ সৌরগৃহেহস্য নবাংশকে বাথ।
স্ত্রীলোলঃ ক্রোধপরঃ কুজভেথ নবাংশকে ভর্ত্তা॥ ১১

যে স্ত্রীর জন্ম-লগ্নের সপ্তম স্থানে শনির গৃহ অর্থাৎ মকর বা কুম্ভ হয় অথবা জন্মসময়ে ঐ সপ্তমস্থানে শনির নবাংশ উদিত থাকে, তাহা হইলে সেই স্ত্রীর স্বামী বৃদ্ধ ও মূর্খ হইবে, আর সপ্তমস্থান যদি মঙ্গলের ক্ষেত্র অর্থাৎ মেষ বা বৃশ্চিক কিম্বা সপ্তমস্থানে মঙ্গলের নবাংশ উদিত থাকে, তাহা হইলে সেই স্ত্রীর স্বামী স্ত্রীলোকের প্রতি অনুরক্ত ও ক্রোধী হইবে॥ ১১

শুক্রগৃহে নবভাগে বাতিরূপসৌভাগ্যসংযুতো ভর্ত্তা।
বিজ্ঞানযুতস্তথৈব বুধভে নবাংশকে বা স্যাৎ॥ ১২

যদি কোন স্ত্রীর জন্মকালে জন্মলগ্নের সপ্তম স্থান শুক্রের গৃহ অর্থাৎ বৃষ বা তুলা হয় এবং জন্মকালে ঐ সপ্তম স্থানে শুক্রের নবাংশ উদিত থাকে, তাহা হইলে সেই স্ত্রীর পতি রূপবান্ ও সৌভাগ্যযুক্ত হয়, ঐ সপ্তমস্থান যদি বুধের ক্ষেত্র কিম্বা ঐ সময়ে বুধের নবাংশ উদিত থাকে, তাহা হইলে সেই স্ত্রীর ভর্ত্তা বিদ্বান্ ও কার্য্যে নিপুণ হইবে॥ ১২

শূন্যে মন্মথমন্দিরে শুভখগৈর্নালোকিতে নির্ব্বলে।
বালায়াঃ কিল নায়কো মুনিবরৈঃ কাপুরুষঃ কীর্ত্তিতঃ॥ ১৩

মুনিপুঙ্গবগণ বলিয়াছেন যে, যদি কোন বালার লগ্ন বা চন্দ্র হইতে সপ্তম স্থান বলহীন হয়, তথায় কোন গ্রহ না থাকে কিম্বা কোন শুভগ্রহের দৃষ্টি না থাকে, তাহা হইলে তাহার ভর্ত্তা অতিশয় কাপুরুষ হয়॥ ১৩

শূন্যে কাপুরুষোঽবলেঽস্তভবনে সৌম্যগ্রহাবীক্ষিতে
ক্লীবোঽস্তেবুধমন্দয়োশ্চরগৃহে নিত্যং প্রবাসান্বিতঃ।

উৎপন্না রবিণা কুজেন বিধবা বাল্যেঽস্তরাশিস্থিতে
কন্যো বা শুভবীক্ষিতেঽর্কতনয়ে দ্যূনে জরাং গচ্ছতি॥ ১৪

কন্যার জন্মলগ্ন বা জন্মরাশি হইতে সপ্তমস্থানে যদি কোন গ্রহ অবস্থিতি না করে, ঐ স্থান বলহীন হয় এবং সপ্তম স্থানে কোন শুভগ্রহের দৃষ্টি না থাকে, তাহা হইলে সেই কন্যার ভর্ত্তা অতি কুৎসিতাকার হইবে; তদ্রূপ উক্ত স্থানে শনি বা বুধ থাকিলে ক্লীব, উক্ত সপ্তমস্থান চররাশি হইলে ভর্ত্তা সর্ব্বদা প্রবাসী, (স্থিররাশি হইলে নিত্য গৃহবাসী ও দ্ব্যাত্মকরাশি হইলে কখন গৃহবাসী কখন প্রবাসী) হয়; রবি থাকিলে রমণী পতি কর্ত্তৃক পরিত্যক্তা, মঙ্গল থাকিলে বালবিধবা, এবং পাপদৃষ্ট শনি থাকিলে যৌবনে জরাপ্রাপ্তা হয়, এবং সেই রমণীর বিবাহ হয় না অথবা বৃদ্ধ বয়সে পরিণয় হইয়া থাকে॥ ১৪

খলৈঃ কলত্রে চ গতৈর্ব্বিভর্ত্রীকান্তাবিমিশ্রৈশ্চ ভবেৎ পুনর্ভূঃ।
কলত্রসংস্থে বিবলে খলাখ্যে সৌম্যৈরদৃষ্টে বিগুণারিযুক্তা॥ ১৫

লগ্ন বা চন্দ্র হইতে সপ্তমস্থানে পাপগ্রহ অবস্থান করিলে জাতাঙ্গনা পতিহীনা, শুভাশুভ গ্রহ অবস্থান করিলে নারী পুনর্ভূ অর্থাৎ দ্বিবিবাহিতা এবং দুর্ব্বল পাপগ্রহ শুভগ্রহের দৃষ্টিবিহীন ও শত্রুযুক্ত হইয়া সপ্তম স্থানে অবস্থান করিলে রমণী গুণহীনা হয়॥ ১৫

আগ্নেয়ৈর্ব্বিধবা রাশিসহিতৈর্মিশ্রৈঃ পুনর্ভূর্ভবেৎ
ক্রূরে হীনবলেঽস্তগে স্বপতিনা সৌম্যেক্ষিতে প্রোজ্‌ঝিতা।
অন্যোন্যাংশগয়োঃ সিতাবণিজয়োরন্যপ্রসক্তাঙ্গনা
দ্যূনে বা যদি শীতরশ্মিসহিতৌ ভর্ত্তানুজ্ঞয়া॥ ১৬

যদি কোন রমণীর রাশি বা লগ্ন হইতে সপ্তমস্থানে বহু পাপগ্রহ অবস্থিতি করে, তাহা হইলে সে রমণী বিধবা হয় এবং পাপগ্রহ ও শুভগ্রহ থাকিলে রমণী স্বীয় পতিকে ত্যাগ করিয়া অন্য পতি গ্রহণ করে; উক্ত সপ্তম স্থান দুর্ব্বল হইলে তাহাতে যদি পাপগ্রহ অবস্থান করে এবং শুভগ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে সে স্বামী কর্ত্তৃক পরিত্যক্তা হয়। কন্যার জন্মকালে শুক্র মঙ্গল পরস্পর পরস্পরের নবাংশে অবস্থান করিলে সে কন্যা পরপুরুষাসক্তা হয়;

এবং সপ্তম স্থানে শুক্র, মঙ্গল ও চন্দ্র একত্র অবস্থান করিলে রমণী স্বামীর অনুমতিতে পরপুরুষরতা হয়। ১৬

দ্যূনে তু কুজনবাংশে শশিনা দৃষ্টে চ রোগযোনিঃ স্ত্রী।
সদ্গ্রহগে ভাগে বা সুশ্রোণির্ভর্তৃবল্লভা ভবতি॥ ১৭

যদি কোন স্ত্রীর জন্মকালে জন্মলগ্ন হইতে সপ্তমস্থানে মঙ্গলের নবাংশ উদিত থাকে এবং তাহাতে চন্দ্রের দৃষ্টি থাকে, তাহা হইলে সেই স্ত্রীর যোনিতে রোগ জন্মে; আর ঐ সপ্তম স্থানে যদি শুভগ্রহের নবাংশ উদিত থাকে, তাহা হইলে সেই নারীর যোনি উত্তম হয় এবং সেই কামিনী স্বামীর অতি প্রিয় হইবে॥ ১৭

ক্রূরে যামিত্রগতে নবমো যদি খেচরো ভবতি ন্যূনং।
প্রব্রজ্যা ভবতি তদা পাপগ্রহসম্ভবাদবলা॥ ১৮

যদি জন্মলগ্নের সপ্তম স্থানে পাপগ্রহ এবং নবম স্থানে কোন গ্রহ থাকে, তাহা হইলে সেই স্ত্রী সন্ন্যাসধর্ম্ম আশ্রয় করে। ইহার বিশেষ এই যে, নবম স্থানে যে গ্রহ থাকে সেই গ্রহে যেরূপ সন্ন্যাস বুঝায় সেইরূপ সন্ন্যাস গ্রহণ করিবে॥ ১৮

লগ্নেন্দু চররাশৌ কেন্দ্রস্থা পাপিনো বলিনঃ।
যোষিদ্গ্রহসংদৃষ্টৌ পতিদ্বয়ং গচ্ছতে নারী॥ ১৯

যদি কোন রমণীর লগ্ন ও রাশি চররাশি হয়, কেন্দ্রে বলবান্ পাপগ্রহ সকল অবস্থিতি করে এবং স্ত্রীগ্রহ দ্বারা সেই লগ্ন ও রাশি দৃষ্ট হয়, তাহা হইলে সেই রমণী দুইটী পতি গ্রহণ করে॥ ১৯

মন্দে চরে চন্দ্রযুতেঽথদৃষ্টে শুক্রেণ লোলশ্চ পতিস্তু তস্যাঃ।
চরস্বভাবা চপলা নিতান্তং পরস্ত্র জাতা স্ববিবেকহীনা॥২০

যদি কোন কন্যার জন্মসময়ে শনি ও চন্দ্র চররাশিতে অবস্থান করে এবং তাহাদের প্রতি শুক্রের দৃষ্টি থাকে, তাহা হইলে সে চঞ্চল-স্বভাব পতি প্রাপ্ত হয়, এবং সেও নিজে চপল-স্বভাবা হইয়া থাকে। ঐরূপ রমণীকে বিবেক-শক্তি-বিহীনা এবং জারজা বলিয়া জানিবে॥ ২০

মূর্ত্তৌ রাহ্বর্কভৌমেষু রণ্ডা ভবতি কামিনী।
রাহুশুক্র দ্বিতীয়েষু পতিমন্যং চিকীর্ষতি ॥ ২১

যে কামিনীর লগ্নে রাহু, রবি ও মঙ্গল থাকে, সে বিধবা হয় এবং দ্বিতীয় স্থানে রাহু ও শুক্র থাকিলে রমণী আপন পতিকে ত্যাগ করিয়া পত্যন্তর গ্রহণে অভিলাষিণী হয় ॥ ২১

# অষ্টম পরিচ্ছেদ।

——(**)——

## নিধনভাব-চিন্তা।

স্থানেঽষ্টমে গুরুবুধেনিয়তং বিয়োগং
মৃত্যুং শশিভৃগুসুতশ্চ তথৈব রাহুঃ।
সূর্য্যঃ করোতি বিধবাং ক্ষিতীজস্তথৈব
বৈবস্বতো ধনবতীং পতিবল্লভাঞ্চ ॥ ১

অষ্টম স্থানে বৃহস্পতি, বুধ, চন্দ্র, শুক্র বা রাহু থাকিলে রমণীর পতিসহ বিচ্ছেদ বা তাহার মৃত্যু হইয়া থাকে। অষ্টমস্থ রবি ও মঙ্গল জাতাঙ্গনাকে বিধবা করিয়া থাকে এবং শনি ধনবতী ও পতিপ্রিয়া করিয়া থাকে ॥ ১

বৈধব্যং স্যাৎ পাপখেটঽষ্টমস্থে
রন্ধ্রস্বামী সংস্থিতো যস্য চাংশে।
মৃত্যুঃ পাকে তস্য বাচ্যোঽঙ্গনায়াঃ
সৌম্যৈরর্থস্থানগৈঃ স্যাৎ স্বয়ং হি ॥২

অষ্টমস্থানে পাপগ্রহ থাকিলে নারী বিধবা হয়; কিন্তু যদি দ্বিতীয় স্থানে শুভগ্রহ থাকে, তবে অষ্টমাধিপতি যে গ্রহের নবাংশে থাকিবে, সেই গ্রহের দশা ভোগকালে নারীর নিজের মৃত্যু হয় ॥ ২

মতান্তরে—

পাপেঽষ্টমে বিধবতা নিধনাধিপতির্নবাংশকে যস্য।
তস্য দশায়াং মরণং বাচ্যস্তস্যাঃ শুভৈর্দ্বিতীয়স্থৈঃ ॥ ৩

অষ্টম স্থানে পাপগ্রহ থাকিলে নারী বিধবা হয়। অষ্টমাধিপতি যে গ্রহের নবাংশে অবস্থিত, সেই গ্রহের দশায় নারীর মৃত্যু হয়। আর যাহার অষ্টম-স্থানে পাপগ্রহ এবং দ্বিতীয় স্থানে শুভগ্রহ থাকে, সেই স্ত্রীর ভর্তৃসমীপে মরণ হয়॥ ৩

লগ্নে ব্যয়ে চ পাতালে যামিত্রে চাষ্টমে কুজে।
কন্যা হরতি ভর্ত্তারং ভর্ত্তা ভার্য্যাং হনিষ্যতি॥ ৪

লগ্নে, চতুর্থে, সপ্তমে, অষ্টমে বা দ্বাদশে মঙ্গল থাকিলে নারীর স্বামী-বিয়োগ ঘটে॥ ৪

জ্যোতির্নিঃ। ক্রূরব্যোমচরঃ স্ত্রীণামষ্টমস্থো বিলগ্নতঃ।
নীচারিপাপবর্গেষু যদি মৃত্যুকরঃ পতেঃ॥ ৫
বৈধব্যং স্যাৎ পাপখেটেঽষ্টমস্থে
রন্ধ্রস্বামী সংস্থিতো যস্য চাংশে।
মৃত্যুঃ পাকে তস্য বাচ্যোঽঙ্গনায়াঃ
সৌম্যৈরর্থস্থানগৈঃ স্যাৎ স্বয়ং হি॥ ৬

বৃহজ্জাঃ। ক্রূরেঽষ্টমে বিধবতা নিধনেশ্বরোঽংশে।
যস্য স্থিতো বয়সি তস্য সমে প্রদিষ্টা॥ ৭

জ্যোতির্নিবন্ধে উক্ত হইয়াছে যে, অষ্টমস্থ পাপগ্রহ নীচস্থ, শত্রুগৃহস্থ বা অশুভবর্গগত হইলে নারী বিধবা হয়; কিন্তু উক্ত যোগে শুভগ্রহ দ্বিতীয়স্থ হইলে অর্থাৎ অষ্টমে পাপগ্রহ এবং লগ্নের দ্বিতীয় স্থানে শুভগ্রহ থাকিলে নারীর পতির মৃত্যু হয় না, তাহার নিজেরই মৃত্যু হয়। আর বৃহজ্জাতকে উক্ত হইয়াছে যে, নারীর জন্মলগ্নের অষ্টমে পাপগ্রহ থাকিলে নারী বিধবা হয়।

বৈধব্যকাল নিরূপণ—অষ্টমপতি যে গ্রহের নবাংশে থাকিবেন, সেই নবাংশপতি গ্রহের দশায় বা অন্তর্দ্দশায়, কিম্বা নবাংশপতিগ্রহের নিসর্গায়ু সংখ্যা যত বর্ষ, বিবাহের পর তত বর্ষান্তে নারী বিধবা হয়। গ্রহগণের নিসর্গায়ুর প্রমাণ যথা—একং দ্বৌ নববিংশতির্ধৃতিকৃতী পঞ্চাশদেষাং ক্রমাৎ, চন্দ্রারেন্দুজশুক্রজীব-দিনকৃত-প্রাভাকরীণাং সমাঃ অর্থাৎ চন্দ্রের নিসর্গ ১ বর্ষ,

মঙ্গলের ২ বর্ষ, বুধের ৯ বর্ষ, শুক্রের ২০ বর্ষ, বৃহস্পতির ১৮ বর্ষ, রবির ২০ বর্ষ, এবং শনির ৫০ বর্ষ, সর্ব্বযোগে ১২০ বর্ষ নিরূপিত হইয়াছে ॥ ৫—৭

ব্যয়াষ্টগে কুজে ক্রূরযুতে রাহৌ চ লগ্নগে।
রণ্ডাথ লগ্নগে সূর্য্যে ভৌমে বা দুর্ভগা শনৌ ॥ ৮

দ্বাদশ বা অষ্টম স্থানে মঙ্গল এবং কোন একটী পাপগ্রহ সহ রাহু অবস্থান করিলে জাতাঙ্গনা বিধবা ও কুলটা হয়; লগ্নে রবি মঙ্গল কিম্বা শনি থাকিলে স্ত্রী হতভাগিনী হয় ॥ ৮

অষ্টমেত্বষ্টমে বর্ষে চন্দ্রাচ্চাষ্টমসংস্থিতে
গর্ভচ্যুতিং কুজঃ কুর্য্যাৎ শুক্রজীব মৃতপ্রজাং।
সূর্য্যশ্চ রুধিরস্রাবং শনিরোগাময়ৈর্যুতাং
অষ্টমস্থা গ্রহাঃ ন্যূনং ন স্ত্রিয়াঃ শোভনা মতাঃ ॥ ৯

চন্দ্র হইতে অষ্টমস্থানে মঙ্গল অবস্থান করিলে রমণীর ১৬ বৎসর বয়ঃক্রম কালে গর্ভস্রাব, বৃহস্পতি ও শুক্র থাকিলে মৃতপ্রজা, রবি থাকিলে রক্তস্রাব এবং শনি থাকিলে রোগ হয়। অষ্টম স্থানে কোন গ্রহই রমণীর পক্ষে শুভপ্রদ নহে ॥ ৯

---

# নবম পরিচ্ছেদ।

---

## ধর্ম্মভাব-চিন্তা।

ধর্ম্মে স্থিতা ভৃগুদিবাকরভূমিপুত্রা
জীবোঽপি ধর্ম্মনিরতাং শশিজস্তু সাধ্বীং।
রাহুশ্চ সূর্য্যতনয়শ্চ করোতি বন্ধ্যাং
কন্যাং প্রসূতিবহুলাং কুরুতে শশাঙ্কঃ ॥ ১

ধর্ম্মস্থানে শুক্র, সূর্য্য, মঙ্গল ও বৃহস্পতি থাকিলে রমণী ধর্ম্মনিরতা, বুধ

থাকিলে সাধ্বী, রাহু ও শনি থাকিলে বন্ধ্যা আর চন্দ্র অবস্থান করিলে বহু সন্তান প্রসবিনী হইয়া থাকে॥ ১

# দশম পরিচ্ছেদ।

——(**)——

## কর্ম্মভাব-চিন্তা।

রাহুর্ন্ভোগতো বিধবাং করোতি নারীং
পাপে রতাং দিনকরশ্চ শনৈশ্চরশ্চ।
মৃত্যুং কুজোহর্থবহুতাং খলু শীতরশ্মি
শেষাগ্রহা ধনবতীং পতিবল্লভাঞ্চ॥ ১

দশমস্থানে রাহু থাকিলে নারী বিধবা, রবি ও শনি থাকিলে পাপকার্য্য-রতা, মঙ্গল থাকিলে মৃত্যুমুখে পতিতা, চন্দ্র থাকিলে বহু অর্থযুক্তা এবং অবশিষ্ট গ্রহগণ উক্ত স্থানে অবস্থান করিলে ধনবতী ও পতিবল্লভা হইয়া থাকে॥ ১

---

# একাদশ পরিচ্ছেদ।

——(**)——

## আয়ভাব-চিন্তা।

আয়ে রবি বহুসুতাং ধনিনীঞ্চ কন্যাং
পুত্রান্বিতামবনীজঃ শনিরর্থপূর্ণাং।
আয়ুষ্মতীং গুরুশশাঙ্কসুতৌ সসৌম্যো
রাহুঃ করোতি বিধবাং ভৃগুরর্থযুক্তাং॥ ১

একাদশ স্থানে রবি অবস্থান করিলে নারী বহুপুত্রবতী ও ধনবতী, মঙ্গল অবস্থান করিলে পুত্রবতী, শনি থাকিলে ধনাঢ্যা, বৃহস্পতি ও বুধ থাকিলে দীর্ঘায়ুষী, সচন্দ্র রাহু থাকিলে বিধবা এবং শুক্র থাকিলে অর্থযুক্তা হয়॥ ১

# দ্বাদশ পরিচ্ছেদ।

——(**)——

## ব্যয়ভাব-চিন্তা।

অন্ত্যে গুরু ধনবতীং দিনকৃদ্দরিদ্রাং
চন্দ্রো ধনব্যয়করীং কুলটাঞ্চ রাহুঃ।
সাধ্বীং ভৃগুশশিসুতৌ বহুপুত্রপৌত্রাং
দানপ্রযুক্তহৃদয়াং রবিজঃ কুজশ্চ॥ ১

দ্বাদশ স্থানে বৃহস্পতি থাকিলে নারী ধনবতী, রবি থাকিলে দরিদ্রা, চন্দ্র থাকিলে ধনব্যয়করী, রাহু থাকিলে কুলটা, শুক্র ও বুধ থাকিলে বহু পুত্র-পৌত্রান্বিতা ও সাধ্বী, এবং শনি ও মঙ্গল থাকিলে দানপরায়ণা হইয়া থাকে॥ ১

# ত্রয়োদশ পরিচ্ছেদ।

——(**)——

## নারীচরিত্রাদি-বিচারঃ।

লগ্নে চ চন্দ্রে সমরাশিযাতে কান্তা নিতান্তং প্রকৃতিস্থিতা স্যাৎ।
তদ্রূপভূষাসহিতাথ সৌম্যৈর্নিরীক্ষিতৌ যদি চারুশীলা॥ ১

যদি কোন রমণীর সমরাশি লগ্ন হয় এবং সমরাশিতে জন্মকালে চন্দ্র অবস্থান করে, তাহা হইলে সেই রমণী অতিশয় শান্তপ্রকৃতিসম্পন্না হইয়া থাকে; আর যদি উক্ত লগ্ন ও চন্দ্র শুভগ্রহ কর্তৃক দৃষ্ট হয়, তাহা হইলে সেই নারী বহু ভূষণাদিসম্পন্না ও নির্মল-চরিত্রা হইয়া থাকে॥ ১

তয়োঃ স্থিতিশ্চেদ্বিষমাখ্য রাশৌ নরাকারধরা কুরূপা।
পাপগ্রহালোকনযোগযাতে তৌ চেৎ কুশীলা গুণবর্জ্জিতা সা॥ ২

যদি বিষম রাশি জন্মলগ্ন বা জন্মরাশি হয়, তাহা হইলে নারী কুরূপা ও পুরুষাকৃতিবিশিষ্টা হইয়া থাকে; আর যদি ঐ বিষম রাশিস্থ লগ্ন ও চন্দ্রের

প্রতি পাপগ্রহের দৃষ্টি থাকে কিম্বা তাহাতে পাপগ্রহের সংযোগ হয়, তাহা হইলে উক্তরূপ লগ্নে জাতা ও তদ্রূপ রাশিসম্পন্না রমণী দুঃশীলা ও গুণবিহীনা হয়॥ ২

লগ্নং বা বিধুরর্কমন্দিরগতো ভৌমস্য খাগ্ন্যংশকে
ম্লেচ্ছসঙ্করণোদ্যতা শশিসুতস্যাতীব দুষ্টাশয়া।
দেবাধীশপুরোধসো নিগদিতা সা রাজপত্নী ভৃগোঃ
পৌংশ্চল্যাভিরতা শনেরতিতরাং পুম্বৎ প্রগল্ভাঙ্গনা॥৩

যদি কোন রমণীর রবির ক্ষেত্র লগ্ন হয় কিংবা চন্দ্র অবস্থান করিয়া মঙ্গলের ত্রিংশাংশগত হয়, তবে সে রমণী সহবাসাভিলাষিণী, বুধের হইলে দুষ্টাশয়া, বৃহস্পতির হইলে রাজপত্নী, শুক্রের হইলে বেশ্যা এবং শনির ত্রিংশাংশগত হইলে পুরুষ-সদৃশ প্রগল্ভা হয়॥ ৩

চন্দ্রাগারে খাগ্নিভাগে কুজস্য স্বেচ্ছাবৃত্তির্জ্ঞস্য শিল্পপ্রবীণা।
বাচাং পত্যুঃ সদ্গুণং ভার্গবস্য সাধ্বী মন্দস্য প্রিয়প্রাণহন্ত্রী॥৪

পূর্ব্বোক্তরূপ লগ্ন বা চন্দ্র যদি চন্দ্রের ক্ষেত্রস্থ হইয়া মঙ্গলের ত্রিংশাংশগত হয়, তবে নারী স্বেচ্ছাচারিণী, বুধের শিল্প-বিদ্যায় নিপুণা, বৃহস্পতির সদ্গুণসম্পন্না, শুক্রের সাধ্বী এবং শনির প্রিয়জনের প্রাণহন্ত্রী অর্থাৎ পতিঘাতিনী হয় ॥৪

শশিলগ্নসমাযুক্তে ফলং ত্রিংশাংশকৈরিদম্
বলাবল বিকল্পেন তয়োরুক্তং বিচিন্তয়েৎ॥৫

লগ্ন বা রাশির ত্রিংশাংশের যে ফলাফল কথিত হইল তাহা ঐ ত্রিংশাংশের বলাবলানুসারে বিচার করিতে হইলে অর্থাৎ লগ্ন বা চন্দ্র এতদুভয়ের মধ্যে যেটী বলবান্ হইবে, তদনুসারে ফল কল্পনা করিতে হইবে।

প্রথমে জাতা রমণীর লগ্নাদি নিরূপণ করত পরে ষড়্‌বর্গ নির্ণয় করিলেই কাহার ত্রিংশাংশে জন্ম হইয়াছে সহজে স্থিরীকৃত হইবে। (১২২ পৃষ্ঠায় ত্রিংশাংশাধিপ চক্র দ্রষ্টব্য) এবং চন্দ্রের স্ফুট জানিতে পারিলে কাহার ত্রিংশাংশে চন্দ্র অবস্থিত সহজে প্রতীয়মান হইবে।

উদাহরণ—মনে করুন একটী রমণীর কন্যারাশির ১১ অংশে জন্ম হইয়াছে। কন্যারাশি বুধের ক্ষেত্র, সুতরাং বুধের ক্ষেত্র তাহার লগ্ন হইয়াছে;

এবং কন্যারাশির একাদশ অংশ হইতে অষ্টাদশ অংশ পর্য্যন্ত অংশাংশের অধিপতি বৃহস্পতি, সুতরাং তাহার বৃহস্পতির ত্রিংশাংশে জন্ম অথবা তাহার লগ্ন বৃহস্পতির ত্রিংশাংশগত হইয়াছে। সেইরূপ চন্দ্র যদি [illegible] ধনুরাশির ১২ অংশে অবস্থিত থাকিত, তাহা হইলে বুধের ত্রিংশাংশে চন্দ্র অবস্থান কালীন তাহার জন্ম হইত।

পাঠকবর্গের সুবিধার্থ নিম্নে নারী-চরিত্রাদি নির্ণায়ক ত্রিংশাংশ-চক্র প্রদত্ত হইল।

## নারীচরিত্রাদি-নির্ণায়ক ত্রিংশাংশ-চক্র।

| | | | | |
|---|---|---|---|---|
| রবির | ক্ষেত্রে | মঙ্গলের | ত্রিংশাংশে | ম্লেচ্ছসহবাসাভিলাষিণী। |
| " | " | বুধের | " | দুষ্টাশয়া। |
| " | " | বৃহস্পতির | " | রাজপত্নী। |
| " | " | শুক্রের | " | কুলটা। |
| " | " | শনির | " | পুরুষ-সদৃশ প্রগল্‌ভা। |
| চন্দ্রের | ক্ষেত্রে | মঙ্গলের | " | স্বেচ্ছাচারিণী। |
| " | " | বুধের | " | বিদ্যানিপুণা। |
| " | " | বৃহস্পতির | " | গুণবতী। |
| " | " | শুক্রের | " | সাধ্বী। |
| " | " | শনির | " | পতিঘাতিনী। |
| মঙ্গলের | ক্ষেত্রে | মঙ্গলের | " | কুচরিত্রা। |
| " | " | বুধের | " | মায়াবিনী। |
| " | " | বৃহস্পতির | " | সাধ্বী। |
| " | " | শুক্রের | " | ব্যভিচারিণী। |
| " | " | শনির | " | দাসী। |
| বুধের | ক্ষেত্রে | মঙ্গলের | " | কুটিলা। |
| " | " | বুধের | " | গুণবতী। |
| " | " | বৃহস্পতির | " | সাধ্বী। |
| " | " | শুক্রের | " | অতিকামুকী। |

| | | | | |
|---|---|---|---|---|
| বুধের | ক্ষেত্রে | শনির | ” | ক্লীবের পত্নী। |
| বৃহস্পতির | ” | মঙ্গলের | ” | গুণভূষিতা। |
| ” | ” | বুধের | ” | ঐশ্বর্য্যশালিনী। |
| ” | ” | বৃহস্পতির | ” | যশস্বিনী। |
| ” | ” | শুক্রের | ” | সাধ্বী। |
| ” | ” | শনির | ” | অল্পসুরতভুষ্টা। |
| শুক্রের | ” | মঙ্গলের | ” | দুষ্টা। |
| ” | ” | বুধের | ” | শিল্পনিপুণা। |
| ” | ” | বৃহস্পতির | ” | গুণবতী। |
| ” | ” | শুক্রের | ” | অতি চঞ্চলা। |
| ” | ” | শনির | ” | পুনর্ভূ। |
| শনির | ” | মঙ্গলের | ” | দাসী। |
| ” | ” | বুধের | ” | খলস্বভাবা। |
| ” | ” | বৃহস্পতির | ” | পতিপরায়ণা। |
| ” | ” | শুক্রের | ” | বন্ধ্যা। |
| ” | ” | শনির | ” | নীচরতা। |

---

# চতুর্দ্দশ পরিচ্ছেদ।

—(**)—

## রাজপত্নী-যোগাঃ।

মূর্ত্তৌ সুরেজ্যোঽস্তগতঃ শশাঙ্কোঽথবা স্ববর্গে গগনে চ শুক্রঃ।
জাতাস্ত্যজানামপি মন্দিরেঽত্র যোগে ভবেৎ পার্থিববল্লভা চ ॥১

যদি কোন রমণীর জন্মলগ্নে বৃহস্পতি, সপ্তমে চন্দ্র অথবা দশম স্থানে শুক্র স্বীয় ক্ষেত্র-নবাংশাদি বর্গে অবস্থান করে, তাহা হইলে সেই রমণী অতি নীচ-কুলোদ্ভবা হইলেও রাজমহিষী হইবে ॥ ১

কেন্দ্রেষু সৌম্যা যদি কল্পভাজঃ পাপাঃ কলত্রে চ মনুষ্যরাশিঃ।
রাজ্ঞী ভবেৎ স্ত্রী বহুকোষযুক্তা নিত্যং প্রশান্তারিসুখেন তুষ্টা ॥২

যদি কোন নারীর জন্মকালে শুভগ্রহসকল কেন্দ্রে অবস্থান করে এবং সপ্তম স্থানে মিথুন রাশিতে পাপগ্রহসকল অবস্থান করে, তাহা হইলে জাতরমণী শত্রুহীনা, সুখসন্তুষ্টা, ধনবতী এবং রাজ্ঞী হইয়া থাকে ॥ ২

একোঽপি জীবো রসবর্গশুদ্ধঃ কেন্দ্রে যদা চন্দ্রনিরীক্ষিতশ্চ।
রাজ্ঞী ভবেৎ স্ত্রী সুধনাত্রজাতা বরেভযাণা ইতিতক ? দেশাঃ ॥৩

একমাত্র বৃহস্পতি ষড়বর্গশুদ্ধ ও চন্দ্র কর্তৃক দৃষ্ট হইয়া কেন্দ্রে অবস্থান করিলে স্ত্রী ধনবতী ও উৎকৃষ্ট হস্তী-যানসম্পন্না রাজ্ঞী হয় ॥ ৩

লাভাশ্রিতঃ শীতকরো ভৃগুশ্চ কলত্রগঃ সোমসুতেন যুক্তঃ।
জীবেন দৃষ্টঃ কুরুতেঽত্ররাজ্ঞী লোকে স্তুতির্বন্দিবরৈঃ সদৈব ॥৪

যদি লাভস্থানে চন্দ্র ও সপ্তমস্থানে শুক্র বুধযুক্ত এবং বৃহস্পতি কর্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করে, তাহা হইলে জাতা রমণী রাজ্ঞী হয় এবং স্তুতিবাদকগণ সর্ব্বদা তাঁহার গুণকীর্ত্তন করিয়া থাকে ॥ ৪

বুধে বিলগ্নে যদি তুঙ্গসংস্থে লাভাশ্রিতো দেবপুরোহিতশ্চ।
নরেন্দ্রপত্নীবনিতাত্র যোগে ভবেৎ প্রসিদ্ধা ধরণীতলেঽস্মিন্ ॥৫

যদি কোন রমণীর লগ্নে বুধ তুঙ্গস্থানে অবস্থিতি করে অর্থাৎ কন্যালগ্নে জন্ম হয় ও তাহাতে বুধ অবস্থান করে এবং একাদশ স্থানে বৃহস্পতি থাকে, তাহা হইলে উক্তরূপ লগ্নে জাতা রমণী নরেন্দ্রপত্নী হইয়া জগতে বিশিষ্টরূপ খ্যাতি-সম্পন্না হইয়া থাকে ॥ ৫

তৃতীয়গঃ সোমসুতোঽম্বুসংস্থঃ ষড়বর্গশুদ্ধো যদি দেবমন্ত্রী।
মূর্ত্তৌ ভৃগুঃ পার্থিবসম্মতাঞ্চ করোতি নারীং বহুবাজিবৃন্দাং ॥৬

যদি নারীর জন্মলগ্ন হইতে তৃতীয়স্থানে বুধ, চতুর্থস্থানে ষড়বর্গশুদ্ধ বৃহস্পতি এবং শুক্র লগ্নে অবস্থান করে, তাহা হইলে সে রমণী বহু অশ্বসমন্বিতা রাজ-মহিষী হয় ॥ ৬

শীর্ষোদয়ে সপ্তমগে শশাঙ্কে চতুষ্টয়ে পাপবিবর্জ্জিতে চ।
রাজ্ঞী ভবেদ্ ভূরিগজাশ্বযুক্তা পতিপ্রধানা বিজিতারিপক্ষা ॥ ৭

যদি কোন রমণীর জন্মসময়ে রাশিচক্রে লগ্ন হইতে সপ্তমস্থানে শীর্ষোদয় রাশিতে অর্থাৎ মিথুন, সিংহ, কন্যা, তুলা, বৃশ্চিক, কুম্ভ এবং মীনে চন্দ্র অবস্থান করে এবং কেন্দ্রে কোন পাপগ্রহ না থাকে, তাহা হইলে সেই রমণী রাজপত্নী, বহুগজ ও অশ্বযুক্তা, পতিপ্রধানা এবং শত্রুপক্ষবিজয়িনী হইয়া থাকে ॥ ৭

ষড়্‌বর্গশুদ্ধৈ স্ত্রিভিরেব রাজ্ঞী চতুর্ভিরীশস্য তথৈব পত্নী।
পঞ্চাদিভির্দ্দেববিমানভাজাং ত্রৈলোক্যনাথপ্রমদা তথা স্যাৎ ॥৮

যদি কোন নারীর জন্মসময়ে তিনটী গ্রহ ষড়বর্গে শুদ্ধ থাকে, তাহা হইলে রাজমহিষী, চারিটী থাকিলে ঈশ্বরতুল্য ব্যক্তির পত্নী এবং পাঁচটী গ্রহ উক্তরূপ শুদ্ধ থাকিলে ইন্দ্রের পত্নী হইয়া থাকে ॥ ৮

তুঙ্গাশ্রিতে শীতকরে সুখস্থে জীবেন দৃষ্টে পরিপূর্ণদেহে।
বিদ্যাধরীবাত্র ভবেৎ প্রধানা রাজ্ঞী জিতারির্ব্বহুপুত্রপৌত্রা ॥৯

যদি কোন রমণীর জন্মসময়ে পূর্ণচন্দ্র লগ্ন হইতে চতুর্থ স্থানে স্বীয় উচ্চ অর্থাৎ বৃষ রাশিতে বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট হইয়া অবস্থান করে, তাহা হইলে সেই রমণী বিদ্যাধরী সদৃশী অথবা প্রধানা রাজমহিষী ও বহুপুত্রপৌত্রান্বিতা হইয়া শত্রুকুল জয় করে ॥ ৯

স্বক্ষেত্রগঃ সোমসুতোঽম্বুসংস্থঃ ষড়্‌বর্গশুদ্ধঃ সুররাজমন্ত্রী।
শুক্রেণ দৃষ্টঃ প্রমদাং প্রসূতে রাজ্ঞীং মহাশব্দসমন্বিতাং চ ॥১০

যদি বুধ চতুর্থস্থানে স্বক্ষেত্রে অবস্থান করে এবং বৃহস্পতি ষড়বর্গে শুদ্ধ হইয়া শুক্র দ্বারা অবলোকিত হয়, তাহা হইলে জাতাঙ্গনা প্রভূত কীর্ত্তিশালিনী রাজ্ঞী হইয়া থাকে ॥ ১০

বক্রস্তৃতীয়ে রিপুসংস্থিতো বা ষড়বর্গশুদ্ধোরবিজস্ত লাভে।
স্থিরে বিলগ্নে গুরুণা চ যুক্তে রাজ্ঞী ভবেৎ স্ত্রী পতিবল্লভা চ ॥ ১১

যদি তৃতীয় কিম্বা ষষ্ঠস্থানে মঙ্গল ষড়বর্গে শুদ্ধ হইয়া অবস্থান করে এবং

শনি লাভস্থানে থাকে আর স্থিররাশি লগ্ন হয় ও তাহাতে বৃহস্পতি অবস্থান করেন, তাহা হইলে সেই রমণী রাজমহিষী ও পতিবল্লভা হইয়া থাকে ॥ ১১

আয়স্থিতস্তীক্ষ্ণকরঃ স্বতুঙ্গে মূর্ত্তৌ শশাঙ্কঃ পরিপূর্ণদেহঃ
সৌম্যোম্বরস্থঃ কুরুতে চ রাজ্ঞীম্পতিপ্রধানাং বহুপুত্রপৌত্রাং ॥১২

যদি আয়স্থানে স্বতুঙ্গে রবি, লগ্নে পূর্ণচন্দ্র এবং বুধ দশমস্থানে অবস্থান করে, তাহা হইলে জাতা রমণী রাজপত্নী, পতিপ্রধানা এবং বহুপুত্রপৌত্রান্বিতা হইয়া থাকে ॥ ১২

ষড়বর্গশুদ্ধে দিবসাধিনাথে তৃতীয়গে সূর্য্যসুতে রিপুস্থে।
ভবেচ্চ জাতা প্রমদা সুরাজ্ঞী ধর্ম্মপ্রধানা পতিবল্লভা চ ॥ ১৩

ষড়বর্গে শুদ্ধ হইয়া রবি তৃতীয়ে এবং শনি ষষ্ঠে থাকিলে জাতাঙ্গনা রাজ্ঞী, ধার্ম্মিকা এবং পতিবল্লভা হইয়া থাকে ॥ ১৩

স্থিরে বিলগ্নে রসবর্গশুদ্ধে সৌম্যেন যুক্তেঽথবীক্ষিতে বা।
তুঙ্গাশ্রিতে চৈকতমেঽত্র রাজ্ঞী রবেভবৃন্দানুগতা সদা স্যাৎ ॥১৪

যদি স্থিররাশি লগ্ন হয় ও তাহাতে ষড়বর্গশুদ্ধ বুধ থাকে অথবা তাহাতে তাহার দৃষ্টি থাকে এবং কোন একটী গ্রহ তুঙ্গে অবস্থান করে, তাহা হইলে রমণী রাজ্ঞী হইয়া হস্তী দ্বারা সদা পরিবৃতা থাকে ॥ ১৪

যস্যা বুধস্তুঙ্গগতো বিলগ্নে লাভস্থলে দেবপুরোহিতশ্চ।
ধনেঽস্তি শুক্রো দশমে শশাঙ্কঃ সা সার্ব্বভৌমস্য বধূর্ভবিত্রী ॥১৫

যে রমণীর লগ্নে বুধ তুঙ্গগত, একাদশে বৃহস্পতি, ধনস্থানে শুক্র এবং দশমে চন্দ্র অবস্থান করে, সে রমণী সার্ব্বভৌমের বধূ হইয়া থাকে ॥ ১৫

---

# পঞ্চদশ পরিচ্ছেদ।

## বন্ধ্যাযোগাঃ।

চন্দ্রে মন্দঃ কুজে জীবঃ শনৈশ্চরসহৈগঃ।
স্থানগাঃ সর্ব্বখচরাঃ কন্যা বন্ধ্যা ভবেদ্ধ্রুবং ॥ ১

চন্দ্র ও শনি অথবা মঙ্গল, বৃহস্পতি ও শনি একরাশিগত আর অপরাপর গ্রহ সকল সপ্তমস্থানগত হইলে সেই নারী নিশ্চিত বন্ধ্যা হইয়া থাকে ॥ ১

চন্দ্রঃ সূর্য্যঃ কুজো জীবঃ লগ্নসংস্থো যদা ভবেৎ।
লগ্নাদষ্টমগো বাপি স্ত্রী বন্ধ্যা বৈ ভবেৎ খলু ॥ ২

চন্দ্র, সূর্য্য, মঙ্গল ও বৃহস্পতি যদি লগ্নে কিম্বা লগ্নের অষ্টমস্থানে একত্র অবস্থান করে, তাহা হইলে সেই নারী বন্ধ্যা হয় ॥ ২

চন্দ্রঃ সূর্য্যঃ কুজো জীবঃ শনৈশ্চরসহৈগাঃ।
লগ্নাষ্টমগতা কন্যা বন্ধ্যা সা চ ভবেদ্ধ্রুবং ॥ ৩

যে রমণীর লগ্নের অষ্টমস্থানে চন্দ্র সূর্য্য মঙ্গল গুরু ও শনি একত্র অবস্থান করে, সেই স্ত্রী বন্ধ্যা হয় ॥ ৩

লগ্নে দ্বিপঞ্চমে তুর্য্যে দশমে দ্বাদশে গ্রহাঃ
পতিবন্ধ্যা ভবেন্নারী নারীবন্ধ্যো ভবেৎ পতিঃ ॥ ৪

লগ্ন, দ্বিতীয়, চতুর্থ, পঞ্চম, দশম ও দ্বাদশস্থানে গ্রহ থাকিলে রমণীর পতি বন্ধ্য এবং পুরুষের পত্নী বন্ধ্যা হয় ॥ ৪

লগ্নে চন্দ্রে পাপগ্রহে পাপগ্রহনবাংশকে।
সত্যাচার্য্যমতে বন্ধ্যা সা স্ত্রী ভবতি নিশ্চিতং ॥ ৫

সত্যাচার্য্য বলেন, লগ্নে চন্দ্র পাপগ্রহ সহ পাপগ্রহের নবাংশে অবস্থান করিলে রমণীর নিশ্চিত বন্ধ্যা-যোগ হইয়া থাকে ॥ ৫

লগ্নাৎ সপ্তমং স্থানং শনিক্ষেত্রং ভবেদ্‌যদি।
শনিদৃষ্টং যুতং বাপি সা স্ত্রী বন্ধ্যা ভবেদ্ধ্রুবং ॥ ৬

যদি লগ্নের সপ্তম স্থান শনির ক্ষেত্র হয় আর তথায় শনির দৃষ্টি থাকে বা শনি অবস্থান করেন, তাহা হইলে নারী নিশ্চিত বন্ধ্যা হইয়া থাকে ॥ ৬

রবির্ব্বা নিধনে মন্দঃ স্বগৃহস্থো বিলগ্নতঃ।
বন্ধ্যা স্যাদথবাহবন্ধ্যা কাকবন্ধ্যা বিদুর্বুধাঃ ॥ ৭

পণ্ডিতগণ বলেন যে, লগ্নে বা অষ্টমস্থানে স্বগৃহে রবি কিম্বা শনি অবস্থান করিলে নারী বন্ধ্যা অথবা কাকবন্ধ্যা (একমাত্র প্রসবিনী হয়) ॥ ৭

মকরলগ্নসংপ্রাপ্তে কুম্ভে বা শুভবর্জ্জিতে।
শনিদৃষ্টযুতে বাপি বন্ধ্যা ভবতি নান্যথা ॥ ৮

যে রমণীর মকরলগ্নে জন্ম হয় এবং কুম্ভ রাশিতে শনির দৃষ্টি বা অবস্থান থাকে আর শুভগ্রহের যোগ বা দৃষ্টি না থাকে, সে নারী বন্ধ্যা হয় ॥ ৮

যস্যা জন্মনি বৈ তিষ্ঠেদ্‌বুধাংশে চ শনৈশ্চরেঃ।
বন্ধ্যা সা নিশ্চিতা নারী জ্যোতিঃশাস্ত্রবিশারদৈঃ ॥৯

জ্যোতিষশাস্ত্রবিশারদ্ পণ্ডিতগণ বলেন যে, যে নারীর জন্মকালে বুধের নবাংশে শনি থাকে, সে বন্ধ্যা হয় ॥ ৯

শনিভৌমগৃহে লগ্নে চন্দ্রে চ সিতসংযুতে।
পাপদৃষ্টেঽথ সা নারী বন্ধ্যাতামুপগচ্ছতি ॥ ১০

শনি কিম্বা মঙ্গলের ক্ষেত্রে লগ্ন হইলে এবং তাহাতে পাপগ্রহ কর্ত্তৃক অবলোকিত ও শুক্রসহ যুক্ত হইয়া চন্দ্র অবস্থান করিলে রমণী বন্ধ্যা হয় ॥ ১০

রন্ধ্রগৌ মন্দসূর্য্যৌ চেল্লিগ্নান্নিজরাশিগৌ।
বন্ধ্যাঽথ চন্দ্রজশ্চন্দ্রঃ কাকবন্ধ্যা তদা ভবেৎ ॥ ১১

শনি ও রবি লগ্ন হইতে অষ্টমস্থানে স্বক্ষেত্রগত হইলে নারী বন্ধ্যা আর বুধ ও চন্দ্র ঐরূপ হইলে কাকবন্ধ্যা অর্থাৎ একবার মাত্র সন্তান হয় ॥ ১১

---

# ষোড়শ পরিচ্ছেদ।

—(**)—

## বিবাহে ত্যক্তব্য নারীর পঞ্চদোষ।

পঞ্চপানিগ্রহে দোষা বর্জ্জনীয়া প্রযত্নতঃ।
দারিদ্র্য-মৃত্যু-বৈধব্যপৌংশ্চল্যমনপত্যতা ॥ ১

বিবাহকালে নিম্নোক্ত পঞ্চদোষ থাকিলে তাহাকে বিবাহ করা উচিত নহে। দারিদ্র্য-যোগ, মৃত্যু-যোগ, বেশ্যাযোগ এবং অনপত্যতা-যোগ।

## দারিদ্র্যযোগাঃ।

রবিণা সহিতোমন্দঃ শুক্রেনাপি যুতোঽপি বা।
এষ দারিদ্র্যযোগোঽপি সমুদ্রমপি শোষয়েৎ ॥ ২

কোন রমণীর কোষ্ঠীতে রবি, শনি ও শুক্রের সহিত একরাশিতে অবস্থান করিলে মহাদারিদ্র্যযোগ হয়, এই দারিদ্র্যযোগে সমুদ্র পর্য্যন্ত শুষ্ক হইয়া যায় অর্থাৎ কিছুই থাকে না॥ ২

লগ্নাধিপে শত্রুগৃহংগতে বা ষষ্ঠেশ্বরে লগ্নগতেঽপি বা চেৎ।
বিলগ্নপে মারকনাথদৃষ্টে নারী ভবেন্নির্ধনা বাপি বৈশ্যঃ ॥ ৩

লগ্নাধিপতি ষষ্ঠস্থানে এবং ষষ্ঠাধিপতি লগ্নস্থ হইয়া মারকাধিপতি দ্বারা দৃষ্ট হইলে জাতাঙ্গনা বণিক হইলেও দরিদ্রা হয়॥ ৩

লগ্নেন্দু কেতুসংযুতে বা লগ্নেশে নিধনং গতে।
মারকেশযুতে দৃষ্টে জাতা বৈ নির্ধনা ভবেৎ ॥ ৪

লগ্ন বা চন্দ্র কেতুযুক্ত হইলে এবং লগ্নাধিপতি অষ্টমস্থানগত হইয়া মারকাধিপতি কর্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে নারী ধনহীনা হইয়া থাকে॥ ৪

## বৈধব্য ও মৃত্যুযোগ।

লগ্নাদষ্টমকে স্থানে কুজশৌরিদিবাকরাঃ।
সপ্তমে ভৃগুপুত্রশ্চ কন্যা বৈধব্যলক্ষণং॥ ৫

লগ্ন হইতে অষ্টমস্থানে মঙ্গল, শনি কিম্বা সূর্য্য এবং সপ্তমস্থানে শুক্র অবস্থান করিলে নারী বিধবা হয়॥ ৫

ক্রূরেঽস্তে বিধবা ভবতি পুনর্ভূশ্চ শুভাশুভৈঃ।
ক্রূরেঽষ্টমে চ বিধবা স্যাৎ স্বর্ক্ষে সা স্বয়ং ম্রিয়তে॥ ৬

সপ্তমস্থানে অশুভগ্রহ থাকিলে নারী বিধবা এবং শুভাশুভ গ্রহ থাকিলে পুনর্ভূ হইয়া থাকে। আর অষ্টমস্থানে ক্রূর গ্রহ থাকিলে নারী বিধবা হয় এবং দ্বিতীয় ভবনে ক্রূরগ্রহ থাকিলে তাহার নিজের মৃত্যু হয়॥৬

দ্যূনে ক্রূরে বিধবা ভবতি বা কিতে তত্র পাপে।
ক্রূরে রন্ধ্রে হতপতিরসৌ মৃত্যুমেতি স্বয়ং বা ॥ ৭

সপ্তমে পাপদৃষ্ট পাপগ্রহ থাকিলে নারী বিধবা হয়, আর অষ্টমস্থানে ক্রূরগ্রহ থাকিলে বিধবা অথবা নারীর নিজের মৃত্যু হয় ॥ ৭

চন্দ্রাৎ সপ্তমগঃ ক্রূরঃ করোতি বিধবাং স্ত্রিয়ং।
শুভো রাজ্যাস্পদং দত্তে পতিঞ্চ চিরজীবিনং ॥ ৮

চন্দ্রাধিষ্ঠিত রাশি হইতে সপ্তমস্থানে পাপগ্রহ থাকিলে স্ত্রী বিধবা হয় এবং শুভগ্রহ থাকিলে রাজ্যাস্পদ এবং দীর্ঘজীবী পতি প্রাপ্ত হয় ॥ ৮

জন্মাষ্টাস্তগতে ক্রূরে স্বরাশেঃ সপ্তমেঽপি বা।
বিবাহে বিধবা কন্যা যদি স্বামী পুরন্দরঃ ॥ ৯

যদি কোন কন্যার জন্মরাশিতে অথবা তাহার সপ্তম, অষ্টম কিম্বা দ্বাদশ স্থানে পাপগ্রহ অবস্থান করে, তাহা হইলে তাহার স্বামী ইন্দ্রসদৃশ হইলেও সে বিধবা হইবে ॥ ৯

লগ্নাৎ সপ্তমগঃ পাপো চন্দ্রাৎ সপ্তমগস্তথা।
দম্পত্যোরেকমাহন্তি পঞ্চমে সন্ততিং তথা ॥ ১০

নারীর লগ্ন বা চন্দ্র হইতে সপ্তমস্থানে পাপগ্রহ থাকিলে দম্পতির মধ্যে একজনের মৃত্যু হয় আর পঞ্চমস্থানে পাপগ্রহ থাকিলে সন্তানের মৃত্যু হয় ॥ ১০

লগ্নে দ্বিপাপো যস্যাস্তু ত্রিপাপো যদি বা ভবেৎ।
পতিনাশকরো যোগো যদি শক্রসমঃ পতিঃ ॥ ১১

রমণীর লগ্নে দুইটী বা তিনটী পাপগ্রহ অবস্থান করিলে তাহার পতি ইন্দ্রতুল্য হইলেও তিনি বিধবা হইবেন ॥ ১১

অপিচ ভাবকুতূহলে।

সপ্তমেশোঽষ্টমে যস্যাঃ সপ্তমে নিধনাধিপঃ।
পাপেক্ষণযুত বালা বৈধব্যং লভতে ধ্রুবম্ ॥ ১২

যে নারীর সপ্তমাধিপতি অষ্টমস্থানে এবং অষ্টমাধিপতি সপ্তমস্থানে পাপগ্রহ-যুক্ত বা দৃষ্ট হইয়া অবস্থান করে, সে রমণী নিশ্চয় বিধবা হইবে ॥ ১২

সপ্তমাষ্টপতী ষষ্ঠে ব্যয়ে বা পাপপীড়িতৌ
তদা বৈধব্যমাপ্নোতি নারী নৈবাত্র সংশয়ঃ ॥ ১৩

যদি সপ্তম ও অষ্টমাধিপতি পাপগ্রহ-প্রপীড়িত হইয়া ষষ্ঠে কিম্বা ব্যয়স্থানে অবস্থিতি করে, তাহা হইলে নারী বিধবা হইবে ॥ ১৩

পাপগ্রহসপ্তমলগ্নগেহে ভর্ত্তা দিবং গচ্ছতি সপ্তমাব্দে।
নিশাকরে চাষ্টমবৈরিভাবে তদাষ্টমাব্দে নিধনং প্রয়াতি ॥১৪

যে রমণীর লগ্ন হইলে সপ্তমস্থানে পাপগ্রহ থাকে, তাহার পতি বিবাহের পর সপ্তমবর্ষে কালগ্রাসে পতিত হয়, আর যদি ষষ্ঠ কিম্বা অষ্টমস্থানে চন্দ্র থাকে, তাহা হইলে অষ্টমবর্ষে তাহার স্বামীর মৃত্যু হয় ॥ ১৪

## বিষকন্যানপত্য-বৈধব্যাদি-দোষভঙ্গযোগঃ।

লগ্নাদ্ বিধোর্বা যদি জন্মকালে শুভগ্রহো বা মদনাধিপশ্চ।
দ্যূনস্থিতো হন্ত্যনপত্যদোষং বৈধব্যদোষঞ্চ বিষাঙ্গনোত্থম্ ॥ ১৫

ইতি জ্যোতির্নিবন্ধে।

পারিজাতঃ। ধর্ম্মস্থঃ শুভখেচরাঃ স্মরগতে পাপেঽষ্টমস্থেঽথবা।
ভর্তৃ-শ্রী-বহুপুত্রসৌখ্যবিভবৈঃ সার্দ্ধং চিরঞ্জীবতি ॥১৫-১

বিষকন্যা অনপত্য বৈধব্যাদি দোষের ভঙ্গযোগ যথা;—জ্যোতির্নিবন্ধে উক্ত হইয়াছে যে, জন্মকালীন যদি লগ্ন বা চন্দ্র হইতে সপ্তম স্থানে শুভগ্রহ অথবা সপ্তমাধিপতি থাকেন, তাহা হইলে নারীর বৈধব্য অনপত্য বিষকন্যা প্রভৃতি দোষ ভঙ্গ হয় ॥ ১৫

পারিজাতকে উক্ত হইয়াছে যে, সপ্তমে অথবা অষ্টমে পাপগ্রহ থাকিয়াও যদি জন্মলগ্ন হইতে নবম স্থানে শুভগ্রহ থাকে, তবে অনপত্য বৈধব্য প্রভৃতি দোষ ভঙ্গ হয় ॥ ১৫—১

## কুলটাযোগঃ।

বিলগ্নগে শশিনি শুক্রে চ ক্রূরগ্রহৈঃ।
নিরীক্ষিতে জামাত্রা সার্দ্ধং কুলটা স্যাৎ ॥ ১৬

লগ্নে চন্দ্র অবস্থান করিলে এবং শুক্রের প্রতি ক্রূরগ্রহের দৃষ্টি থাকিলে রমণী জামাতার সহিত ভ্রষ্টা হয় ॥ ১৬

আরার্কয়োর্যদা মধ্যে ভবেদ্ যদা নিশাকরঃ।
চন্দ্রো মন্দযুতশ্চৈব যোষা বৈ কুলটা ভবেৎ ॥ ১৭

যে রমণীর জন্মকালে চন্দ্র, মঙ্গল ও রবির মধ্যে অবস্থান করে কিম্বা চন্দ্র শনিসহ যুক্ত হয় সে রমণী কুলটা হয় ॥ ১৭

## অনপত্যা-যোগঃ।

অশুভে খক্ষেঽস্তগতে অনপত্যা ভবেদশুভদৃষ্টে ॥ ১৮

সপ্তমস্থানে অশুভগ্রহ-দৃষ্ট পাপগ্রহ অবস্থান করিলে স্ত্রী অনপত্যা হয় ॥ ১৮

## বাধকপীড়া-যোগঃ।

লগ্নে বা সপ্তমে চৈব ক্ষিতিপুত্রোঽথবা সূর্য্যজঃ।
চন্দ্রো পাপযুতো দৃষ্টো স্ত্রীণাং বাধকসম্ভবঃ ॥ ১৯
লগ্নে চন্দ্রে তথা শুক্রে ভৌমরাহুশনৈশ্চরাঃ।
বহুকষ্টপ্রদো রোগো বাধকঃ কথ্যতে বুধৈঃ ॥ ২০

## বিষকন্যা-যোগাঃ।

ভদ্রাতিথির্যদাশ্লেষা শতভং কৃত্তিকা তথা।
মন্দার রবিবারেষু বিষকন্যা বুধৈঃ স্মৃতাঃ ॥ ২১

যে কন্যা ভদ্রা তিথিতে (২য়া, ৭মী ও ১২শী) এবং অশ্লেষা, শতভিষা কিম্বা কৃত্তিকা নক্ষত্রে এবং শনি, মঙ্গল কিম্বা রবিবারে জন্মগ্রহণ করে, পণ্ডিতগণ কর্ত্তৃক সে বিষকন্যা বলিয়া অভিহিতা হয়। বিষকন্যা শব্দের অর্থ অলক্ষণা কন্যা অর্থাৎ যাহার পতি পুত্র কিছুই থাকে না ॥ ২১

দ্বাদশীবারুণঃ সূর্য্যে বিশাখা সপ্তমী কুজে।
মন্দেহশ্লেষা দ্বিতীয়া চ বিষযোগাস্ত্রয়ো মতাঃ॥ ২২

দ্বাদশী তিথি, শতভিষা নক্ষত্র ও রবিবার; বিশাখা নক্ষত্র, সপ্তমী তিথি ও মঙ্গলবার এবং শনিবার, অশ্লেষা নক্ষত্র ও দ্বিতীয়া তিথি; এই সকল বার তিথি নক্ষত্রের উক্ত প্রকার যোগ হইলে তাহাকে বিষযোগ কহে। এই যোগে যে বালিকা জন্মগ্রহণ করে, তাহাকে বিষকন্যা বলে॥ ২২

ইতি শ্রীবৃদ্ধ যবনঃ।

অপিচ ভাবকুতূহলে।

পাপে লগ্নে শুভখগযুতঃ পাপখেটাবরিস্থৌ।
স্যাতাং যস্যা জননসময়ে সা কুমারী বিষাখ্যা॥ ২৩

যে কুমারীর জন্মসময়ে পাপগ্রহের ক্ষেত্রে লগ্ন হয় আর সেই লগ্নে শুভগ্রহ অবস্থান করে এবং ষষ্ঠে পাপগ্রহ থাকে, সেই কুমারী বিষকুমারী বলিয়া কথিতা হয়॥ ২৩

ধর্ম্মগেহগতে ভৌমে লগ্নগে রবিনন্দনে।
পঞ্চমে দিবসাধীশে সা বিষাখ্যা কুমারিকা॥ ২৪

যে কুমারীর ধর্ম্মস্থানে মঙ্গল, লগ্নে শনি এবং পঞ্চমস্থানে রবি অবস্থান করে, সেই কুমারী বিষকুমারী বলিয়া কথিতা হয়॥ ২৪

বিষাখ্যা শোকসন্তপ্তা দুর্ভগা মৃতপুত্রিকা।
বস্ত্রাভরণহীনা চ পুরাণৈরুদিতা বুধৈঃ॥ ২৫

যে কুমারী শোকসন্তপ্তা, দুর্ভগা, মৃতপুত্রা এবং বস্ত্র ও অলঙ্কারহীনা হয়, তাহাকেই বিজ্ঞ ব্যক্তিগণ বিষকন্যা বলেন॥ ২৫

বিষযোগভঙ্গ-যোগঃ।

সপ্তমে সপ্তমাধীশঃ শুভো বা লগ্নচন্দ্রয়োঃ।
বিষযোগমলং হন্তি রংহো হরিরিভং যথা॥ ২৬

যদি জন্ম-লগ্ন কিম্বা চন্দ্র হইতে সপ্তম স্থানে সপ্তমাধিপতি অবস্থান করেন

অথবা লগ্ন বা চন্দ্র হইতে সপ্তমস্থানে শুভগ্রহ থাকে অথবা উক্ত সপ্তমস্থান শুভগ্রহ কর্তৃক অবলোকিত হয়, তাহা হইলে সিংহ যেরূপ বলপূর্ব্বক হস্তীকে বধ করে, সেইরূপ কন্যার সমস্ত বিষযোগ ভঙ্গ হয়॥ ২৬

## দুর্ভাগ্য-যোগঃ।

ব্যয়াষ্টগে কুজে ক্রূরযুতে রাহৌ চ লগ্নগে।
রণ্ডাথ লগ্নগে সূর্য্যে ভৌমে বা দুর্ভগা শনৌ॥ ২৭

যে রমণীর লগ্ন হইতে অষ্টম বা দ্বাদশস্থানে মঙ্গল এবং পাপযুক্ত রাহু লগ্নে অবস্থান করে, সে বিধবা ও বেশ্যা হয়, আর যদি লগ্নে রবি, মঙ্গল কিংবা শনি থাকে, তবে সে নারী হতভাগিনী হয়॥ ২৭

## পিতৃ-শ্বশুরকুলনাশ যোগঃ।

পাপয়োরন্তরে লগ্নে চন্দ্রে বা যদি জায়তে।
তদা কন্যা কুলং হন্তি পিতুশ্চ শ্বশুরস্য চ॥ ২৮

যদি লগ্ন বা চন্দ্র পাপগ্রহের মধ্যবর্ত্তী হয়, তাহা হইলে জাতা রমণী পিতৃকুল ও শ্বশুরকুলের ধ্বংসকারিণী হয়॥ ২৮

## ব্যভিচারিণী যোগাঃ।

তনৌ চতুর্থে নিধনে ব্যয়ে বা মদালয়ে পাপযুতঃ কুজশ্চেৎ।
অনঙ্গলীলাং প্রকরোতি জারৈঃ পতিং তিরস্কৃত্য বিলোলনেত্রা॥ ২৯

যে রমণীর লগ্নে, চতুর্থে, অষ্টমে, দ্বাদশে কিম্বা সপ্তমস্থানে পাপযুক্ত মঙ্গল অবস্থান করে, সে রমণী নিজ পতিকে তিরস্কার করিয়া পরপুরুষ সহ কামক্রীড়ায় রত হয়॥ ২৯

লগ্নাধিপো বাথ মদালয়েশো বর্গে গতঃ পাপনভশ্চরাণাম্।
মদে তনৌ বা খলো খেটবর্গস্তদা কুলং মুঞ্চতি চঞ্চলাক্ষী॥ ৩০

লগ্নাধিপতি অথবা সপ্তমাধিপতি যদি পাপগ্রহের রাশ্যংশকাদি বর্গে অবস্থান করেন অথবা লগ্নে বা সপ্তমে পাপগ্রহের বর্গ হয়, তাহা হইলে রমণী মদনসন্তপ্তা হইয়া কুলত্যাগ করিবে॥ ৩০

পরস্পরাংশোপগতৌ ভবেতাং মহীজশুক্রৌ জননেঽঙ্গনায়াঃ।
স্বয়ং মৃগাক্ষীত্যভিসারিকেব প্রয়াতি কামাকুলিতান্যগেহে॥ ৩১

যদি কোন নারীর জন্মসময়ে মঙ্গল ও শুক্র পরস্পর পরস্পরের নবাংশে অবস্থিতি করে, তবে সেই রমণী কন্দর্পানল-তাপিতা হইয়া স্বয়ং অভিসারে গমন করিয়া থাকে॥ ৩১

পাপগ্রহে সপ্তমগে বলোনে শুভেন দৃষ্টে পতিসৌখ্যহীনা।
স্থাতাং মদে ভৌমকবী সচন্দ্রৌ পত্যাজ্ঞয়া ব্যভিচারিণী স্যাৎ॥ ৩২

যদি বলহীন পাপগ্রহ সপ্তমস্থানে শুভদৃষ্ট হইয়া অবস্থান করে, তাহা হইলে নারীর পতিসুখ হয় না। যদি সপ্তমস্থানে মঙ্গল, শুক্র ও চন্দ্র অবস্থান করে, তাহা হইলে রমণী নিজ পতির আদেশে ব্যভিচারিণী হয়॥ ৩২

মন্দাররাশৌ সসিতে শশাঙ্কে খলেঽক্ষিতে লগ্নগতে মৃগাক্ষী।
মাত্রা সহৈব ব্যভিচারিণী স্যান্মদে খলাংশে ব্রণবিদ্ধযোনি॥ ৩৩

যদি শনি কিম্বা মঙ্গলের ক্ষেত্রে শুক্র সহ চন্দ্র পাপদৃষ্ট হইয়া লগ্নগত হয়, তাহা হইলে রমণী জননী সহ ব্যভিচারিণী হইয়া থাকে. আর সপ্তমস্থানে পাপ-গ্রহের নবাংশ হইলে ব্রণবিদ্ধযোনি হয়॥ ৩৩

ইতি ভাবকুতূহলে।

## সৌভাগ্য-যোগাঃ।

বাচস্পতৌ নবম-পঞ্চম-কন্টসংস্থে
জাতাঙ্গনা ভবতি পূর্ণবিভূতিযুক্তা।
সাধ্বী সুপুত্রজননী সুখিনী গুণাঢ্যা
সপ্তাষ্টকে যদি ভবেদশুভগ্রহোঽপি॥ ৩৪

যদি কোন নারীর জন্মকালে লগ্নে, চতুর্থে, সপ্তমে, নবমে, কিম্বা দশমে বৃহস্পতি থাকেন, তাহা হইলে সেই নারী পুত্রবতী, ঐশ্বর্য্যযুক্তা, সাধ্বী, সুখ-সম্পন্না ও গুণবতী হয়। এই যোগ থাকিলে সপ্তম কিম্বা অষ্টমস্থানস্থিত পাপ-গ্রহ কোন অনিষ্ট করিতে পারে না॥ ৩৪

যুবতিরসুরপূজ্যে কেন্দ্রগে ধর্ম্মগে বা
সততমমলমূর্ত্তিঃ [illegible]ধনাঢ্যা।
উভয়কুলবিভূত্যা লব্ধকীর্ত্তিশ্চ জাতা।
সুখয়তি শুভশীলা স্বামিনং ভোগিনী সা॥ ৩৫

যে রমণীর জন্মসময়ে কেন্দ্রে কিম্বা নবমস্থানে শুক্র অবস্থান করেন, সে রমণী [illegible]ন্নায়া, পবিত্রবৃত্তিবিশিষ্টা, ধনবতী, পিতৃকুল ও স্বামীকুলের ধনসম্পত্তি দ্বারা যশস্বিনী এবং নিজপতির সুখবর্দ্ধনকারিণী হইয়া থাকে॥ ৩৫

ইতি জাতকাভরণে।

## কাকবন্ধ্যা-যোগাঃ।

অস্তংগতে পঞ্চমেশে পাপাক্রান্তে চ বা তথা।
ষষ্ঠে নীচে সুতাধীশে কাকবন্ধ্যা বিশেষতা॥ ৩৬

পঞ্চমাধিপতি গ্রহ অস্তমিত ও পাপযুক্ত হইলে এবং সুতাধিপতি ষষ্ঠস্থানে নীচভবনে অবস্থিতি করিলে নারী কাকবন্ধ্যা হয়॥ ৩৬

ষষ্ঠস্থানে সুতাধীশে লগ্নেশে কুজবেশ্মনি।
ম্রিয়তে প্রথমাপত্যং কাকবন্ধ্যাত্বমাপ্নুয়াৎ॥ ৩৭

ষষ্ঠস্থানে পঞ্চমাধিপতি এবং মঙ্গলের গৃহে লগ্নাধিপতি অবস্থান করিলে নারীর প্রথম পুত্র বিনষ্ট হয় এবং সে কাকবন্ধ্যা হয়॥ ৩৭

সুতাধীশো হি নীচস্থঃ ষড়াদিত্রয়সংস্থিতঃ।
কাকবন্ধ্যা ভবেন্নারী সুতে কেতুবুধৌ যদি॥ ৩৮

যদি পঞ্চমাধিপতি গ্রহ নীচরাশিগত অথবা ষষ্ঠ, অষ্টম কিম্বা দ্বাদশরাশিগত হয় আর পঞ্চমস্থানে কেতু ও বুধ থাকে, তাহা হইলে নারী কাকবন্ধ্যা হয়॥ ৩৮

সুতেশো নীচগো যত্র সুতস্থানং ন পশ্যতি।
তত্র সৌরিবুধৌ স্যাতাং কাকবন্ধ্যাত্বমাপ্নুয়াৎ॥ ৩৯

পঞ্চমাধিপতি নীচরাশিগত হইয়া যদি পঞ্চমস্থানকে অবলোকন না করেন এবং উক্ত স্থানে শনি ও বুধ থাকে, তাহা হইলে নারী কাকবন্ধ্যা হয়॥ ৩৯

## বহুকষ্টে সন্তান-লাভ-যোগঃ।

ভাগ্যেশো মূর্ত্তিবর্ত্তী চ সুতেশো নীচগো যদি।
সুতে কেতুবুধৌ স্যাতাং সুতং কষ্টাদ্বিনির্দ্দিশেৎ॥ ৪০

যদি নবমাধিপতি লগ্নে এবং পঞ্চমাধিপতি নীচস্থানে অবস্থান করেন আর সুতস্থানে কেতু ও বুধ থাকে, তাহা হইলে অতিকষ্টে সন্তান লাভ হয়॥ ৪০

ষড়াদিত্রয়সংস্থোঽপি নীচোবাপ্যরিসংস্থিতঃ।
পাপাক্রান্তে সুতস্থানে পুত্রকষ্টাদ্বিনির্দ্দিশেৎ॥ ৪১

সুতাধিপতি ষষ্ঠ, অষ্টম বা দ্বাদশস্থানগত হইলে এবং সুতস্থানে পাপগ্রহ অবস্থান করিলে অতিকষ্টে সন্তান লাভ হয়॥ ৪১

## সহমরণ-যোগাঃ।

চন্দ্রাৎ সপ্তমগঃ পাপো যস্যা শুভযুতো ভবেৎ।
শত্রুনীচগৃহস্থশ্চ ম্রিয়তে পতিনা সহ॥ ৪২

যে নারীর চন্দ্র হইতে সপ্তমস্থানে কোন পাপগ্রহ শত্রু অথবা নীচগৃহে শুভগ্রহ সহ অবস্থান করে, সে নারী তাহার পতির সহিত মৃত্যুমুখে পতিত হয়॥ ৪২

মেষকর্কটয়ো লগ্নং পঞ্চমস্থো নিশাকরঃ।
দ্বিতীয়স্থো যদা জীবঃ সহানুমরণং ভবেৎ॥ ৪৩

যদি মেষ বা কর্কট লগ্নে জন্ম হয় এবং পঞ্চমস্থানে চন্দ্র ও দ্বিতীয়স্থানে বৃহস্পতি থাকেন, তাহা হইলে নারীর পতিসহ মৃত্যু হয়॥ ৪৩

দ্ব্যাত্মকং সপ্তমং যস্যা লগ্নঞ্চ দ্ব্যাত্মকং যথা।
মৃতৌ ভূজগতে জীবে কামিনী সহগামিনী॥ ৪৪

যে নারীর দ্ব্যাত্মকরাশির উদয়কালে জন্ম এবং সপ্তমস্থানও দ্ব্যাত্মক-রাশি হয় আর অষ্টম স্থানে বৃহস্পতি ভূজগত হয়, সেই নারী ভর্ত্তা সহ ইহলোক পরিত্যাগ করে॥ ৪৪

# সপ্তদশ পরিচ্ছেদ।

——(**)——

## ইষ্টদণ্ডশোধন-প্রণালী।

পল্লীগ্রামে অনেক সময়ে ঘটিকা-যন্ত্র অভাবে, কোন বালক-বালিকা জন্মগ্রহণ করিলে তাহাদের অভিভাবকগণ উক্ত জাত বালক-বালিকার ঠিকুজী কোষ্ঠী প্রস্তুতকালীন জ্যোতির্বিদগণের নিকট জাত-দণ্ডাদি ঠিক বলিতে পারেন না, তাঁহারা আনুমানিক দণ্ডাদি যাহা বলেন, অনেক জ্যোতিষী উক্ত আনুমানিক দণ্ডাদির উপর নির্ভর করিয়া ঠিকুজী কোষ্ঠী প্রস্তুত করিয়া থাকেন; এরূপ অবস্থায় অনেক স্থলে লগ্নাদির ব্যত্যয় হওয়ায় ফলব্যভিচার দৃষ্ট হয়। অতএব এরূপ স্থলে ইষ্টদণ্ড শোধন করিয়া বিশুদ্ধ লগ্ন নির্ণয় করা একান্ত আবশ্যক। এই হেতু আমরা নিম্নে উদাহরণসহ বৃহৎ পারাশরীয় প্রাণপদশোধন-প্রণালী বিবৃত করিতেছি।

প্রাণপদ-শোধন যথা;—১৫ পল সময়ের নাম প্রাণ। সুতরাং ১ দণ্ডে ৪ প্রাণ হয়। সূর্য্যস্থিত রাশির কোণস্থ চররাশি হইতে এক এক রাশিতে এক এক প্রাণ এই হিসাবে গণিয়া যাইতে হয়। যে সময়ে জন্ম হইবে সেই সময়কে প্রাণে পরিণত করিবে; পরে সূর্য্যস্থিত রাশির কোণস্থ চররাশি হইতে এক এক রাশিতে এক এক প্রাণ এই হিসাবে গণিয়া গিয়া কোন্ রাশির কত অংশে প্রাণ পড়িল দেখিতে হইবে; ও তৎপরে রবির অংশাদি তাহার সহিত যোগ করিতে হইবে। প্রাণপদ স্থির করার সরল প্রক্রিয়া ও তাহার দৃষ্টান্ত লিখিত হইতেছে যথা;—

প্রথমতঃ জন্মদণ্ডাঙ্ক যদি তিন দণ্ড অপেক্ষা অধিক হয়, তাহা হইলে তিন দিয়া ভাগ করিয়া ভাগশেষ লইবে। ভাগশেষ দণ্ডের পরে জন্মসময়ের পলাঙ্ক লিখিবে। ভাগশেষকে ৪ গুণ করিবে ও পলকে ১৫ ভাগ করিয়া লব্ধফল পূর্ব্বোক্ত গুণফলে যোগ করিবে ও বাকী পলাঙ্ককে দ্বিগুণ করিবে। প্রথমোক্ত যোগফলটী রাশি ও পলাঙ্কের দ্বিগুণিত ফলটী অংশের বাচক। এই রাশি অংশের সহিত সূর্য্য যে রাশির যে অংশে থাকিবে, তাহা হইতে ত্রিকোণস্থ চররাশিতে সেই অংশে থাকিলে যে রাশি অংশ লিখিতে হয়—সেই রাশি অংশ যোগ করিবে; তাহা হইলেই প্রাণপদ হইবে।

যথা জন্মকাল ৫৬ দণ্ড ৪৮ পল ও রবিস্ফুট ৪।৫; ১৫ পলে ১ প্রাণ সুতরাং প্রতিদণ্ডে ৪ প্রাণ, ৩ দণ্ডে ১২ প্রাণ। রবি সিংহে থাকায় রবির ত্রিকোণস্থ চররাশি মেষ। মেষ প্রথম প্রাণ, বৃষে দ্বিতীয়, মিথুনে তৃতীয়, কর্কটে চতুর্থ; এইরূপে গণিয়া গেলে দ্বাদশ প্রাণ মীনে হইবে। এইরূপ ত্রয়োদশ প্রাণ পুনরায় মেষে, চতুর্দ্দশ বৃষে ইত্যাদিরূপে গণিয়া গেলে ফের দেখা যাইবে যে, চতুর্ব্বিংশ প্রাণ মীনে শেষ হইবে। এইরূপ ১২ প্রাণে অর্থাৎ প্রতি তিন দণ্ডে এক এক বার সমস্ত রাশি ঘুরিবে। এই জন্য দণ্ডাঙ্ককে তিন দিয়া ভাগ করিয়া ভাগশেষ লইতে হয়। ৫৬ কে তিন দিয়া ভাগ করিলে ১৮ হয়, বাকী ২ থাকে।

সুতরাং ৫৬।৪৮ সময়ে ১৮ বার রাশিচক্র ঘুরিয়াও ২।৪৮ বাকী থাকে। ভাগশেষ ২ দণ্ডে ২ × ৪ = ৮ প্রাণ, ও ৪৮ পলকে ১৫ দ্বারা ভাগ করিয়া পাওয়া গেল ৪৫ পলে ৩ প্রাণ ও বাকী থাকিল ৩ পল। প্রতিপলে ২ অংশ যায়, কারণ ১ প্রাণে অর্থাৎ ১৫ পলে ৩০ অংশ যায়। সুতরাং পলাঙ্ককে ২ গুণ করিয়া অংশ পাওয়া যায়। অতএব ২ পলে ৬ অংশ। সুতরাং ১৮ বার রাশিচক্র ঘুরিয়া বাকী ২ দণ্ড ৪৮ পলে প্রাণ ২ × ৪ + ৩ অর্থাৎ ১১ রাশি ৬ অংশ যাইবে। রবিস্ফুট ৪।৫, ইহার ত্রিকোণস্থ চররাশি মেষ থাকিলে ০।৫ লিখিতে হইত। অতএব ১১ রাশি ৬ অংশ + ০ রাশি ৫ অংশ = ১১ রাশি ১১ অংশ প্রাণপদ। এক্ষণে লগ্নস্ফুটাংশ যদি ঠিক প্রাণপদের অংশের সহিত মিলে অর্থাৎ লগ্নস্ফুটও যদি ১১ অংশে হয় তাহা হইলে বুঝিতে হইবে যে, দণ্ড ও পল ঠিক লওয়া হইয়াছে। যদি তাহা না হয়, তাহা হইলে পলের অঙ্কে এরূপ ইতর বিশেষ করিয়া লইতে হইবে, যাহাতে উল্লিখিত প্রণালীমত হিসাব করিয়া দেখিলে প্রাণের অংশের সহিত লগ্নস্ফুটের অংশ ঠিক মিলে। অবশ্য লগ্নের রাশি যে প্রাণের রাশির সহিত মিলিবেই তাহা নহে; কিন্তু অংশের অঙ্কটার মিলা চাই। বৃহৎ পারাশরীতে লিখিত আছে যে প্রাণপদ, গুলিক অথবা নিশাকর অনুসারে যে লগ্ন শুদ্ধ করিয়া না লওয়া যায়, তাহাকে অশুদ্ধ বলিয়া জানিবে। যদি চন্দ্র-রাশিপতি সবল হয়, তাহা হইলে চন্দ্র হইতে বিযোড় ঘরে লগ্ন স্থাপন করিবে। যদি গুলিকরাশিপতি সবল হয়, তাহা হইলে গুলিক হইতে বিযোড় ঘরে লগ্ন স্থাপন করিবে, অথবা গুলিকের নবাংশ হইতে বিযোড় ঘরেও লগ্ন হইতে পারে।

# অষ্টাদশ পরিচ্ছেদ।

## আদর্শ নারীকোষ্ঠী।

জন্ম—সন ১২৯৫ সালের ৫ই মাঘ বৃহস্পতিবার ইং রাত্রি ১০টা, ১২মি, ৫৬ সেকেণ্ড সময়ে।

শুভমস্তু শকাব্দাঃ ১৮১০।৯।৪।৩৮।৩১।৩০

আভাহঃ

| | | |
|---|---|---|
| ৫ | ৭ | ১ |
| ১৫ | ২ | ২৫ |
| ১১ | ৫৪ | ১১ |
| ২৫ | ১ | ৫ |

দিবা—২৬।৪৮

| | | |
|---|---|---|
| | | ২৪ শু মঃ ৫ |
| রা ৭ চ ৮ শ ৯ | জন্ম-কুণ্ডলীয়ং | বু কে২২ র ২১ |
| লং অ৮।৩০ | | বৃ ১৯ |

পরাহঃ

| | | |
|---|---|---|
| ৬ | ৮ | ২ |
| ১৬ | ৬ | ২৪ |
| ১৩ | ৪৩ | ১ |
| ৫৯ | ২ | ৬ |

দিবা—২৬।৪৯

আদিত্যাদি-গ্রহাঃ সর্ব্বে নক্ষত্রাণি চ রাশয়ঃ।
প্রতিব্রতা প্রকুর্ব্বন্তু যস্যৈষং জন্মপত্রিকা॥

শ্রীসূর্য্যায় নমঃ। অচিন্ত্যাব্যক্তরূপায় নির্গুণায় গুণাত্মনে। সমস্তজগদাধারমূর্ত্তয়ে ব্রহ্মণে নমঃ॥ অথ [illegible]ঃ ১৮১০ অস্মিন্ শকে গত মাসাদিঃ ৯।৪।৩৮।৩১।৩০ অয়নাংশাদিঃ ২০।৫০।৪৬।৩০ কলের্গতাব্দাঃ ৪৯৮৯। পুনঃ শকাব্দাঃ ১৮১০ এতচ্ছাকীয় সৌর-মাঘস্য পঞ্চমদিবসে, গুরুবাসরে, অসিতপক্ষীয় [illegible], পুষ্যানক্ষত্রস্য তৃতীয় চরণে, প্রীতিযোগে, কৌলবকরণে, এবং পঞ্চাঙ্গসংশুদ্ধৌ রাত্রি-সার্দ্ধ-ত্রিচত্বারিংশৎপলাধিকৈকাদশদণ্ডসময়ে অয়নাংশোক্ত[illegible]কন্যালগ্নে বুধস্য ক্ষেত্রে, চন্দ্রস্য হোরায়াং, সৌম্যস্য দ্রেক্কাণে,

গুরোর্নবাংশে, তস্যৈব দ্বাদশাংশে, বুধস্য ত্রিংশাংশে চ এবং ষড়বর্গ-পরিশোধিতে শুক্রস্য যামার্দ্ধে শনের্দ্দণ্ডে পুষ্যানক্ষত্রাশ্রিত কর্কটরাশৌ সংস্থিতে রজনীকরে অশেষগুণালঙ্কৃত-শ্রীযুক্ত দেবেন্দ্রনাথপালস্য শুভা প্রথমা কন্যা জাতা। অসৌ দেবগণা শুভ্রবর্ণা চ। অস্যা রাশ্যাশ্রিতং নাম শ্রীমতী প্রসন্নময়ী দাসী ইতি শুভ কোষ্ঠীয়ং।

## পতাকীচক্রম্।




শুক্রস্য যামার্দ্ধে শনের্দ্দণ্ডে জাতত্বাৎ পতাকীরিষ্টির্নাস্তি। কিন্তু রবিণা বেধাৎ কেতুনা যোগাচ্চ ২।২০।১৪।২২।১৬।৩৪।৩৬ এতৎ সংখ্যক দিন-মাস-বর্ষেষু পীড়া ভবিষ্যতি। তত্র শান্তির্বিধেয়া।

বুধস্য ক্ষেত্রে তস্যৈব ত্রিংশাংশে জাতত্বাৎ জাতিকেয়ং গুণবতী ভবিষ্যতি।

## অথ জন্মলগ্ন-ফলম্।

কন্যোদয়ে যা বনিতাভিজাতা সৌভাগ্যসৌখ্যৈঃ সহিতা হিতা চ।
ভবেৎ সুবর্ণা বহুধর্ম্মরতা জিতেন্দ্রিয়া সর্ব্বকলাসু দক্ষা॥

## অথ জন্মরাশি-ফলম্।

কর্কস্থিতে শীতকরে রুজার্ত্তা নারী ভবেৎ পূজ্যতমা স্ববর্গে।
সুমানিনী বান্ধবলোকমান্যা হতারিপক্ষা দ্বিজ-দেবভক্তা॥

## অথ নারীচক্রম্।

মস্তকে ২১।২২।২৩

মুখে ২৪।২৫।২৬।২৭।১।২।৩

দক্ষিণ স্তনে ৪।৫।৬।৭

বামস্তনে ৮।৯।১০।১১

হৃদয়ে ১২।১৩।১৪

নাভিতে ১৫।১৬।১৭

গুহ্যদেশে ১৮।১৯।২০



এস্থলে জন্মনক্ষত্র পুষ্যা নারীচক্রের বাম স্তনে পতিত হইয়াছে, তাহার ফল যথা;—

## অথ নারীচক্রে জন্মনক্ষত্র-পতনফলম্।

কামং স্বামীপ্রেমবৃদ্ধিঃ স্যাৎ স্তনস্থো।

### সংক্ষিপ্ত-ভাববিচারঃ।

লগ্নাধিপতি বুধ, লগ্নের পঞ্চম ভবনে শনির ক্ষেত্রে শনি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইয়া অবস্থান করায় ও কেতুযুক্ত হওয়ায় এবং লগ্নে মঙ্গলের পূর্ণদৃষ্টি হেতু এই জাতিকা পিত্ত ও বায়ুপ্রধান-ধাতুবিশিষ্টা ও কোমলতা-বিহীনা। বৃহস্পতির নবাংশে জন্মিয়াছে, এজন্য গৌরবর্ণা। লগ্নাধিপতি বুধের প্রতি চন্দ্রের পূর্ণদৃষ্টি থাকায় ও বুধ সত্ত্বগুণময় রবি সহ এক রাশিতে সহাবস্থান সম্বন্ধ করায় এবং লগ্নে শুক্রের অর্দ্ধদৃষ্টি থাকায় জাতিকা শান্তপ্রকৃতি-বিশিষ্টা হইয়াছে। চন্দ্রাশ্রিত রাশিকে তনুভাব ধরিয়া বিচার করিলে জাতিকার শরীর সুস্থ ও বলবান্ দেখা যায় না; যেহেতু চন্দ্র স্বগৃহস্থ হইলেও পাপমধ্যগত এবং চন্দ্রের প্রতি রবির পূর্ণদৃষ্টি আছে, কোন শুভগ্রহের পূর্ণদৃষ্টি চন্দ্রের উপর নাই। চন্দ্রের ঐরূপ অবস্থা জাতিকার মনের অশান্তিব্যঞ্জক।

## পুত্রভাব বিচার।

লগ্ন হইতে পঞ্চমস্থান মকররাশি শনির ক্ষেত্র পুত্রভাব, এবং চন্দ্র হইতে পঞ্চমস্থান বৃশ্চিকরাশি মঙ্গলের ক্ষেত্র পুত্রভাব। পুত্রাধিপতি শনি রবি কর্ত্তৃক পূর্ণদৃষ্টি ও সন্ধিগত, সুতরাং দুর্ব্বল ও সম্পূর্ণ ফলদাতা নহে। শনির প্রতি বৃহস্পতি কিম্বা অন্য কোন শুভগ্রহের দৃষ্টি না থাকায় সন্তান সম্বন্ধে শুভপ্রদ নহে; তবে বৃহস্পতি পুত্রকারক-গ্রহ এবং স্বক্ষেত্রে কেন্দ্রে অবস্থিত ও বৃহস্পতি হইতে পঞ্চমে কোন পাপগ্রহের অবস্থিতি নাই, এজন্য কথঞ্চিৎ শুভ। কিন্তু বৃহস্পতি হইতে পঞ্চমস্থানপতি মঙ্গল লগ্নের ষষ্ঠগত হইয়া শত্রুগৃহস্থ ও শত্রুযুক্ত হইয়াছে, ইহা শুভাবহ নহে। চন্দ্র হইতে পঞ্চমস্থানে কোন শুভগ্রহের যোগ অথবা দৃষ্টি নাই; কিন্তু রাহুর পূর্ণদৃষ্টি আছে ও চন্দ্র রাহুযুক্ত এবং চন্দ্র হইতে পঞ্চমস্থানাধিপতি মঙ্গল লগ্নের ষষ্ঠগত হইয়া শত্রুগৃহস্থ, ইহা অতীব অশুভ-ব্যঞ্জক।

এই সকল বিচার দ্বারা জানা যাইতেছে যে, সন্তানস্থান সম্পূর্ণ শুভ নহে। সন্তান অনেক জন্মিবে, কিন্তু সকল সন্তান জীবিত থাকিবে না, এবং সুস্থ সবলকায় ও উন্নতিশীল সন্তান হইবে না।

## পতিভাব বিচার।

লগ্ন হইতে সপ্তমভাব বৃহস্পতির ক্ষেত্র। আর ঐ সপ্তমাধিপতি বৃহস্পতি স্বগৃহে কেন্দ্রে অবস্থিত থাকায় এই রমণীর পতি বিদ্যোৎসাহী এবং ন্যায়বান্ হইবেন। এই বৃহস্পতি পাপযোগদৃষ্টি রহিত হইয়া স্বগৃহস্থ হওয়ায় ইহার পতির শারীরিক গঠন ও স্বাস্থ্য ভাল হইবে। চন্দ্র হইতে সপ্তমস্থান রবিযুক্ত হওয়ায় ও অষ্টমস্থানে মঙ্গল থাকায় এবং চন্দ্র, রাহু ও শনিযুক্ত হওয়ায় বৈধব্য-যোগ ঘটিয়াছে। যদি এই রমণীর পতির কোষ্ঠীতে স্ত্রীনাশ-যোগ থাকে, তবে এই বাল্য বৈধব্য-যোগ ভঙ্গ হইতে পারে।

# অথ নাক্ষত্রিকদশা ফল।

অষ্টোত্তরী দশা, ব, মা, দি, দ

চন্দ্রভোগ্য বর্ষাদি ৫।৪।২৬।০

| | |
|---|---|
| মঙ্গল „ বর্ষাদি ৮।০।০।০— | বিবাহ। বস্ত্রালঙ্কারাদি লাভ, শারীরিক ও |
| ১৩।৪।২৬।০ | মানসিক কষ্ট, ভ্রাতৃপীড়া। |

বুধ „ বর্ষাদি ১৭।০।০।০— ভাগ্যোন্নতি, সন্তানলাভ, সুবর্ণাদি অলঙ্কার
৩০।৪।২৬।০ ও বসন-ভূষণ প্রাপ্তি।

শনি „ বর্ষাদি ১০।০।০।০— সন্তানলাভ ও বিয়োগজনিত দুঃখ ও কষ্ট,
শারীরিক পীড়া ও মানসিক অশান্তি।
৪০।৪।২৬।০

বৃহস্পতি „ বর্ষাদি ১৯।০।০।০— পতির প্রেমবৃদ্ধি, সন্তানলাভ, ধর্ম্মসাধন,
৫৯।৪।২৬।০ নূতন গৃহাদি নির্ম্মাণ ও সম্বন্ধলাভ।

রাহু „ বর্ষাদি ১২।০।০।০— কঠিন পীড়া, মৃত্যু সম্ভাবনা।
৭১।৪।২৬।০—

## বিংশোত্তরী দশা।

শনিদশা ভোগ্য-বর্ষাদি ৮।৪।২০—দেহকষ্ট, মানসিক অশান্তি।

বুধদশা বর্ষাদি ১৭।০।০— বিবাহ, সন্তানলাভ ও কঠিন পীড়া।
২৫।৪।২০

কেতুদশা-বর্ষাদি ৭।০।০— ভাগ্যোন্নতি, সন্তান-পীড়া।
৩২।৪।২০

শুক্রদশা-বর্ষাদি ২০।০।০— পতি সহ মনোমালিন্য, সন্তানবিয়োগ-জনিত
৫২।৪।২০ দুঃখ, মধ্যে ধর্ম্মসাধন।

রবিদশা-বর্ষাদি ৬।০।০— সন্তান-পীড়া, অর্থহানি।
৫৮।৪।২০

চন্দ্রদশা বর্ষাদি ১০।০।০।০—কঠিন পীড়া, মৃত্যু সম্ভাবনা।
৬৮।৪।২০

# দ্বিতীয় নারীকোষ্ঠী।

## শ্রীমত্যা মৃণালিনী দেব্যা জন্মপত্রিকেয়ং।

শকাব্দাঃ ১৭৯৩।৮।২।৪৯।৫৮।২৫

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ১ | ২৩ | ১৫ |
| ৬ | ০ | ৪৩ |
| ৩৭ | ১৩ | ৫১ |
| ৩৫ | ৫৮ | ৩ |
| — | ১৯ | — |
| — | ৩ | — |

দিবা—২৬।২৮

| | | |
|---|---|---|
| রা ৫ | | চ ২৪ |
| বৃ ৮ | জন্মকুণ্ডলী | ম২১ |
| | লং<br>অ ৯।১০<br>শু ১৫ | শ২০<br>কে১৯<br>র১৯ |

পঞ্চাহঃ।

| | | |
|---|---|---|
| ২ | ২৫ | ১৬ |
| ৭ | ৫৭ | ৩৮ |
| ৩৪ | ৬ | ১৬ |
| ২০ | ৫ | ৪ |

দিবা—২২।৩৭

শুক্রস্য ক্ষেত্রে রবের্হোরায়াং ভার্গবস্য দ্রেক্কাণে গুরোর্নবাংশে শনের্দ্বাদশাংশে তস্যৈব ত্রিংশাংশে চ জাতা।

এই কোষ্ঠীখানি আমাদের জনৈক খ্যাতনামা বি. এ., বি. এল. উপাধিধারী পরিচিত বন্ধুর বনিতার জন্মপত্রিকা এবং ইহা যে একটী ভাগ্যবতী রমণীর কোষ্ঠী তাহা গ্রহসংস্থান দৃষ্টে অতি সহজেই প্রতীয়মান হইবে।

ইহাতে চারিটী গ্রহ তুঙ্গী এবং লগ্নাধিপতি স্বগৃহস্থ আছেন। দশমাধিপতি চন্দ্র পুত্রভবনে অবস্থিত এবং পুত্রস্থানে পুত্রাধিপতির পূর্ণদৃষ্টি আছে ও বৃহস্পতি হইতে পঞ্চমে কোন পাপগ্রহের যোগ অথবা দৃষ্টি নাই। একারণ পুত্রস্থান অতিশয় শুভ; ইঁহার পুত্রগণ উন্নতিশীল ও দীর্ঘজীবী হইবে। সপ্তমাধিপতি মঙ্গল পাপগ্রহের যোগদৃষ্টি রহিত হইয়া চতুর্থে তুঙ্গভবনে অবস্থান করতঃ দশমস্থ তুঙ্গী বৃহস্পতি সহ দ্বিতীয় সম্বন্ধ করিয়াছে এবং সপ্তমস্থানে সপ্তমাধিপতির পূর্ণদৃষ্টি আছে, কোন পাপগ্রহের পূর্ণদৃষ্টি সপ্তমস্থানে নাই; এই হেতু চতুর্থ, সপ্তম ও দশম ভাবের ফল অতিশয় শুভ এবং এই ফল ইঁহার

পতিতে বর্ত্তাইবে অর্থাৎ এই রমণীর পতি বহু সম্মান ও উচ্চ পদবী লাভ করিবেন। বাস্তবিক ইঁহার পতি একজন উচ্চপদস্থ রাজকর্ম্মচারী। ভাগ্যস্থানে রাহু তুঙ্গী হওয়ায় ও ভাগ্যস্থানে ভাগ্যাধিপতি বুধের পূর্ণদৃষ্টি-নিবন্ধন এবং দশমভবনে পূর্ণবলশালী বৃহস্পতি অবস্থান করতঃ জাতাঙ্গনাকে অতি সৌভাগ্যশালিনী করিয়াছে। অষ্টোত্তরীমতে শুক্রদশা এবং বিংশোত্তরীমতে শনির দশা এই জাতিকার পূর্ণভাগ্যোদয়ের কাল।

| অষ্টোত্তরী দশা। | বিংশোত্তরী দশা। |
|---|---|
| রাহুভোগ্য বর্ষাদি ৪।৭।১৩।৫২ | রাহুভোগ্য বর্ষাদি ২ ৯।১৭ |

# চতুর্দ্দশ অধ্যায়।

## প্রথম পরিচ্ছেদ।

### গ্রহপীড়া ও গ্রহশান্তি।

#### গ্রহপীড়া।

গ্রহ প্রতিকূল হইলে কোন্ গ্রহ হইতে কোন্ ব্যাধির উৎপত্তি হয় তাহা লিখিত হইতেছে; যথা—

রবি—মস্তিষ্ক, হৃদয়, চক্ষু ও মুখরোগ, শরীর ও হৃৎকম্প, ছর্দ্দি-গরমি, বিসূচিকা এবং যে সকল জ্বরে দেহ পচিয়া যায়।

চন্দ্র—গলগণ্ড, গণ্ডমালা, শূল, উদরাময়, জলদোষের পীড়া, মূত্রাশয়ের দোষ, গোদ এবং পাক্ষিক জ্বর।

মঙ্গল—পিত্তরোগ, হাম, বসন্ত, ব্রণস্ফোটক, দদ্রু, রক্তস্রাব, রক্তামাশয়, অর্শ, ভগন্দর, দন্তশূল, মূত্রকৃচ্ছ্র, বহুমূত্র, কুৎসিত পীড়া, দাহকজ্বর, অস্ত্রাঘাত ও দহন।

বুধ—মূর্চ্ছারোগ, ক্ষিপ্ততা, শিরঃপীড়া, মৃগিরোগ, অস্ফুটবাক্য, স্মৃতি ও বাক্‌শক্তি-হীনতা, বাক্‌রোধ, অজীর্ণ, ছর্দ্দি, জিহ্বারোগ।

বৃহস্পতি—ছর্দ্দি, কাস, শ্বাসযন্ত্রের রোগ, কণ্ঠস্থ-বেদনা, তালুর রোগ, যকৃৎ ও সন্ন্যাস।

শুক্র—ধাতুর পীড়া, উপদংশ, বীর্য্যহীনতা, বহুমূত্র, মূত্রকৃচ্ছ্র, গর্ভাশয়ের রোগ ও সমস্ত নিন্দনীয় পীড়া।

শনি—বাত, পক্ষাঘাত, বধিরতা, বায়ুরোগ, প্লীহা, শরীর-কম্পন, উদরী, পদবিকলতা, শ্বাসরোগ ও যক্ষ্মা।

# দ্বিতীয় পরিচ্ছেদ।

---

## গ্রহ-শান্তি।

সাধারণে সকলেই অবগত আছেন যে, গ্রহ বিরুদ্ধ হইলে তাহার শান্তি আছে। এই প্রথা আর্য্যদিগের মধ্যে বহুকাল হইতে চলিয়া আসিতেছে। আজকাল নব্য সম্প্রদায়ের মধ্যে এমন অনেক ব্যক্তি আছেন, যাঁহারা গ্রহ-শান্তি আদৌ বিশ্বাস করেন না। যে সকল নাস্তিকের ইহাতে আদৌ বিশ্বাস নাই, সেই সকল অবিশ্বাসী তার্কিক লোকদিগকে যেরূপ ঈশ্বরে বিশ্বাস জন্মাইয়া দেওয়া যায় না, তদ্রূপ গ্রহশান্তিতেও তাহাদের বিশ্বাস জন্মান সুকঠিন। আরও অবিশ্বাসের প্রধান কারণ এই যে, এমন অনেক লঘুচেতা লোক আছে, যাহারা ভয় প্রদর্শনপূর্ব্বক লোককে শান্তিকার্য্যে বাধ্য করিয়া অর্থ আত্মসাৎ করে, তাহাদের অর্থলোলুপতা বশতই শান্তিকার্য্যে কোন ফলোদয় হয় না। যদি প্রকৃত শাস্ত্রজ্ঞ ও ধর্ম্মজ্ঞ ব্যক্তি পাওয়া যায়, তাঁহার দ্বারা শান্তিকার্য্য করিলে অবশ্যই কিছু না কিছু ফললাভ হয়; নতুবা লোভপরতন্ত্র হইয়া কোন ব্যক্তির শান্তিকার্য্য করিলে তাহা কোন কার্য্যেই আসে না। সে যাহা হউক, যে সকল আস্তিক্যবুদ্ধিবিশিষ্ট ব্যক্তির গ্রহশান্তিতে বিশ্বাস ও ভক্তি আছে, কেবল তাঁহাদের নিমিত্ত আমরা গ্রহ-শান্তি সম্বন্ধে সংক্ষেপে কিছু বলিতেছি।

গ্রহ-শান্তি বহুবিধ যথা;—গ্রহস্নান, গ্রহপূজা, গ্রহহোম, গ্রহকবচ-ধারণ, গ্রহদান ও গ্রহরত্ন-ধারণ ইত্যাদি।

## গ্রহ-স্নান।

সিদ্ধার্থলোধ্ররজনীদ্বয়মুস্তধাক্ষং
লামজ্জকং সকলিনী সবচা চ মাংসী।
স্নানং কুরু গ্রহগণপ্রশমায় নিত্যং
সর্ব্বে রবিপ্রভৃতয় সুমুখী ভবন্তি। ১

শ্বেতসর্ষপ, হরিদ্রা, দারুহরিদ্রা, ধনে, মুথা, বীরণমূল (বেনার চুবুরি), প্রিয়ঙ্গু, বচ ও জটামাংসী এই সকল দ্রব্য দ্বারা স্নান করিলে বিরূপ গ্রহ সকল সন্তুষ্ট হইয়া থাকেন ॥ ১

## গ্রহ-পূজা।

রক্তৈঃ পুষ্পৈর্গন্ধৈস্তাম্রৈঃ কনকবৃষ-
সুরভি কুসুমৈর্দ্দিবাকর-ভূসুতৌ।
ভক্ত্যা পূজ্যা বিন্দুর্ধ্বৈর্বাসিত কুসুম-
সুরভিমধুরৈঃ সিতশ্চমদপ্রদৈঃ ॥ ২
কৃষ্ণৈর্দ্রব্যৈঃ সৌরিঃ সৌম্যোমণি
রজত বকুল-কুসুমৈর্গুরুস্তু পরিপ্রীতৈঃ।
প্রীতৈঃ পীড়া নশ্যাদুচ্চাদ্ যদি
পততি বিশতি বা ভুজঙ্গ-বিজৃম্ভিতং ॥ ৩

সূর্য্য ও মঙ্গলকে রক্তপুষ্প, রক্তগন্ধ, তাম্রপ্রতিমা ও তাম্রালঙ্কার দ্বারা পূজা করিতে হয়। সূর্য্যের দক্ষিণায় কণক, বৃষ এবং মঙ্গলের দক্ষিণায় তাম্র, স্বর্ণ, প্রবাল, ঔর্ণিক, বনাত, পটুশাল ইত্যাদি দ্রব্য প্রদান করিতে হয়। চন্দ্রকে শুক্লপুষ্প, সুগন্ধি দ্রব্য, কিম্বা সর্ব্ববর্ণ সুগন্ধপুষ্প দ্বারা পূজা করিতে হয়; দক্ষিণা মণিমুক্তা, ক্ষৌমবস্ত্র, হিরণ্যযুক্ত সবৎসা শুক্লাগাভী ও ক্ষীরিকা (শশা)। শুক্রকে চন্দ্রোক্ত পুষ্পাদি দ্বারা বিশেষ মত্ততাজনক মধুর দ্রব্য দ্বারা পূজা করিবেন; দক্ষিণা অলঙ্কৃতা যুবতী রমণী। শনিকে লৌহময় প্রতিমা এবং লৌহাদি অলঙ্কার এবং কৃষ্ণ পুষ্প দ্বারা পূজা বিধেয়। দক্ষিণা লৌহালঙ্কার-যুক্তা বৃদ্ধা দাসী। বুধ বকুল পুষ্প দ্বারা পূজিত হইবেন এবং মসুর, তিল, শালি ইঁহার ভোজ্য, দক্ষিণা রজত ও মণি। বৃহস্পতিকে স্বর্ণপ্রতিমা দ্বারা পূজা করিতে হইবে; দক্ষিণা সুবর্ণ ও একবর্ণ ঘোটক। রাহুগ্রহের পূজা শনির ন্যায়; বিশেষ এই দক্ষিণায় মহিষ প্রদান করিতে হইবে। কেতুর পূজা সুবর্ণ দ্রব্য ও মাংস দ্বারা; দক্ষিণা খড়্গ আর অসার দ্রব্য। এইরূপে

গ্রহগণের পূজা করিলে তাঁহারা প্রীত হইয়া পীড়ানাশ ও বিপদ্ হইতে রক্ষা করেন। যদি গ্রহগণ সন্তুষ্ট থাকেন, তবে নরগণ দৈবাৎ উচ্চ পর্ব্বত হইতে পতিত কিম্বা বিজৃম্ভিত সর্পমুখে প্রবিষ্ট হইলেও কষ্টপ্রাপ্ত হয় না ॥ ২।৩

## গ্রহহোম।

একৈকস্যাপ্যষ্টশতমষ্টাবিংশতিরেব বা।
হোতব্যা মধুসর্পিভ্যাং সহস্রং বাষ্টসংযুতং ॥ ৪

এক হাজার আট, একশত আট ও আটাইশ এই গ্রহ সমিধের সংখ্যা উক্ত আছে। তন্মধ্যে গ্রহপূজেচ্ছুক ব্যক্তির উত্তম, মধ্যম ও অধম অবস্থা অথবা গ্রহগণের অত্যন্ত বিরুদ্ধ, বিরুদ্ধ কিম্বা স্বল্প বিরুদ্ধ অবস্থা বুঝিয়া হোম বিধান করিতে হইবে অর্থাৎ অতিশয় ধনাঢ্য ব্যক্তি যদি আটাইশ গ্রহসমিধ দ্বারা হোম করেন, তাহাতে তাঁহার ফল হইবে না। এইরূপে অবস্থানুযায়ী বিবেচনা করিয়া লইতে হইবে। এই সমিধের এক একটী মধু ও ঘৃত মিশ্রিত করিয়া তত্তৎ গ্রহের মন্ত্রোচ্চারণপূর্ব্বক হোম করিতে হইবে ॥ ৪

## গ্রহ-সমিধ।

অর্কঃ পলাশঃ খদিরস্ত্বপামার্গোঽথ পিপ্পলঃ।
উড়ুম্বর-শমী-দূর্ব্বা-কুশাশ্চ সমিধঃ ক্রমাৎ ॥ ৫

কোন্ গ্রহের হোম করিতে কি সমিধ আবশ্যক, তাহা কথিত হইতেছে। রবির আকন্দ, চন্দ্রের পলাশ, মঙ্গলের খদির, বুধের অপামার্গ (আপাঙ্গ), বৃহস্পতির অশ্বত্থ, শুক্রের উড়ুম্বর (যজ্ঞডুম্বুর), শনির শমী (শাঁই), রাহুর দূর্ব্বা এবং কেতুর কুশ গ্রহসমিধ বলিয়া উক্ত হইয়াছে ॥ ৫

যদি দৈবাৎ কোন গ্রহের সমিধের অভাব হয়, তবে সেই গ্রহের মিত্র গ্রহের সমিধ লইয়া হোম করিলে ফললাভ হইবে।

## গ্রহ-দক্ষিণা।

ধেনুঃ শঙ্খস্তথানড়ুান্ হেমবাসৌ হয়স্তথা।
কৃষ্ণা গৌরায় সংছাগ এতা বৈ গ্রহদক্ষিণাঃ ॥ ৬

হোম সমাপনান্তে নিম্নোক্ত দ্রব্য সকল যথাক্রমে দক্ষিণা দিতে হইবে। সূর্য্যের সবৎসা গাভী, চন্দ্রের শঙ্খ, মঙ্গলের রক্তবর্ণ বৃষ, বুধের কাঞ্চন, বৃহস্পতির পীতবস্ত্র, শুক্রের শুভ্রবর্ণ ঘোটক, শনির কৃষ্ণাগাভী, রাহুর লৌহ এবং কেতুর ছাগ দক্ষিণা দিতে হইবে॥ ৬

## গ্রহদোষে বিল্বাদিমূল ধারণমাহ।

মূলং ধার্য্যং ত্রিশূল্যাঃ সবিতরি বিগুণে ক্ষীরিকামূলমিন্দৌ।
জিহ্বাহেতুর্ম্মিপুত্রে রজনিকর-সুতে বৃদ্ধদারস্য মূলং॥ ৭
ভার্গ্যা জীবেহথ শুক্রে ভবতি শুভকরং সিংহপুচ্ছস্য মূলম্।
বাট্যালক্ষার্কপুত্রে তমসিমলয়জং কেতুদোষেহশ্বগন্ধম্॥ ৮

কোন্ গ্রহ প্রতিকূল বশতঃ পীড়া ভোগ হইতেছে জানিয়া নিম্নোক্ত গ্রহৌষধি দক্ষিণ বাহুতে ধারণ করিলে পীড়ার উপশম হইবে ও গ্রহ প্রীত হইবেন।

সূর্য্যের বিল্বমূল, চন্দ্রের ক্ষীরিকা-মূল (শশাগাছের শিকড়), মঙ্গলের নাগজিহ্বালতা-মূল (অনন্তমূল), বুধের বৃদ্ধদারু (বিত্তারকা বৃক্ষ) মূল, বৃহস্পতির ব্রাহ্মণযষ্ঠি (বামনহাটী) মূল, শুক্রের সিংহপুচ্ছ (রামবাসক) মূল, শনির বাট্যাল (শ্বেত বেড়েলা) মূল, রাহুর শ্বেতচন্দন-মূল এবং কেতুর অশ্বগন্ধা মূল॥ ৭।৮

## গ্রহদোষে মাণিক্যাদি-ধারণমাহ।

মাণিক্যং বিগুণে সূর্য্যে বৈদুর্য্যং শশলাঞ্ছনে
প্রবালং ভূমিপুত্রে চ পদ্মরাগং শশাঙ্কজে।
গুরৌ মুক্তাং ভৃগৌ বজ্রমিন্দ্রনীলং শনৈশ্চরে
রাহৌ গোমেদকং ধার্য্যং কেতৌ মরকতন্তথা॥ ৯

রব্যাদি গ্রহগণ বিরূপ হইলে নিম্নোক্ত রত্ন সকল বাহুমূলে ধারণ করিলে গ্রহকোপ বিনষ্ট হয় ও গ্রহগণ তুষ্ট হন।

সূর্য্যের মাণিক্য, চন্দ্রের বৈদুর্য্য-মণি, মঙ্গলের প্রবাল, বুধের পদ্মরাগমণি, বৃহস্পতির মুক্তা, শুক্রের হীরক, শনির নীলমণি, রাহুর গোমেদমণি এবং কেতুর

মরকত-মণি (পান্না)। মানবদেহে এই সকল ধাতু ও রত্নাদির রাসায়নিক ক্রিয়া আছে, তদ্দ্বারা দেহের অনেক ব্যাধি নষ্ট করে॥ ৯

গ্রহদোষে তাম্রাদিদ্রব্যধারণমাহ।

সূর্য্যাদিদোষশান্ত্যৈধার্য্যাণিভুজেন তাম্রশঙ্খৌ চ।
বিদ্রুমকাঞ্চনমুক্তা-রজত-ত্রিপু-লৌহরাজপট্টানি॥ ১০

সূর্য্যাদি নবগ্রহের শান্তির জন্য নিম্নোক্ত ধাতু ও অন্যান্য দ্রব্য সকল বাহু-মূলে ধারণ বিধেয়।

রবির তাম্র, চন্দ্রের শঙ্খ, মঙ্গলের প্রবাল, বুধের কাঞ্চন, বৃহস্পতির মুক্তা, শুক্রের রজত, শনির সীসক, রাহুর লৌহ ও কেতুর রাজপট্ট (রামিয়াটি প্রস্তর)॥ ১০

গ্রহদোষে বিপ্রাদি-ভোজনমাহ।

ভূদেবং বিগুণে রবৌ শশধরে কাপালিকং ভোজয়েৎ।
ভিক্ষুং ভূমিসুতে শিশুং শশিসুতে জ্যোতির্বিদং বাক্‌পতৌ॥১১
শৈবং দৈত্যগণাধিরাজ-সচিবে দিগ্বাসসং ভাস্বুজে।
রাহৌ ব্রহ্মহনং শিখিন্যপি তথা রাত্রৌ দিবা বাদরাৎ॥ ১২

গ্রহদোষে বিপ্রাদি ভোজন যথা;—রবি বিরুদ্ধ হইলে ব্রাহ্মণ ভোজন, চন্দ্রে কাপালিক, মঙ্গলে ভিক্ষুক, বুধে শিশু, বৃহস্পতিতে জ্যোতির্ব্বিৎ, শুক্রে শৈব, শনিতে উলঙ্গ সন্ন্যাসী এবং রাহু ও কেতু বিরুদ্ধ হইলে, রাত্রিতেই হউক বা দিবাতেই হউক যত্নপূর্ব্বক চণ্ডাল ভোজন করাইতে হয়॥ ১১।১২

## দ্বিতীয় পরিচ্ছেদ।

——(**)——

### গোচরজ্ঞানে বিশেষ-বিধি।

গ্রহগণ গগনমণ্ডলে রাশিচক্রে নিয়ত পরিভ্রমণ করিতেছেন। তাঁহারা ঐরূপ ভ্রমণ করিতে করিতে মনুষ্য সম্বন্ধে যে শুভাশুভ ফল সমুৎপন্ন করেন, তাহাকে গোচর-ফল কহে। গ্রহগণের এই গোচর দ্বারা দশাজনিত শুভাশুভ ফলের হ্রাসবৃদ্ধি হইয়া থাকে, এই হেতু দশাফলবিচার-কালে গোচর-বিচার সর্ব্বতোভাবে বিধেয়। অধিকাংশ জ্যোতিষী গ্রহগণের দশা-বিচারকালে গোচর-বিচার করেন না; সেজন্য অনেক স্থলে ফলব্যভিচার দৃষ্ট হয়। যাহাদের দশা ও গোচর উভয়ই শুভ, তাহাদের বিশেষ শুভ হয়। যাহাদের দুইই অশুভ, তাহাদের বিশেষ অশুভ এবং যাহাদের উভয়ের মধ্যে একটী শুভ, তাহারা শুভাশুভ মিশ্রফল প্রাপ্ত হয়। রব্যাদি নয়টী গ্রহের মধ্যে বৃহস্পতির এক এক রাশি-ভোগকাল এক বৎসর; রাহু ও কেতুর দেড় বৎসর এবং শনির আড়াই বৎসর; এতদ্ব্যতীত অন্যান্য গ্রহের গোচরফলের কাল অতি অল্প, সেজন্য পূর্ব্বোক্ত চারিটি গ্রহের গোচরের প্রতি বিশেষ লক্ষ্য রাখিয়া কার্য্য করা উচিত। সকল গ্রহেরই দশা প্রবেশকালে গোচর-বিচার আবশ্যক। সচরাচর জন্মরাশি হইতে গোচরফল গণনা করা হয়। দশা-প্রবেশকালে গোচরে দশাপতি শুভ থাকিলে প্রায়ই শুভ এবং গোচরে অশুভ হইলে প্রায়ই অশুভ ফল প্রদান করেন।

শনি ও মঙ্গল জন্মকালে যে রাশিতে থাকেন, গোচরে সেই রাশিতে কিম্বা তাহার সপ্তমে উপস্থিত হইলে জাতকের নানা প্রকার বিঘ্ন ঘটে। মঙ্গলের রাশি-ভোগকাল অল্প, কিন্তু শনির আড়াই বৎসর এবং উহাঁর ফলও দীর্ঘস্থায়ী। অতএব গোচরফল বিচারকালে অগ্রে দেখিতে হইবে যে, শনি জন্মকালে যে রাশিতে ছিলেন সেই রাশিতে বা তৎসপ্তমে উপস্থিত হইয়াছেন কি না? যেহেতু গোচরে শুভ হইলেও উক্ত দুই স্থানে উঁহারা বিশেষ অশুভফলপ্রদ হয়েন। জন্মসময় হইতে প্রায় পনের বৎসর পরে শনি স্বীয় সপ্তমে উপস্থিত হন এবং ৩০ বৎসরে স্বীয় অধিষ্ঠিত রাশিতে প্রত্যাগমন করেন। এই হেতু ন্যূনাধিক ১৫ বৎসর অন্তর মানবগণ অতিশয় শারীরিক, মানসিক ও বৈষয়িক ক্লেশে নিমগ্ন হয়। ঐ গ্রহ তৎকালে রাজ্যাভীষ্ট হইলে উক্ত ফল নিশ্চয়ই ফলে।

এতদ্ব্যতীত জন্মকালীন রবিভোগ্য রাশিতে বা তৎসপ্তমে উপস্থিত হইলে জাতকের পিতার অনিষ্ট, রিপুভীতি, বন্ধু-বিয়োগ, মানহানি এবং ঐ রবি আবৃর্দ্দাতা হইলে সাংঘাতিক পীড়া হয়।

শনি জন্মলগ্নে উপস্থিত হইলে জাতকের ও তাহার সন্তানাদির পীড়া, ধনলগ্নে অর্থহানি, তৃতীয়স্থানে ভ্রাতৃপীড়া ও লগ্নে দশমে উপস্থিত হইলে কার্য্যহানি, অপমান ও নানা প্রকার অশান্তি ঘটে। ঐ সকল স্থানে মঙ্গল উপস্থিত হইলেও অশুভ হয়। বৃহস্পতি জন্মলগ্নে উপস্থিত হইলে ভ্রমণ, রক্তাধিক্য ও হৃৎপিণ্ড-প্রদাহ, ধনলগ্নগত হইলে সদুপায় দ্বারা অর্থলাভ, রবিভোগ্য রাশিতে উপস্থিত হইলে স্বাস্থ্যলাভ, মানসিক শান্তি, ধনবৃদ্ধি, ভোগ, অভিনয়কার্য্য, পদে প্রতি ও সন্তানাদি লাভ হয়; এবং দশমলগ্নে উপস্থিত হইলে কার্য্য ও সম্মানাদি-লাভ, অবস্থার উন্নতি ও উচ্চপদস্থ ব্যক্তি হইতে উপকার হইয়া থাকে। বৃহস্পতি জন্মকালে যে রাশিতে থাকেন, ন্যূনাধিক দ্বাদশ বৎসর অন্তর সেই রাশিতে প্রত্যাগমন করেন। উঁহারা বলবান্ শুভ গৃহাধিপতি হইলে ঐ সময়ে জাতকের নানা প্রকার সুখ ও সৌভাগ্যবৃদ্ধি হয়। বৃহস্পতি সপ্তমে উপস্থিত হইলে প্রথমে অশান্তি, কিন্তু শেষে শুভ হয়। শুক্র দশম লগ্নে উপস্থিত হইলে প্রণয়োত্তেজন ও বিবাহাদি এবং মঙ্গলাধিষ্ঠিত রাশিতে উপস্থিত হইলে বিলাসেচ্ছা ও স্ত্রীলাভ হয়। সকল গ্রহই সঞ্চারকালে বক্রাড়ী হইলে বিশেষ শুভাশুভ ফলপ্রদ হয়।

---

## দ্বিগ্রহযোগ-ফলম্।

যন্ত্রজ্ঞং পাপরতং নিপুণং ক্রূরং চ শস্ত্রবৃত্তিঞ্চ।
ধাতুজ্ঞংশ্চ ক্রমশশ্চন্দ্রাদিরন্বিতঃ সূর্য্যঃ ॥১
চন্দ্রেস্কারকে পূর্ব্বৈঃ কূটজ্ঞং প্রসূতং কুলাত্যধিকং।
বস্ত্রব্যবহারজ্ঞং ক্রমেণ পৌনর্ভবঞ্চাপি ॥২
মলোরকঃ পরদাররক্তো দুঃশীবিতঃ কুজাজ্জন্যৈঃ।
জ্যোতিবাদ্যোগীতজ্ঞং বাগ্মিন বদেদ্রেজালজ্ঞম্ ॥ ৩
জীবনসিতেন বহুগুণমসিতেন নযবিত্তোত্র ঘটকারম্।
জীবন মন্দেন সিতজ্ঞৌভিরয়োবং ফলানি বদেৎ ॥ ৪

রবি ও চন্দ্র একত্রাবস্থিত হইলে মানব যন্ত্রজ্ঞ হয়, রবির সহিত ভৌম থাকিলে মানব পাপরত, বুধ থাকিলে কার্য্যে সূক্ষ্মদৃষ্টি, বৃহস্পতি থাকিলে ক্রূর, শুক্র থাকিলে শস্ত্রবৃত্তিবিশিষ্ট এবং শনি থাকিলে ধাতুজ্ঞ ও বর্ণাদিজ্ঞ হয়॥ ১

চন্দ্র ও মঙ্গল একত্র থাকিলে কূটজ্ঞ অর্থাৎ কুল-কুশলকারী, বুধের সহিত চন্দ্র থাকিলে বাক্যে নিপুণ অর্থাৎ প্রিয়বাদী, গুরুর সহিত কুলপ্রসিদ্ধ, শুক্রের বস্ত্রবিক্রয়জ্ঞ, এবং শনির সহিত চন্দ্র একত্রাবস্থিত হইলে পুনর্ভূ পুত্র হয়॥ ২

মঙ্গল ও বুধ একত্রে থাকিলে মল্ল, মঙ্গল বৃহস্পতির সহিত থাকিলে রক্ষক, শুক্রসহ পরদাররত ও শনির সহিত দুঃখান্বিত হয়। বুধের সহিত বৃহস্পতি থাকিলে গীতজ্ঞ, শুক্র থাকিলে বাগ্মী এবং শনি থাকিলে ইন্দ্রজালজ্ঞ হয়॥ ৩

বৃহস্পতির সহিত শুক্র থাকিলে বহুগুণসম্পন্ন, শনি থাকিলে কুম্ভকার হয়। শুক্র ও শনি একত্রাবস্থিত হইলে স্ত্রীধন প্রাপ্ত হয়॥ ৪

সর্ব্বগুণান্বিতো দাতা সুখী শূরশ্চ পণ্ডিতঃ।
জাতো ভৌম-শশিযোগে ভবন্যেতানি চ ধ্রুবং॥ ৫

জন্মকালে মঙ্গল ও চন্দ্র একত্রাবস্থিত হইলে জাতক সকল গুণযুক্ত, দাতা, সুখান্বিত, শৌর্য্যশালী ও পণ্ডিত হয়॥ ৫

রূপবান্ ধনোঽকার্য্যঃ পাপপথিরতঃ সদা।
জাতঃ সৌম্যেন যোগস্থ নিন্দাবাদে চ তৎপরঃ॥ ৬

জন্মকালে মঙ্গল ও বুধ একত্র থাকিলে জাতব্যক্তি রূপবান্, নির্ধন, কুৎসিত কার্য্যকারী, পাপাত্মা এবং পরনিন্দাতৎপর হয়॥ ৬

মন্দশ্চন্দ্রসমাযুক্তো ধনবান্ পণ্ডিতো ভবেৎ।
ক্রূরঃ চৈতন্ডকারী চ পরনিন্দাপরঃ সদা॥ ৭

[illegible] শনি ও চন্দ্র এক ঘরে থাকিলে জাতক ধনবান্, ক্রূর, হিংসক ও প[illegible] হয়॥ ৭

মহাধনী সর্ব্বজনানুরাগঃ সর্ব্বার্থসিদ্ধিঃ পরবোধকশ্চ।
গুরুর্যদা যোগমুপৈতি মন্দং তদা শিশুঃ সর্ব্বগুণান্বিতঃ স্যাৎ॥ ৮

জন্মকালীন বৃহস্পতি ও শনি একরাশিতে থাকিলে জাত মনুষ্য অত্যন্ত ধনবান্, সকল মনুষ্যের প্রতি অনুরাগবিশিষ্ট, সর্ব্বার্থসিদ্ধ, পরবোধক এবং সর্ব্বগুণবিশিষ্ট হয়॥ ৮

দয়াবান্ রূপবাংশ্চৈব যোষিজ্জনমনোহরঃ।
সর্ব্বরত্নযুতঃ পুণ্যো ভৃগুভৌমসমাগমে॥ ৯

জন্মকালীন শুক্র ও ভৌম একরাশিতে অবস্থিতি করিলে জাতক দয়াশীল, রূপবান্, রমণীমোহন, সর্ব্বরত্নযুক্ত ও পুণ্যবান্ হয়॥ ৯

বক্রোঽতিদুঃখী জঠরেচ রোগী ব্রণঃ কুবিদ্যাদয়িতাকুভাগ্যঃ।
সেবাপরো নিষ্ফলকার্য্যসিদ্ধি শ্রীসূর্য্যপুত্রেণ যুতশ্চ রাহুঃ॥ ১০

জন্মকালে শনি রাহুযুক্ত হইয়া একঘরে থাকিলে জাতক বক্র, দুঃখী, উদর-রোগী, ব্রণযুক্ত, কুবিদ্যাসেবী ও পরসেবারত হয়। আর ঐ ব্যক্তির পত্নী ভাগ্যহীনা হইয়া থাকে॥ ১০

রাহুণা সংযুতো ভৌমো মন্দচেষ্টো বিনিন্দকঃ।
ধূর্ত্তশ্চ পাপশীলশ্চ বাক্‌জীবী পরদারক॥ ১১

জন্মকালে রাহু ও মঙ্গল একরাশিতে অবস্থিতি করিলে জাতক মন্দচেষ্টারত, পরনিন্দুক, ধূর্ত্ত, পাপাত্মা, বাক্যজীবী এবং পরদারাসক্ত হইয়া থাকে॥ ১১

শনিভার্গবযোগেতু দুঃখিতশ্চ নরো ভবেৎ।
কুবুদ্ধিঃ কুৎসিতো ব্যগ্রী নীচসঙ্গরতঃ সদা॥ ১২

জন্মকালে শনি ও শুক্র একত্রাবস্থান করিলে জাতক দুঃখী, কুবুদ্ধিসম্পন্ন, কুৎসিত, ব্যগ্রচিত্ত এবং নীচসঙ্গরত হয়॥ ১২

ইতি বৃহজ্জাতক-চন্দ্রিকোক্ত দ্বিগ্রহযোগ ফলম্।

## অথ গ্রহে দৃষ্টি-ফলম্।

মঙ্গলে—বুধের দৃষ্টি থাকিলে জাতব্যক্তি নাট্যকার, অভিমানী, মায়াবী ও শক্র কর্ত্তৃক সন্তপ্ত হয়।

মঙ্গলে—বৃহস্পতির দৃষ্টি থাকিলে জাত ব্যক্তি ভূপতিতুল্য ও পাপহীন হয়। আর ঐ মঙ্গল শুভগ্রহযুক্ত না হইলে জাত বালকের অতিশয় যশোলাভ হইয়া থাকে। প্রমাণং যথা;—"ভূপোপমঃ সৌম্যেরযুক্তঃ সুভগোঽতি লোকে"। ইতি কুজে গুরোঃ।

মঙ্গল—শুক্র কর্ত্তৃক দৃষ্ট হইলে জাত বালক সম্মানী, সুখী, গুণবান্, সৎকর্ম্মশালী ও কামী হইয়া থাকে।

"ক্ষীণঃ কফাত্মা নখদন্তরোগী গর্ভপ্রপীড়া
নিয়তং সদা স্যাৎ"। ইতি ভৃগৌ চন্দ্রস্ত।

জন্মকালে শুক্রগ্রহ চন্দ্র কর্ত্তৃক দৃষ্ট হইলে জাত ব্যক্তি ক্ষীণকায়, কফী নখদন্তরোগী হয়, আর ঐ ব্যক্তির সদা সর্ব্বদা উদরের পীড়া হইয়া থাকে।

## অথ শুক্রে গুরুদৃষ্টি-ফলম্।

মেধান্বিতো মন্ত্রবিচারকারী নরেন্দ্রমান্যো দ্বিজদেবভক্তঃ।
অমাত্যধর্ম্মোঽপি নরস্তথা স্যাৎ সিতোঽপি দৃষ্টো গুরুণা যদি স্যাৎ॥

## হোরারত্নে জাতক-বিবেকঃ।

১। দিনের্ক কুজসংদৃষ্টে রাত্রৌ মন্দ-কুজেক্ষিতে।
পিতুঃ পরোক্ষে বক্তব্যং জননং জাতকস্য চ॥

২। সূর্য্যামন্দৌ চরক্ষ'স্থৌ ভৌমেন যুক্ত-বীক্ষিতৌ।
পরদেশে পিতা তস্য মৃতো বাচ্যো বিনিশ্চয়াৎ॥

৩। লগ্নেস্থিতে বাসরনাথপুত্রে বাক্সিরং সংস্থেপ্যথবা মহীজে।

৪। চন্দ্রোথবা সূর্য্যমহীজমধ্যে বিদেশসংস্থে জনকে বভূব।

৫। চররাশিস্থে অর্কে নবমাষ্টমস্থে বিদেশস্থে পিতরি বাচ্যং।

অস্মিন্ যোগেঽপি লগ্নং চন্দ্রদৃষ্টিবর্জ্জিতং জেয়মিত্যুক্তং ॥
৬। চন্দ্রঃ লগ্নং পশ্যতি [illegible] ব পিতুঃ সন্নিধৌ জন্মবাচ্যং।

## বিবিধ-যোগাঃ।

চরে যদি স্যান্নিধনস্য ভাবস্তস্যাধিপঃ পশ্যতি চেৎ বিলগ্নং।
স্বাধীশযুক্তং নিধনঞ্চ বা সজ্ঞানেন তীর্থে মরণং তদা স্যাৎ ॥ ১

যদি জন্মসময়ে লগ্নের অষ্টমস্থান চররাশি হয় এবং উক্ত স্থানের অধিপতি যদি জন্মলগ্নে দৃষ্টি করেন, অথবা অষ্টমস্থানে অষ্টমাধিপতি থাকেন, তবে জাত-ব্যক্তির সজ্ঞানে তীর্থে মৃত্যু হইয়া থাকে ॥ ১

সূর্য্যাদুভচরো বহুভৃত্যধনো বন্ধুনামাশ্রয়ঃ।
নৃপপূজ্যো ভুনক্তি ভোগানুভর্চ্চ্যং ॥ ২

সূর্য্য হইতে উভয় স্থানে অর্থাৎ দ্বিতীয়-দ্বাদশে গ্রহ থাকিলে জাত মনুষ্য বহু ভৃত্যের অধিপতি, ধনবান্, বন্ধুগণের আশ্রয়দাতা, রাজসম্মানী বা ভোক্তা হয় ॥ ২

লগ্নাচ্চ পঞ্চমস্থানে যদা সূর্য্যবৃহস্পতী।
তদা বিদ্যাধনৈঃ পূর্ণো জায়তে নাত্র সংশয়ঃ ॥ ৩

লগ্নের পঞ্চমস্থানে রবি ও বৃহস্পতি থাকিলে জাত ব্যক্তি বিদ্বান্ ও ধনশালী হয়, ইহাতে সংশয় নাই ॥ ৩

চরে শুভে দান-পবিত্রহস্তঃ চরদ্বয়ে চৈব জগদ্বশীকৃৎ।
চরত্রয়ে সর্ব্বজনস্য মান্যশ্চতুশ্চরে সৌম্যঃ কুবেরতুল্যঃ ॥ ৪

যদি জন্মকালে একটী চররাশিতে শুভগ্রহ থাকে, তবে জাত ব্যক্তি দাতা হয়। দুইটী চররাশিতে শুভগ্রহ থাকিলে জগৎ বশ করে, তিন চরে গ্রহ থাকিলে লোকের মান্য এবং চরচতুষ্টয়ে শুভগ্রহ থাকিলে কুবেরের সদৃশ ধনী হইয়া থাকে ॥ ৪

পুণ্যক্ষেত্রগতে জীবে শুভগ্রহবিলোকিতে।
জায়তে পুত্রঃ সদ্বিদ্বো নৃপতেঃ পরমপ্রিয়ঃ॥ ৫

জন্মসময়ে বৃহস্পতি শুভগ্রহের ক্ষেত্রে থাকিলে এবং শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে জাত ব্যক্তির পুত্র বিদ্বান্ ও রাজার প্রিয়পাত্র হইয়া থাকে॥ ৫

সপ্তভির্ব্বা চতুর্ভির্ব্বা নিধনং যদি বীক্ষ্যতে।
তীর্থপূতো ভবেদ্দীমানন্তে ভজতি জাহ্নবীং॥ ৬

জন্মসময়ে সাতটী গ্রহ কিম্বা চারিটী গ্রহ যাহার মৃত্যুস্থান দর্শন করেন, সেই ব্যক্তি নানা তীর্থে ভ্রমণপূর্ব্বক শরীর পবিত্র করিয়া অন্তকালে জাহ্নবী-সলিলে প্রাণত্যাগ করে॥ ৬

অর্কেণ সহিতঃ শুক্রঃ কর্কটস্থো যদা ভবেৎ।
কৃত্বা পুণ্য সহস্রাণি ম্রিয়তে জাহ্নবী-জলে॥ ৭

জন্মসময়ে শুক্র রবিযুক্ত হইয়া কর্কটরাশিতে থাকিলে জাতব্যক্তি সহস্র পুণ্য সঞ্চয় করিয়া অন্তকালে গঙ্গাজলে তনুত্যাগ করে॥ ৭

**চতুঃসাগর যোগ**—তুলায়, মকরে, মেষে ও কর্কটে এবং লগ্নে শুভগ্রহ অবস্থিত হইলে চতুঃসাগর-যোগ হয়। এই যোগ সকল যোগাপেক্ষা অধিক ফলপ্রদ হয়। যথা;—

চতুঃসিন্ধৌ নরো জাতো বহুরত্নবিভূষিতঃ।
গজবাজিনরৈঃ পূর্ণৈ নৃপতের্নৃপতির্ভবেৎ॥

**শত্রুঞ্জয় যোগ**—জন্মসময়ে যদি দুইটী বা তিনটী শুভগ্রহ কর্ত্তৃক শত্রুস্থান (লগ্ন হইতে ষষ্ঠ ভবন) দৃষ্ট হয়, তবে শত্রুঞ্জয়-যোগ হইয়া থাকে। শত্রুঞ্জয়-যোগ থাকিলে অন্য কোন গ্রহের যোগাযোগে বিশেষ ফল নাই।

**ষট্‌শূন্য যোগ**—জন্মকালে মেষাদি দ্বাদশ রাশির মধ্যে ছয় রাশিতে গ্রহগণ থাকিয়া যদি ছয় রাশিতে শূন্য থাকে, তবে ষট্‌শূন্য-যোগ হয়। ষট্‌শূন্য যোগে জাতব্যক্তি নরপতি, গো, যান ও অশ্বের অধিপতি, ধর্ম্মতৎপর, সদ্বক্তা, ধনধান্যাদিযুক্ত, কুলশ্রেষ্ঠ, শাস্ত্রার্থবেত্তা, জনপালক, মান্য ও গুণী হয়।

ক্ষয়কাশ যোগ—শনি, চন্দ্র ও রাহু একত্র থাকিলে নিশ্চয় জাতকের ক্ষয়রোগ জন্মিবে। মকরে রবি এবং শনি ও মঙ্গলের মধ্যবর্ত্তী চন্দ্র থাকিলেও ক্ষয়কাশ হইবে।

অপস্মার যোগ—শনি ও চন্দ্র যদি একত্র থাকে ও তাহাতে মঙ্গলের দৃষ্টি থাকে, তবে জাতকের অপস্মার রোগ জন্মাইবে।

কুম্ভীরাদির মুখে মৃত্যু-যোগ—ষষ্ঠ অথবা অষ্টমস্থানে বুধ শত্রু গৃহগত হইয়া শত্রু কর্ত্তৃক যুক্ত বা দৃষ্ট হইলে নিশ্চয়ই জাতক মকর কুম্ভীরাদি জলজন্তুর মধ্যে কাহারও কর্ত্তৃক নিহত হইবে।

জলে ডুবিয়া মৃত্যু-যোগ—মেষ, কর্কট, তুলা বা মকররাশিতে চন্দ্র থাকিলে এবং শনি ও মঙ্গল কর্ত্তৃক দৃষ্ট হইলে জাতক জলমগ্ন হইয়া প্রাণত্যাগ করিবে, অথবা মৃতবৎ হইবে।

অপমৃত্যু যোগ—তিনটী কেন্দ্রস্থানে পাপগ্রহ অবস্থিতি করিলে অপমৃত্যু হয়। লগ্নাধিপতি কিম্বা চন্দ্র পাপযুক্ত হইয়া অষ্টমে, এবং দশম ও দ্বাদশে পাপগ্রহ থাকিলে অপমৃত্যু হয়। লগ্নে শনি ও মঙ্গল একত্র থাকিলে যে কোন রূপেই হউক, জাতকের অপমৃত্যু ঘটিবে।

উদ্বন্ধন ( গলায় দড়ী ) যোগ—স্বক্ষেত্রে শনির সহিত যদি রাহু মিলিয়া থাকে, তবে জাতকের উদ্বন্ধনে প্রাণত্যাগ হইবে।

উন্মাদ যোগ—লগ্নে বৃহস্পতি ও সপ্তমে কিম্বা ত্রিকোণে মঙ্গল থাকিলে, অথবা লগ্নে শনি এবং পঞ্চম, সপ্তম ও নবম এই তিন গৃহের যে কোন রাশিতে মঙ্গল থাকিলে জাতক উন্মাদ হইবে।

শরক্ষেপ-যোগঃ।

ধর্ম্মস্থানগতে ভৌমে শশ্বর্করাহুসংযুতে।
শুভগ্রহা ন পশ্যন্তি শরক্ষেপেণ হন্যতে॥

## ব্রহ্মঘাতী-যোগঃ।

রবিণা সহিতো ভৌমঃ শনির্ব্বা জীবসংযুতঃ।
অষ্টাবিংশতি বর্ষে চ ব্রহ্মঘাতী ন সংশয়ঃ॥

## বিকৃত-দশন-যোগঃ।

বিকৃতদশনঃ পাপৈর্দৃষ্টে বৃষাজহয়োদয়ে
খলতিরশুভক্ষেত্রে লগ্নে হয়ে বৃষভেঽপিবা।
নবম-সুতে গতে পাপৈর্দৃষ্টে রবাবদৃষ্টেক্ষণো
দিনকরসুতেঽনেকব্যাধিঃ কুজে বিকলঃ পুমান্॥

মেষ, বৃষ ও ধনু এই তিন লগ্নের মধ্যে যে কোন একটী জন্মলগ্ন হইলে যদি ঐ লগ্নে পাপগ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে জাতব্যক্তি বিকৃতদন্ত হয়। অপর—মেষ, বৃষ, সিংহ, বৃশ্চিক, মকর ও কুম্ভ এই ছয় লগ্নের যে কোন একটী জন্ম-লগ্ন হইলে যদি ঐ লগ্নে পাপগ্রহের দৃষ্টি থাকে, তাহা হইলে মনুষ্য খল্বাট-রোগী হয়; এবং ঐরূপ লগ্নের নবমে পঞ্চমে পাপদৃষ্ট রবি থাকিলে অসার-নেত্র হয়। ঐ সকল লগ্নের নবমে পঞ্চমে শনি থাকিলে নানা রোগযুক্ত ও মঙ্গল থাকিলে বিকলাঙ্গ হয়।

## অথ সর্ব্বগ্রহাবলোকিত-লগ্নফলম্।

সর্ব্বেঽপ্যাকাশগাবা উদয়মথ তদা দৈবযোগেন
বিত্তং পশুস্তি স্থানমানং দদাতি গুণচয়ং রাজলক্ষ্মীং তনুজান্।
বন্ধুং পত্নীং মনোজ্ঞাং মৃদুমধুরবচঃ সৎকুলানাঞ্চ ভার্য্যাং
রাজ্ঞঃ প্রীতি স পুষ্টান্ মরণমিহ শুভং জাহ্নবি-বারি মধ্যে॥

গ্রন্থান্তরে—

সর্ব্বৈর্গগনভ্রমণৈর্দৃষ্টৈলগ্নে ভবতি মহীপালঃ।
বলিভিঃ সমস্তসৌম্যৈর্বিগতভয়ো দীর্ঘজীবী চ॥

### অথ সর্ব্বগ্রহেক্ষিত-চন্দ্র-ফলম্।

কুমুদগহনবন্ধৌ বীক্ষ্যমাণে সমস্তৈ-
র্গগনতলনিবাসৈর্দীর্ঘজীবী বিলাসী।
কলমতুলসুখং যচ্চ কেমদ্রুমোক্তং
ভবতি মনুজনাথঃ সার্ব্বভৌমো জিতারিঃ।

জন্মকালে চন্দ্র সমস্ত গ্রহ কর্ত্তৃক অবলোকিত হইলে জাতব্যক্তি দীর্ঘজীবী, বিলাসযুক্ত, রাজচক্রবর্ত্তী ও শত্রুহন্তা হইয়া থাকে। আর তাহার কেমদ্রুম-যোগে রিষ্ট হয় না।

### অথ একাদি-স্বগৃহস্থিত-ফলম্।

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী
ক্রমান্নৃপসমো ভূপ একাদি-স্বগৃহে স্থিতে॥

### অথ মোক্ষযোগজ্ঞানমাহ।

ষষ্ঠাষ্টমকণ্টগো গুরুরুচ্চো ভবতি মীনলগ্নে বা।
শেষৈরবলৈর্জন্মনি মরণে মোক্ষগতি মাহুঃ॥

যদি লগ্ন হইতে ষষ্ঠ, অষ্টম অথবা কেন্দ্রের যে কোন গৃহে উচ্চ বৃহস্পতি অবস্থিত হন, তাহা হইলে জাতকের মোক্ষ হয়। মীনলগ্নে বৃহস্পতি ব্যতীত অন্য গ্রহগুলি বলহীন হইয়া অবস্থিতি করিলেও জাতকের মোক্ষ হয়।

### জ্যেষ্ঠ পুত্র-কন্যার বিবাহনিষিদ্ধ মাস।

মার্গশীর্ষে তথা জ্যৈষ্ঠে ক্ষৌরং পরিণয়ং ব্রতম্।
জ্যেষ্ঠপুত্র-দুহিত্রোশ্চ যত্নতঃ পরিবর্জ্জয়েৎ॥

জ্যৈষ্ঠ ও অগ্রহায়ণমাসে প্রথমগর্ভজাত পুত্র ও কন্যার বিবাহাদি কার্য্য নিষিদ্ধ। কিন্তু বিশেষ আবশ্যক বোধ করিলে নিম্নলিখিত প্রকারে বিবাহকার্য্য সম্পন্না হইতে পারে।

কৃত্তিকাস্থরবিং ত্যক্ত্বা জ্যৈষ্ঠে জ্যেষ্ঠস্য কারয়েৎ।
উৎসবাদি চ সর্ব্বাণি দিনদিনানি বিবর্জ্জয়েৎ॥

যে কয়েক দিন রবি কৃত্তিকানক্ষত্রে অবস্থান করেন, সেই কয়েক দিন অর্থাৎ জ্যৈষ্ঠ মাসের প্রথম দশদিন পরিত্যাগপূর্ব্বক প্রথমজাত পুত্র-কন্তার বিবাহাদি কার্য্য সমাধা হইতে পারে।

## কন্যার জন্মমাসাদিতে বিবাহের ফল।

জন্মমাসে চ পুত্রাঢ্যা ধনাঢ্যা চ ধনোদয়ে।
জন্মভে জন্মরাশৌ চ কন্যাহি ধ্রুব সন্ততিঃ ॥

কন্যার জন্মমাসে বিবাহ হইলে সেই বিবাহিতা কন্যা পুত্রবতী হয়। জন্মমাস হইতে দ্বিতীয় মাসে বিবাহ হইলে সেই বিবাহিতা কন্যা ধনসমৃদ্ধিশালিনী হয়, এবং জন্মনক্ষত্রে ও জন্মরাশিতে বিবাহ হইলে সেই কন্যা সন্ততিযুক্তা হয়।

## পুরুষের জন্মমাসাদিতে বিবাহাদির ফল।

ন জন্মমাসে ন চ চৈত্রপৌষে ক্ষৌরং বিবাহো ন চ কর্ণবেধঃ।
ন্যূনং সরোগং ধনপুত্রনাশং প্রাপ্নোতি মূঢ়ো বধবন্ধনানি ॥

জন্মমাসে, চৈত্রমাসে, পৌষমাসে পুরুষের বিবাহ, কর্ণবেধ এবং ক্ষৌরকার্য্য নিষিদ্ধ। উক্ত মাসত্রয় মধ্যে কথিত কার্য্য সকল সম্পন্ন করিলে রোগযুক্ত, পুত্রার্থনাশ ও নিজের বধবন্ধন হইয়া থাকে।

## ।বিবাহ।

ধর্ম্মসাধন দ্বারা পরম গতি লাভ করাই মানব জীবনের শ্রেষ্ঠ ও মুখ্য উদ্দেশ্য। এই উদ্দেশ্য সাধনার্থ নরনারী বিবাহ-সূত্রে মিলিত হইয়া গৃহস্থাশ্রমরূপ পরম ধর্ম্ম প্রতিপালন করিয়া থাকেন। এই ধর্ম্ম প্রতিপালনার্থ দম্পতির একাভিসন্ধি ও সহৃদয়তা থাকা একান্ত বিধেয়; কিন্তু মানবের প্রকৃতি সর্ব্বত্র একরূপ নহে। এই বিভিন্ন প্রকৃতির নরনারী হইতে এমন দম্পতি নির্ব্বাচিত হওয়া আবশ্যক, যাঁহাদের মধ্যে এই একাভিসন্ধি ও সহৃদয়তা বিদ্যমান থাকিতে পারে। প্রকৃতি পর্য্যবেক্ষণ করিয়া এরূপ পাত্রপাত্রী সংযোজন করা বড়ই কঠিন ব্যাপার। তজ্জন্য প্রাচীন ঋষিগণ যাহাতে সহজে এই প্রকার পাত্র-পাত্রী নির্ব্বাচিত হইতে পারে, জ্যোতিষশাস্ত্রে সে সম্বন্ধে কয়েকটী উপদেশ প্রদান করিয়া গিয়াছেন। এই শাস্ত্রের বিধানানুযায়ী পাত্র ও পাত্রীর মিলন হইলে, তাহাদের মিলনে গৃহস্থ-ধর্ম্ম সুপ্রতিপালিত হইতে পারিবে—ইহাই তাঁহাদের উপদেশ। এই শাস্ত্রে কোন্ প্রকার পাত্রের সহিত কোন্ প্রকার পাত্রীর মিলন উৎকৃষ্ট, কোন্ প্রকার পাত্রীর মিলন মধ্যম ও কোন্ প্রকার পাত্রীর মিলন অধম তাহা বিশেষরূপ বর্ণিত হইয়াছে। এইহেতু পূর্ব্ব হইতেই পাত্র-পাত্রীর কোষ্ঠিবিচার অর্থাৎ তাহাদের জন্মরাশি, নক্ষত্র, গণ, বর্ণ প্রভৃতি মিলাইয়া শুভকালে শুভলগ্নে বিবাহ কার্য্য সম্পন্ন করিবার প্রথা প্রচলিত আছে। কিরূপে বর-কন্যার রাশ্যাদি-মিলন পরীক্ষা করিতে হয়, তাহা এই গ্রন্থে স্ত্রীজাতক অধ্যায়ে বিশেষরূপে বর্ণিত হইয়াছে। দুঃখের বিষয়, কেহ কেহ এই বিবাহ কার্য্যে কালশুদ্ধির প্রতি লক্ষ্য না রাখিয়া অকালে বিবাহ কার্য্য সম্পন্ন করিয়া সন্তুষ্ট থাকেন, ইহাতে পরিণামে শাস্ত্রীয় বচনানুসারে বেশী অনিষ্ট সাধিত না হইলেও যে স্বল্প অনিষ্ট সাধিত হয়, সে বিষয়ে সন্দেহ নাই।

---

জ্যোতিষ-প্রভাকরের পরিশিষ্ট

# জন্মপত্রিকা-বচার

শ্রীকার্ত্তিকচন্দ্র জ্যোতীরত্ন

সম্পাদিত।

করেন। রামচন্দ্র বনগমন করিলে দশরথ ও কৌশল্যা পুত্র-শোকে একান্ত অধীর হইয়া অতি কষ্টে মানবলীলা সম্বরণ করেন।

**জন্ম-পত্রিকা-বিচার।**—এই কুণ্ডলীতে বৃহস্পতি, শনি, মঙ্গল, শুক্র ও রবি এই পাঁচটী গ্রহ তুঙ্গী, এবং রাহুও কন্যারাশিগত হওয়ায় তুঙ্গস্থানের ফলদাতা।

একাদিগ্রহ তুঙ্গগত হইলে কি ফল?

উৎকৃষ্টাঃ স্ত্রীসুখিনঃ প্রকৃষ্টকার্য্যা রাজপ্রতিরূপকাশ্চ।

রাজান্ একদ্বিত্রিচতুর্ভির্জায়ন্তেতঃ পরং দিব্যাঃ॥

ইতি কূটস্থীয়ে। রঘুবংশ ৫ম সর্গ ১৩ শ্লোকে মল্লিনাথঃ।

অর্থাৎ জন্মকালে যাহার একটী গ্রহ তুঙ্গী থাকে তিনি উৎকৃষ্ট লোক, দুইটী থাকিলে স্ত্রীসুখী, তিনটী থাকিলে উৎকৃষ্ট কার্য্যকারী, চারিটী থাকিলে রাজপ্রতিরূপ, পাঁচটী গ্রহ তুঙ্গী হইলে রাজা হয় এবং নরাকারে অবতীর্ণ দেবতারই ছয়টী গ্রহ তুঙ্গী। শাস্ত্রে কথিত আছে, পূর্ণব্রহ্ম নারায়ণ নরাকারে দশরথ-গৃহে অবতীর্ণ হইয়াছিলেন।

লগ্ন হইতে সপ্তম স্থান পত্নীবোধক অর্থাৎ এই স্থানে জাতকের পত্নীসম্বন্ধীয় বিচার হয়।

লগ্ন ও চন্দ্রের সপ্তমস্থ মঙ্গল পত্নীহানিকারক। এই হেতু লোক-গঞ্জনাভয়ে ইনি স্বীয় পত্নী সীতাকে পরিত্যাগ করিতে বাধ্য হইয়াছিলেন।

চতুর্থস্থ শনি পিতার কষ্টদায়ক। এইহেতু ইঁহার পিতা দশরথ ইঁহার বনগমনান্তর অতি ক্লেশে মানবলীলা সম্বরণ করেন।

ধর্ম্মাধিপতি বৃহস্পতি পূর্ণবলী হইয়া লগ্ন, পঞ্চম ও দশমপতির সম্বন্ধী হওয়ায় এবং দশমস্থানে শনির পূর্ণদৃষ্টি থাকায় ইনি পরম ধার্ম্মিক এবং একজন উচ্চশ্রেণীর কঠোর তপস্বী অর্থাৎ স্বয়ং ধর্ম্মের অবতার পূর্ণব্রহ্ম নারায়ণ নরাকারে পৃথিবীতে অবতীর্ণ।

লগ্ন হইতে চতুর্থস্থান মাতৃস্থান এবং চন্দ্র মাতৃকারক গ্রহ, এইহেতু লগ্ন ও চন্দ্র হইতে চতুর্থ, সপ্তম এবং দশমস্থানে পাপগ্রহ থাকায় ইনি বহুমাতৃক ছিলেন।

রবি ও চন্দ্র রাজার কারক। এই কুণ্ডলীতে রবি ও চন্দ্র কেন্দ্রগত হইয়া বিশেষ বলশালী হইয়াছে, এইহেতু ইনি প্রবল প্রতাপান্বিত রাজা ছিলেন।

# ভগবান্ শ্রীশ্রীকৃষ্ণের জন্ম-পত্রিকা।

কল্যব্দাঃ ১৬৩৩। ভাদ্র কৃষ্ণাষ্টমী, মধ্যরাত্রি।

| | | |
|---|---|---|
| লং ৪ চকে | | বৃ |
| | জন্মকুণ্ডলী | ম |
| র বু | শু শ | রা |

**জীবন কাহিনী।**—ভগবান্ শ্রীকৃষ্ণ বসুদেবের ঔরসে তৎপত্নী দেবকীর অষ্টম গর্ভে জন্মগ্রহণ করেন। দ্বাপরযুগের শেষভাগে ভাদ্র রোহিণীনক্ষত্রে কৃষ্ণাষ্টমী তিথিতে মধ্যরাত্রিসময়ে ইনি ভূমিষ্ঠ হন। কংসের ভয়ে বসুদেব ইঁহার জন্মের অব্যবহিত পরেই ইঁহাকে ব্রজধামে নন্দালয়ে রাখিয়া তাঁহার সদ্যোজাতা কন্যাকে আনয়ন করেন। নন্দ ও তৎপত্নী যশোদা ইঁহাকে আপনাদের পুত্র বলিয়া জানিতেন, এবং পুত্রবৎ লালনপালন করিয়াছিলেন। শৈশবাবস্থে কৃষ্ণ অন্যান্য গোপ-বালকের সহিত ধেনু চরাইতেন। ইঁহার শারীরিক বল, বুদ্ধি ও সৌন্দর্য্য দেখিয়া ব্রজবাসীরা ইঁহাকে অতিশয় ভালবাসিত। বাল্যকাল হইতেই ইনি দুর্বৃত্ত কংসের প্রেরিত তৃণাবর্ত্ত, অঘ, অরিষ্ট, পুতনা প্রভৃতি অসুরাসুরীদিগকে বধ করেন এবং কালীয়নাগকে দমন করিয়া কালিন্দীর জল নিরাপদ করিয়া দেন। নিয়োজিত লোক দ্বারা কৃষ্ণ-বলরামের বিনাশসাধনে অকৃতকার্য্য হইয়া কংস ধনুর্যজ্ঞের অনুষ্ঠান করেন এবং কৃষ্ণ বলরামকে আনিবার জন্য অক্রূরকে প্রেরণ করেন। কৃষ্ণ বলরাম রাজসভায় উপস্থিত হইলে কংস কর্ত্তৃক আক্রান্ত হইয়া কৃষ্ণ তাহার প্রাণসংহার করেন এবং তৎপিতা উগ্রসেনকে মথুরায় রাজা করেন। ভগবান্ শ্রীকৃষ্ণ বলরাম সহ কাশীর সন্নিহিত অবন্তীনগরে সান্দীপনি মুনির নিকট কিছুকাল বিদ্যাশিক্ষা করিয়া সর্ব্বশাস্ত্রে পারদর্শী হন। ভগবান্ শ্রীকৃষ্ণ বিদর্ভরাজ ভীষ্মকের কন্যা রুক্মিণীর পাণিগ্রহণ করেন। তাঁহার গর্ভে কৃষ্ণের প্রদ্যুম্ন

প্রমুখ দশটী পুত্র এবং চারুমতি নামে কন্যা জন্মে। ধর্ম্মপ্রাণ পঞ্চপাণ্ডবের প্রতি শ্রীকৃষ্ণের সমধিক প্রীতি ছিল। ইঁহারই সহানুভূতি ও বুদ্ধিকৌশলে পাণ্ডবেরা কুরুক্ষেত্রের যুদ্ধে জয়লাভ করতঃ হস্তিনাপুরের রাজধানী স্থাপন করেন। আত্ম-বিচ্ছেদে যদুবংশ ধ্বংস প্রাপ্ত হইলে ইনি বনগমন করেন। পরে যোগাবলম্বন পূর্ব্বক দেহত্যাগ করিয়া স্বধামে গমন করেন।

জন্ম-পত্রিকা-বিচার। ( ভগবান্ শ্রীকৃষ্ণ )।

উচ্চস্থাশনিভৌমচান্দ্রিশনয়ো লগ্নং বৃষো লাভগো জীবঃ
সিংহ তুলালিষু ক্রমবশাৎ পুষোশনো রাহবঃ।
নৈশীথঃ সময়োঽষ্টমীবুধদিনং ব্রহ্মার্ক্ষমত্রক্ষণে
শ্রীকৃষ্ণাভিধমম্বুজে ক্ষণমভূদাবিঃ পরং ব্রহ্মতৎ॥

ভগবান্ শ্রীকৃষ্ণের জন্মকালীন রব্যাদি সাতটী গ্রহই বিশেষ বলশালী ছিল; যেহেতু বুধ, শনি, মঙ্গল এবং চন্দ্র এই চারিটী গ্রহ তুঙ্গগত বা উচ্চরাশিস্থ এবং রবি, চন্দ্র ,ও বৃহস্পতি এই তিনটী গ্রহ স্বগৃহগত হইয়াছিল। এরূপ যোগে জন্ম নরাকারে অবতীর্ণ দেবতারই সম্ভব।

লগ্ন হইতে চতুর্থস্থান বন্ধুস্থান। বন্ধুস্থানাধিপতি রবি স্বগৃহগত হওয়ায় ইঁহার রাজা বন্ধু ছিল, অর্থাৎ ইনি রাজা যুধিষ্ঠিরকে বন্ধুরূপে প্রাপ্ত হইয়াছিলেন। ভাগ্যাধিপতি শনি তুঙ্গী হইয়া ষষ্ঠস্থানে অবস্থিত, এইহেতু মাতুল শত্রু বিনাশ করিয়া ভাগ্য ও রাজ্যলাভ, অর্থাৎ ভগবান্ শ্রীকৃষ্ণ তাঁহার মাতুল ( শত্রু ) কংসকে বিনাশ করিয়া রাজ্যলাভ করিয়াছিলেন। পিতৃকারক রবি মকরস্থ মঙ্গল কর্ত্তৃক পূর্ণদৃষ্ট এবং মাতৃকারক চন্দ্র সপ্তমস্থ রাহুকর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায়, জন্মকালীন ইঁহার পিতা-মাতার কারাবাস-যোগ সূচিত হইতেছে।

সপ্তমাধিপতি মঙ্গল তুঙ্গী হইয়া কোণস্থ হওয়ায় বহু বিবাহ-যোগ সূচিত হইয়াছে যথা;—কেন্দ্র ত্রিকোণে দারেশে স্বোচ্চামিত্রস্ববর্গগে। কর্ম্মাধিপেন বা যুক্তে বহুস্ত্রীসহিতো ভবেৎ॥ ইতি জ্যোতির্ম্মহানিবন্ধে।

অষ্টম ও লাভাধিপতি গুরু স্বগৃহে লাভস্থ হওয়ায় মৃতাত্মীয় সম্পত্তিলাভ ঘটিয়াছে। রবি রাজা, কোনমতে চন্দ্রও রাজার কারক। ইঁহার জন্মকালীন এই দুইটী গ্রহ কেন্দ্রগত হইয়া বলশালী হওয়ায় এবং কর্ম্মস্থানে রবির পূর্ণদৃষ্টি হওয়ায় ইনি বিশেষ রাজসম্মানী ছিলেন।

# মহাপ্রভু চৈতন্যদেবের জন্মপত্রিকা।

**শকাব্দাঃ ১৪০৭। ১৯শে ফাল্গুন, শুক্রবার, সন্ধ্যাকাল।**

রা ২৫
র বুশু২৫

জন্মকুণ্ডলী

লং
কে১১
চ১১

বৃ২০
ম২০
১৮

**জীবন-কাহিনী।**—১৪০৭ শকের ১৯শে ফাল্গুন শুক্রবার পূর্ণিমা-তিথিতে সিংহরাশিলগ্নে সন্ধ্যাকালে শুভমুহূর্ত্তে নবদ্বীপে বৈদিক ব্রাহ্মণকুলে জগন্নাথ মিশ্রের ঔরসে শচীদেবীর গর্ভে শ্রীশ্রীচৈতন্যদেব জন্মগ্রহণ করেন। চৈতন্য-দেব শচীদেবীর দশম ও শেষ সন্তান। কথিত আছে, তিনি ত্রয়োদশ মাস গর্ভে থাকিয়া ঠিক চন্দ্রগ্রহণের সময় ভূমিষ্ঠ হয়েন। দৈববলে বলীয়ান্ ক্ষণজন্মা বালক চৈতন্য পাঠকালীন যাহা একবার শুনিতেন, তাহা আর ভুলিতেন না। তিনি বুদ্ধিবলে অল্পকাল মধ্যেই একজন মহাপণ্ডিত হইয়া উঠিলেন। আপনার অলৌকিক প্রতিভাগুণে চৈতন্যদেব সাহিত্য, কাব্য, শ্রুতি, জ্যোতিষ, দর্শন, প্রভৃতি বিদ্যায় পারদর্শী হইয়া উঠেন। বাল্যকালে গঙ্গাতটে বল্লভাচার্য্যের কন্যা লক্ষ্মী দেবীর সহিত চৈতন্যের বাল্যপ্রণয়ের সঞ্চার হয় এবং উভয়ে প্রণয়পাশে বদ্ধ হন; এই ধর্ম্মপরায়ণা লক্ষ্মীদেবীই চৈতন্যদেবের প্রথমা পত্নী। চৈতন্যদেব যথাসাধ্য গরিবদুঃখী-প্রতিপালন, ফকির সন্ন্যাসী-সেবা ও অতিথিসৎকারে বিশেষ মনোযোগী ছিলেন। চৈতন্যদেবের দুই বিবাহ। কথিত আছে, তাঁহার ধর্ম্মপরায়ণা পত্নী লক্ষ্মীদেবীর সর্পাঘাতে মৃত্যু ঘটে। চৈতন্যদেব গৃহী হইয়াও আসক্তিশূন্য বৈরাগী ছিলেন; তিনি সংসারে থাকিয়াও বিষয়-বাসনা হইতে নির্ম্মুক্ত ছিলেন। ইনি গয়াক্ষেত্রে ঈশ্বরপুরী নামক একজন ব্রহ্মচারীর নিকট দীক্ষিত হন, তদবধি ইঁহার হৃদয় ভক্তিরসে প্লাবিত হওয়ায় কেবল হরিনাম জপ, হরিধ্যান, হরিজ্ঞান

সার হইল। নবদ্বীপে ফিরিয়া আসিয়া আর সংসারে মনোনিবেশ করিতে পারিতেন না ও কোন কাজ-কর্ম্ম ভাল লাগিত না; ন্যূনাধিক পঞ্চবিংশতি বর্ষ বয়ঃক্রমে ১৪৩১ শকে (১৫০৯ খৃষ্টাব্দে) মাতাপিতা যুবতী ভার্য্যা আত্মীয় স্বজনবর্গকে ছাড়িয়া নিমাই গৃহত্যাগ করিলেন, এবং কাটোয়ায় দণ্ডীকেশব ভারতীর নিকট উত্তরায়ণ সংক্রান্তির দিনে গৌরাঙ্গদেব সন্ন্যাস-ব্রত গ্রহণ করিয়া "শ্রীকৃষ্ণ চৈতন্য" নামে অভিহিত হইলেন। ১৪৫৫ শকে অষ্টচত্বারিংশ বর্ষ বয়সে মানবলীলা সম্বরণ করেন।

**জন্মপত্রিকা-বিচার।** (মহাপ্রভু চৈতন্যদেব)—মহাপ্রভু চৈতন্যদেবের জন্মকালে সাতটী গ্রহ কেন্দ্রস্থ এবং দুইটী গ্রহ কোণস্থ ছিল; ইহাতে সন্ন্যাসধর্ম্ম অবলম্বন করিয়া মুক্তিলাভ ঘটে, ইহা জ্যোতিষশাস্ত্রে স্পষ্ট প্রতীয়মান হয়। যথা;—

গ্রহৈশ্চতুর্ভিঃ সহিতে তদীশে ত্রিকোণগৈঃ কেন্দ্রগতৈস্তমুক্তঃ।
চতুর্গ্রহৈঃ কেন্দ্রগতৈঃ প্রব্রজ্যামাপ্নোতি জাতঃ কথিতো মুনীন্দ্রৈঃ॥

সপ্তমস্থান—পত্নীবোধক। ইঁহার লগ্ন ও চন্দ্র হইতে সপ্তমস্থানে পাপগ্রহ অবস্থান করায় এবং পত্নীকারক শুক্র পাপযুক্ত হওয়ায় পত্নীহানি-যোগ সূচিত হইতেছে। সপ্তমের সপ্তম স্থানে অর্থাৎ লগ্নে কেতু অবস্থান করায় ইঁহার পত্নীর সর্পাঘাতে মৃত্যু হইয়াছিল বলিয়া অনুমিত হয়। পত্নীকারক চন্দ্র ও শুক্র পাপযুক্ত এবং প্রবল সন্ন্যাসযোগে জন্ম, সুতরাং জীবনে দাম্পত্যভাব বা স্ত্রীসহবাস-সুখে আমুরক্তি সূচিত হয় না—সংসার হইতে নির্লিপ্ত বুঝায়।

লগ্ন হইতে চতুর্থ ও পঞ্চমস্থানে—বিদ্যা, জ্ঞানলাভ প্রভৃতি অনুমিত হয়। ইঁহার চতুর্থপতি মঙ্গল ও পঞ্চমপতি বৃহস্পতি পঞ্চমস্থানে একনবাংশাবচ্ছেদে অবস্থিত হইয়া চতুর্থ সম্বন্ধ করিয়াছে, এই হেতু ইনি বিশিষ্ট বুদ্ধিমান এবং মহা পণ্ডিত ছিলেন। বৃহস্পতি ন্যায়, দর্শন, শ্রুতি, স্মৃতি, কাব্য, অলঙ্কার প্রভৃতি শাস্ত্রের কর্ত্তা, এইজন্য ইনি উক্ত শাস্ত্রে বিশেষ ব্যুৎপন্ন ছিলেন।

নবমস্থানে—ধর্ম্মানুষ্ঠান, তীর্থযাত্রা, দীক্ষা প্রভৃতি অনুমিত হয়। ইঁহার নবম-পতি মঙ্গল ও পঞ্চমপতি বৃহস্পতি পঞ্চমস্থানে সহাবস্থান সম্বন্ধ করিয়া ইঁহাকে উচ্চমার্গাবলম্বী কঠোর তপস্বী করিয়াছে।

মারক বিচার—লগ্নাধিপতি রবি শনির ক্ষেত্রগত। শনি রবির নৈসর্গিক শত্রু কিন্তু তাৎকালিক মিত্র, এই হেতু শত্রু-মিত্রত্বে সম হইয়াছে। সমে মধ্যায়ুঃ।

# শ্রীমৎ শঙ্করাচার্য্য জন্মপত্রিকা।

জন্ম-শকাব্দাঃ ৬০৮।১২ই বৈশাখ।

| | | |
|---|---|---|
| চ৪ | র১ শু১ বু২ | রা৫ |
| লং১৪০ বৃ৮ | | |
| ম১০ বক্রী কে১১ | শ১৪ | |

গ্রহাণাং স্পষ্টাঃ।
র০।১১।২৮।৭
চ১।১০।৪।৫৪
ম৪।৭।৫৮।৩৯
বু০।১৫।৩৫।১০
বৃ৩।৩।১৬।১২
শু০।৫।০।২৫
শ৬।৪।৭।১৪
রা১০।২৯।৩।৪
কে৪।২৯।৩।৪

**জীবন-কাহিনী**—ভারতের সুদূর-দক্ষিণে পশ্চিম-সমুদ্র-তীরে ১০ অক্ষাংশে "কালাডি" নামক একটী গ্রাম আছে। ঐ গ্রামে নম্বুরী ব্রাহ্মণ-কুলে ৬০৮ শকে ১২ই বৈশাখ শুক্লা তৃতীয়া দিবসে আচার্য্য শঙ্কর পৃথিবীতে প্রাদুর্ভূত হন। নম্বুরী ব্রাহ্মণগণ নিষ্ঠাবান্, সদাচার-সম্পন্ন ও বৈদিক শিক্ষানু-রাগী। শঙ্করের পিতা শিবগুরু পিতার একমাত্র পুত্র ছিলেন। তিনি গুরু-গৃহে যাবতীয় শাস্ত্রাধ্যয়ন সমাপন করিয়া বৈরাগ্যপ্রবণ হইয়া পড়েন; এজন্য তাঁহার পিতা তাঁহার অনিচ্ছাসত্ত্বেও তাঁহাকে উদ্বাহ-বন্ধনে আবদ্ধ করেন।

শঙ্কর আশৈশব অতিশয় তীক্ষ্ণবুদ্ধি ও শ্রুতিধর ছিলেন। তিন বৎসর অতীত হইতে-না-হইতেই শঙ্করের পিতা ইহধাম পরিত্যাগ করিলেন। শঙ্কর-জননী পুত্রকে লইয়া কিছুদিন পিত্রালয়ে অতিবাহিত করেন, এবং পঞ্চম বৎসরান্তে স্বগৃহে আসিয়া শুভদিনে পুত্রের উপনয়ন দিলেন। উপনয়নের পরেই শঙ্কর গুরুগৃহে প্রেরিত হন ও তথায় তিনি মনোযোগ সহকারে পাঠাভ্যাসে নিরত থাকেন। অত্যন্ত তীক্ষ্ণবুদ্ধি ও শ্রুতিধর ছিলেন বলিয়া শঙ্করের তিন বৎসরেই যাবতীয় শাস্ত্রাধ্যয়ন শেষ হইয়া গেল, সুতরাং তিনি গুরুর আদেশে গৃহে প্রত্যা-গত হইয়া মাতৃসেবায় মনোনিবেশ করিলেন। কথিত আছে, শঙ্করের ভগবানের নিকট প্রার্থনাবলে "আলোয়াই" নদীর গতি পরিবর্ত্তিত হইয়াছিল। নদী

তাঁহার গৃহের নিকট দিয়া প্রবাহিত হইয়াছিল। অষ্টম বৎসর বয়ঃক্রম কালে শঙ্কর কুম্ভীর কর্ত্তৃক আক্রান্ত হইয়া মৃত্যু অবশ্যম্ভাবী জানিয়া জননীর অনুমতি গ্রহণ করতঃ মনে মনে সন্ন্যাস গ্রহণ করিলেন, কিন্তু ভগবানের কৃপায় এ যাত্রায় কুম্ভীরের হস্ত হইতে পরিত্রাণ পাইলেন। অনন্তর তিনি গোবিন্দপাদকে গুরুজ্ঞানে তাঁহার নিকট যোগাভ্যাস ও বহুতর উপদেশ গ্রহণ করেন। অতঃপর গুরুর আদেশানুযায়ী শঙ্কর সর্ব্বাগ্রে কাশীনগরীতে আসিয়া মহামুনি ব্যাসকৃত ব্রহ্মসূত্রের ভাষ্য প্রণয়ন করেন। গুরুর আজ্ঞায় বিশ্বেশ্বরের অনুমতি অনুসারে এবং ব্যাসের আদেশানুযায়ী শঙ্কর দিগ্বিজয় করিয়া ধর্ম্ম প্রচার করেন। তিনি বিনয়ী, সত্যবাদী, উদারস্বভাব ও পরোপকারী এবং মাতৃভক্তিপরায়ণ ছিলেন। ৩৪ বৎসর বয়সে কোন বনমধ্যে যোগাভ্যাসকালে সর্পাঘাতে তাঁহার মৃত্যু ঘটে।

**জন্ম-পত্রিকা-বিচার।**—( শ্রীমৎ শঙ্করাচার্য্য )—এই কুণ্ডলীতে বৃহস্পতি লগ্নগত হইয়া বিশেষ বলশালী হওয়ায় কবিত্ব, ধার্ম্মিকতা ও রাজপূজাযোগ সূচিত হইয়াছে যথা ;—

কবিঃ সুগীতঃ প্রিয়দর্শনঃ শুচির্দাতা চ ভোক্তা নৃপপূজিতঃ সুখী।
দেবদ্বিজারাধনতৎপরো ধনী ভবেন্নরো দেবগুরৌ তনুস্থে॥

ইতি কল্পতরৌ।

দ্বিতীয়পতি রবি উচ্চ রাশিতে শুভগ্রহযুক্ত হইয়া কেন্দ্রগত হওয়ায় বাগ্মীযোগ সূচিত হইতেছে, যথা—

বাক্‌স্থানপে সৌম্যযুতে ত্রিকোণে কেন্দ্রস্থিতে তুঙ্গসমন্বিতে বা।
শুভেক্ষিতে পুংগ্রহযোগযুতে বাগ্মী ভবেৎ যুক্তিসমন্বিতেঽসৌ॥

ইতি সর্ব্বার্থচিন্তামণৌ।

তর্কযুক্তিপরায়ণ যোগ ;—

বাগ্‌ভাবপে রবৌ ভৌমে গুরু শুক্র-নিরীক্ষিতে।
পারাবতাংশগে বাপি তর্কযুক্তিপরায়ণঃ॥

দেবতাকৃপালাভ যোগ ;—

লগ্নাধিপভাগ্যপতৌ সপঞ্চে তদ্দেবভক্তিঃ সুতনাশহেতুঃ।
লগ্নান্নবমাম্যতরে সুহৃদ্ধে তদ্দেবতাপারকৃপামুপৈতি॥

মাতৃভক্তি যোগ ;—

মাতরি ভক্তঃ সুকৃতী পিতরি দ্বেষী সুদীর্ঘতরজীবী।
ধনবান্ জননীপালনরতো লাভাধিপে খগতে॥

ইতি ফলপ্রদীপে।

কুটুম্বরক্ষক ও বাগ্বিলাস যোগ ;—

কুটুম্বরাশেরধিপে সসৌম্যে কেন্দ্রস্থিতে স্বোচ্চসুহৃদ্গৃহে বা।
সৌম্যার্ক যুক্তে যদি জাতপুণ্যঃ কুটুম্ব-সংরক্ষণ বাগ্বিলাসঃ॥

চতুরতা ও সত্যবাদিতা যোগ ;—

লাভেশে গগনে ধর্ম্মে রাজপূজ্যো ধনাধিপঃ।
চতুরঃ সত্যবাদী চ নিজ-ধর্ম্মসমন্বিতঃ॥

ইতি পরাশর-সং।

শঙ্করের বেদান্তজ্ঞ যোগ ;—

বেদান্তপরিশীলঃ স্যাৎ কেন্দ্র-কোণে গুরৌ যদি।

বলবান্ যোগ ও মাতৃপালিতত্ব যোগ ;—

একাদশগতস্তনুপঃ সুজীবিতং সুতসমান্বিতং বিদিতম্।
তেজস্বলিতং কুরুতে বলিনং পুরুষং ন সীদন্তম্॥

ইঁহার লগ্নাধিপতি একাদশস্থানগত হইয়া বলশালী হওয়ায় এই যোগ ঘটিয়াছে। ইতি ফলপ্রদীপে।

বিত্তস্থে গগনপতৌ মাত্রা পালিতঃ সুতঃ।
ভাগ্যেশে সহজে বিত্তে সদা ভাগ্যানুচিন্তকঃ॥

শঙ্করের জননীর অসুস্থতা যোগ। দশমস্থ রবির ফল ;—

জনন্যাস্তথা যাতনামাতনোতি ক্লমঃ সংক্রমেদ্ বল্লভৈর্বিপ্রযোগঃ

ইতি চমৎকারচিন্তামণৌ।

শঙ্করের সদ্‌গুণরাশির যোগ,—

মিতং সংবদেন্মোমিতং সংলভেত প্রসাদাদি বৈকারি সৌরাজ্যবৃত্তিঃ।
বুধে কর্ম্মগে পূজনীয়ো বিশেষাৎ পিতুঃ সম্পদোনীতি-দণ্ডাধিকারাৎ॥
ভবেৎ কামশীলস্তথাসৌ প্রতাপী ধিয়াসংযুতো রাজমান্যো নরঃ স্যাৎ।
সদা বাহনৈর্মাতৃসৌখ্যো নরঃ স্যাৎ যদা কর্ম্মগঃ সৌম্যখেটো নরাণাম্॥

শঙ্করের গণিতজ্ঞ যোগ ;—

গণিতজ্ঞো ভবেজ্জাতো বাগ্‌ভাবে ভূমিনন্দনে।
সসৌম্যে বুধসংদৃষ্টে কেন্দ্রে বা ভূমিনন্দনে॥

শঙ্করের নির্ব্বংশ, বিবেকী, দিগ্বিজয় ও নেত্ররোগ যোগ,—

ভৃগুঃ কর্ম্মগো গোত্রবীর্য্যং রুণদ্ধি ক্ষয়ার্থং শ্রমঃ কিং ন আত্মীয় এব।
তুলামানতো হাটকং বিপ্রবৃত্ত্যা জনাড়ম্বরৈঃ প্রত্যহং বা বিবাদাৎ॥
ধ্রুবং বাহনানাং তথা রাজমান্যং সদা চোৎসবং বিস্ময়া বৈ বিবেকী।
বনস্থোঽপি সদা ভুঙ্‌ক্তে নানা সৌখ্যানি মানবঃ।
স্ত্রীধনী নেত্ররোগী চ পূজ্যঃ স্যাৎ কর্ম্মগে ভৃগৌ॥

শুক্র দশমস্থ হইয়া পাপযুক্ত ও অস্তমিত হওয়ায় এবং দ্বিতীয়স্থানে পাপগ্রহ থাকায় ও দ্বিতীয়পতি শনিদৃষ্ট হওয়ায় এই যোগ সম্পূর্ণ ঘটিয়াছে।

শঙ্করের বাল্যে পিতৃবিয়োগের যোগ ;—

কর্ম্মভাবে তু মার্ত্তণ্ডো মন্দেনাপি বিলোকিতঃ।
রাহুণা কৃতদৃষ্টিঃ স্যাজ্জনকস্য মৃতির্ভবেৎ॥

ইতি পরাশর-সং।

শঙ্করের ব্রহ্মচর্য্য যোগ ;—

ব্যয়েশে গগনগেহস্থে পররমণীপরাংমুখ পবিত্রাঙ্গঃ।

শঙ্করের হর্ষযুক্ত যোগ ;—

সদৈব হর্ষসংযুক্তঃ সপ্তমেশে সুখে স্থিতে।

শঙ্করের সিদ্ধকাম যোগ ;—

কদাচিন্ন ভবেৎ সিদ্ধং যৎ কার্য্যং কর্ত্তুমিচ্ছতে।
ধনেনন্দে চ সহজে কর্ম্মেশো যদি সংস্থিতঃ॥

শঙ্করের স্থায়ী কীর্ত্তি যোগ ;—

দৃঢ়া তস্য কীর্ত্তির্ভবেদ্‌রে সযোগো যদা চন্দ্রমা লাভভাবং প্রয়াতঃ।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে, বুধ—প্রত্যুৎপন্নমতিত্ব, বাগ্মিতা, কবিত্বশক্তি, জ্যোতিষ-বিদ্যা, লেখক, কলাবিদ্যা, গণিত-বিদ্যা প্রভৃতির কারক। শুক্র—কবিত্ব-শক্তি ও প্রেম প্রভৃতি হৃদয়ের ললিত ভাবের কারক। এই দুইটী গ্রহ এই কুণ্ডলীতে দশমস্থানে সহাবস্থান সম্বন্ধে আবদ্ধ হওয়ায় শঙ্করের জ্যোতিষ-বিদ্যা, কবিত্ব, ভগবানে ভালবাসা ও কবিত্বপূর্ণ স্তোত্রাদি রচনা ইহারই ফল।

স্বজনের সহিত শত্রুতা ও অপরের সহিত মিত্রতা যোগ ;—

নৃপৈঃ পণ্ডিতৈর্বন্দিতো নিন্দিতঃ স্বৈঃ।

ইতি চমৎকারচিন্তামণৌ।

শঙ্করের বিবাহ না হইবার যোগ ;—

স্বর্ভানৌ চেদ্দ্যূনগে পাপদৃষ্টে পাপৈর্যুক্তে নৈব পত্নী-যুতিঃ স্যাৎ।
সম্বৃতা বা ম্রিয়তে স্বল্পকালাৎ সৌম্যৈর্যুক্তে বীক্ষিতে বা বিলম্বাৎ॥

শঙ্করের ভগন্দররোগ যোগ ;—

কদাচিদ্গুদে ক্রূর রোগভবেন্নূর্যদা রাহুনামা নরাণাং বিশেষাৎ।
অনিষ্টনাশং খলু গুহ্যপীড়াং প্রমেহরোগং বৃষণস্য বৃদ্ধিম্।
প্রাপ্নোতি জন্তুর্বিকনারি লাভং সিংহীসুতে বৈ খলু মৃত্যুগেহে॥

শঙ্করের ৩৩।৩৪ বৎসরে মৃত্যুযোগ ;—

পাপগ্রহে রন্ধ্রপতৌ সচন্দ্রে কেন্দ্রস্থিতে বা যদি বা ত্রিকোণে।
নিরীক্ষিতে পাপখগৈর্ন ভবেজ্জতস্ত্রয়স্ত্রিংশদ্রূপৈতিবর্ষম্॥

ইতি পরাশর-সং

# শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংসের জন্ম-পত্রিকা।

শকাব্দাঃ ১৭৫৪।১০।৯।০।১২

পূর্ব্বাহঃ।

| | | |
|---|---|---|
| ৩ | ২৩ | ১৯ |
| ৩০ | ২৬ | ১৩ |
| ৪১ | ২৭ | ৩৯ |
| ৩ | ৮ | ৯ |

| | | |
|---|---|---|
| ম৪ | | শু২৭ বৃ২৬ লং ন১০ রচ২৪ বু২৩ |
| রাষ্ট্রি | জন্মকুণ্ডলী | কে২১ |
| শ১২ | | |

জাতাহঃ

| | | |
|---|---|---|
| ৪ | ২৪ | ২০ |
| ১ | ৩২ | ১৪ |
| ৫৪ | ১৬ | ৫২ |
| ৫৩ | কিং | ১০ |

অষ্টোত্তরী দশা—

রা·· ৫।১১।১১

বিংশোত্তরী দশা।

রা···৮।৯।৭

জীবন-কাহিনী—১৭৫৪ শকাব্দার ১০ই ফাল্গুন বুধবার শুক্লপক্ষীয় দ্বিতীয়া তিথিতে হুগলী জেলার অন্তঃপাতী শ্রীপুর-কামারপুর গ্রামে দরিদ্র ব্রাহ্মণ-কুটীরে রামকৃষ্ণ পরমহংস জন্মগ্রহণ করেন। তাঁহার পিতার নাম ক্ষুদিরাম চট্টোপাধ্যায়। রামকৃষ্ণ পরমহংস দিন দিন শশিকলার ন্যায় বর্দ্ধিত হইতে লাগিলেন, সঙ্গে সঙ্গে তাঁহার পিতার ভাগ্য-শ্রীও সম্বর্দ্ধিত হইতে লাগিল। রামকৃষ্ণ দেখিতে উজ্জ্বল গৌরবর্ণ ছিলেন। বাল্যকাল হইতেই তাঁহার ঠাকুর দেবতার প্রতি ঐকান্তিক ভক্তি ছিল। তিনি স্বহস্তে মৃত্তিকার ঠাকুর নির্ম্মাণ করিয়া পূজা করিতেন এবং সময়ে সময়ে অচেতন হইয়া পড়িতেন। অতি অল্প বয়সেই তাঁহার পিতৃ-বিয়োগ হওয়ায় সংসারের সমস্ত ভার তাঁহার জ্যেষ্ঠের স্কন্ধে পড়িল। রামকৃষ্ণ পঞ্চদশ বা ষোড়শ বর্ষে উপনীত হইলে তাঁহার অভিভাবকেরা বিবাহের অনুষ্ঠান করিলেন। রামচন্দ্র মুখোপাধ্যায়ের অষ্টম বর্ষীয়া কন্যা সারদা-মণি দেবীর সহিত তাঁহার উদ্বাহ-ক্রিয়া সম্পন্ন হইল। বিবাহ হইল বটে; কিন্তু তিনি আজীবন কখনও স্ত্রী স্পর্শ করেন নাই। জ্যেষ্ঠ ভ্রাতার মৃত্যুর পর রামকৃষ্ণ ১৮৫২ খৃষ্টাব্দে দক্ষিণেশ্বর নামক স্থানে কালী মন্দিরের দেবলরূপে নিযুক্ত হইলেন এবং তথায় অবস্থিতি করিতে লাগিলেন। কালীপূজায় নিযুক্ত থাকায় তাঁহার হৃদয়ে অনির্ব্বচনীয় ভক্তিভাবের উদয় হইয়াছিল। সন ১২৯৩ সালে ইংরাজী ১৮৮৬ খৃষ্টাব্দের ১৫ই আগষ্ট রবিবার রাত্রি ১টা ৬ মিনিটের পর রাম-কৃষ্ণ পরমহংস মানবলীলা সম্বরণ করেন।

**জন্ম-পত্রিকা-বিচার**—( শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংস )—এই কুণ্ডলীতে পঞ্চমাধিপতি বুধ ও লগ্নাধিপতি শনি মুখ্য সম্বন্ধ করিয়াছে। নবমাধিপতি তুঙ্গী শুক্র ও লগ্নাধিপতি শনি পরস্পর পূর্ণদৃষ্টি-সম্বন্ধে আবদ্ধ। শনি পঞ্চমভাব ও দশম ভাবকে পূর্ণপরিমাণে দৃষ্টি করিতেছে ; সুতরাং শনি লগ্নপতি হইয়া পঞ্চমপতি ও বলবান্ শুভযুক্ত নবমপতির সহিত সম্বন্ধ করিয়া জাতককে উচ্চ শ্রেণীর কঠোর তপস্বী করিয়াছে। তিনি বাহ্যতঃ অনেক পরিমাণে লোকাচার রক্ষা করিলেও তাঁহার অন্যান্য পরমহংসের ন্যায় অতি উচ্চ উদারভাব পূর্ণ ছিল।

আচার্য্যদ্বয়সংদৃষ্টে মৃত্যুভাবস্থিতে শনৌ, লগ্নে শুভগ্রহৰ্যস্ত কার্য্যেশঃ সুখভেস্থিতঃ।
গুরুভ্যাং গুরুযোগাচ্চ সম্প্রদায় প্রভুঃ সহি। শাস্ত্রবাস্মাননীয়স্ত বচনং তস্ত সংসাদি॥

ইতি—নরজাতকে।

অর্থাৎ জন্মকালে মৃত্যুভাবস্থ শনি, শুক্র ও বৃহস্পতি দৃষ্ট হইলে, লগ্নে শুভগ্রহ ও কার্য্যেশ চতুর্থস্থ হইলে, জাতক গুরু-কৃপায় সিদ্ধিলাভ সহ সম্প্রদায়ের সৃষ্টিকর্ত্তা হইবে।

"গুরু সম্বন্ধেন সম্প্রদায় সিদ্ধিঃ।" ইতি জৈমিনিসূত্রে।

মারক বিচার—লগ্নাধিপতি শনি স্বীয় মিত্র বুধের গৃহে অবস্থিত, কিন্তু বুধ শনির তাৎকালিক শত্রু হওয়ায় শত্রু মিত্রত্বে সম হইল, এইহেতু মধ্যায়ুঃ। সপ্তমাধিপতির সহিত সম্বন্ধবিশিষ্ট বুধের দশা মারক এবং মারকেশ অর্থাৎ দ্বিতীয়াধিপতির সহিত সম্বন্ধবিশিষ্ট রাহুও মারক, এজন্য বুধের দশায় রাহুর অন্তরে নিধন।

ইঁহার লগ্নাধিপতি শনি ও অষ্টমাধিপতি অর্থাৎ মৃত্যুপতি বুধ মুখ্য সম্বন্ধ করিয়াছে ; এইহেতু কোন আত্মীয়ের মৃত্যু হইতে শুভ সূচনা করিতেছে। পরমহংসদেব তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতার মৃত্যুর পর দক্ষিণেশ্বরের কালী-মন্দিরের দেবলরূপে নিযুক্ত হইয়া ধর্ম্মসাধনের বিশেষ সুযোগ প্রাপ্ত হইয়াছিলেন।

সপ্তমস্থান—পত্নীবোধক। ইঁহার পত্নীভাব পাপমধ্যগত ও চতুর্থস্থ মঙ্গল পত্নীহানিকারক এবং প্রবল সন্ন্যাসযোগে জন্ম, সুতরাং জীবনে দাম্পত্যভাব বা স্ত্রীসহবাস সূচিত হয় না, সংসার হইতে নির্লিপ্ত বুঝায়।

# ভারতেশ্বরী ভিক্টোরিয়া মহোদয়ার জন্মপত্রিকা।

শকাব্দাঃ ১৭৪১।১।১১।১২০

লং
চ৪
র৪
বুশু
শম
রা
বৃ
কে

**জীবন-কাহিনী**—জন্ম ১৮১৯ খৃষ্টাব্দের ২৪শে মে। পিতৃব্য চতুর্থ উইলিয়মের দেহত্যাগ ঘটিলে ইনি আইনানুসারে ইংলণ্ডেশ্বরী হইয়া ১৮৩৭ খৃষ্টাব্দে ২১শে জুন সিংহাসনে সমারূঢ়া হন। ঐ মাসের ২৮শে তারিখে ইঁহার অভিষেক হয়। ১৮৪০ খৃষ্টাব্দের ১৪ই ডিসেম্বর সাক্সোকোবর্গ ও গথার প্রিন্স এলবার্টের সহিত ইঁহার পরিণয় হয়। ১৮৬১ খৃঃ ১৪ই ডিসেম্বর স্বামীর দেহত্যাগ ঘটিলে ইনি যতদূর সম্ভব ব্রতচারিণী হইয়া রাজকার্য্য পরিচালনা করিতে লাগিলেন। ১৮৫৮ খৃঃ ভারতের সিপাহী-বিদ্রোহের পর ইনি ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর হস্ত হইতে ভারতশাসনের ভার নিজহস্তে গ্রহণ করেন। এই সময় হইতে গভর্ণর জেনারলকে "ভাইস্‌রয়" নামক অতিরিক্ত উপাধি দেওয়া হইল। ঐ বৎসর ১লা নভেম্বর প্রথম ভাইস্‌রয় লর্ড ক্যানিং এলাহাবাদ সহরে একটি দরবার করিয়া মহারাণীর স্বাক্ষরিত এক ঘোষণা পাঠ করেন। এই ঘোষণাপত্রে মহারাণী স্পষ্টাক্ষরে বলিয়াছেন যে, অতঃপর ভারতীয় প্রজাগণ ব্রিটিশ প্রজার সহিত সমান অধিকার পাইবেন, এবং যোগ্যতা থাকিলে জাতিধর্ম্ম-নির্ব্বিশেষে সকল প্রজাই রাজকার্য্যে প্রবেশ করিতে পারিবেন। ইঁহার অনুরাগ পদে পদে প্রকাশ পাইয়াছিল। মহারাণীর ৪ পুত্র, ৫ কন্যা। ১৮৭৭ খৃঃ ১লা জানুয়ারী মহারাণী ভিক্টোরিয়া ভারতেশ্বরী উপাধি গ্রহণ করেন। ১৯০১ খৃঃ ২২শে জানুয়ারী এই পুণ্যবতী মহারাণীর দেহত্যাগ ঘটে। ইঁহার পরলোক গমনে ব্রিটিশ প্রজা

বিশেষ ভারতবাসীগণ যেন মাতৃহারা হইয়া শোকাকুল হইয়াছিলেন। একাদি-ক্রমে ৬৪ বৎসর যাবৎ রাজ্য শাসন কোন ইংলণ্ডীয় বা ভারতীয় অথবা মুসলমান ভাগ্যে ইতঃপূর্ব্বে ঘটে নাই। মহারাণী ভিক্টোরিয়ার সময়ে য়ুরোপে অনেক রাজনৈতিক পরিবর্ত্তন ঘটিয়াছিল; অনেক রাজা রাজ্যের কিয়দংশ হইতে ভ্রষ্ট হইয়াছিলেন। কোন কোন স্থানে রাজতন্ত্রের পরিবর্ত্তে প্রজাতন্ত্র স্থাপিত হইয়াছিল। কিন্তু মহারাণীর অসীম পুণ্যবলে তাঁহার অধিকৃত রাজ্যে কোনরূপ অবনতি ঘটে নাই; পরন্তু অনেক দেশ ব্রিটিশ রাজ্যভুক্ত হইয়াছিল। ইঁহার সময়ে ইংলণ্ডে টেলিগ্রাফ ও রেলওয়ে প্রতিষ্ঠিত হইয়া সংবাদ প্রাপ্তির ও গমনাগমনের বিশেষ সুবিধা হইয়াছে। আবার পেনি পোষ্টেজ প্রচলিত হওয়ায় পত্র ও সংবাদ-পত্র প্রেরণের সম্যক্ সুকরতা সাধিত হইয়াছে। ১৮৬৯ খৃঃ মার্চ্চ মাসে সুয়েজ কেনাল খনিত হইয়া ভারতে ও প্রাচ্যদেশে গমনাগমনের পক্ষে অনেক সুবিধা হইয়াছে।

**জন্ম-পত্রিকা-বিচার।** (স্বর্গীয়া ভারতেশ্বরী ভিক্টোরিয়া মহো-দয়া)। এই কুণ্ডলীতে শনি কেন্দ্র ও কোণপতি অর্থাৎ দশম ও নবমপতি হইয়া-ছেন, তাহাতে আবার অন্য কেন্দ্রপতি মঙ্গলের সহিত চতুর্থ সম্বন্ধ করায় প্রবল রাজযোগ সূচিত হইতেছে। যথা—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্য ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

ইতি বৃহৎ পারাশরী-হোরায়াম্।

ভাগ্য ও রাজ্যপতি শনি অষ্টম ও লাভাধিপতি বৃহস্পতির সহিত মুখ্য সম্বন্ধ করায় মৃতাত্মীয় সম্পত্তিলাভ করতঃ ভাগ্য ও রাজ্যলাভ ঘটিয়াছে। এস্থলে মুখ্য সম্বন্ধ হেতু ভাগ্য ও রাজ্যপতির সহিত অষ্টম ও লাভাধিপতির সম্বন্ধ রাজ্যভঙ্গ-কারক হয় নাই।

গ্রন্থান্তরে;—অমাবস্যায় কিম্বা পূর্ণিমায় জন্ম হইলে যদি কোন তুঙ্গীগ্রহ লগ্নে থাকে, আর যদি বৃহস্পতি লগ্নে কিম্বা দশমে এবং শনি ও মঙ্গল একাদশে থাকে, তবে প্রবল রাজযোগ হয়। ইঁহার জন্মকালীন উচ্চ রাশিগত চন্দ্র লগ্নস্থ, বৃহস্পতি দশমস্থ এবং শনি ও মঙ্গল একাদশস্থ হইয়াছে।

# মহাবীর নেপোলিয়ান বোনাপার্ট।

## জন্মপত্রিকা ১৭৬৯ খৃষ্টাব্দের ১৫ই আগষ্ট।

শু ৬
শবু৮
জন্মকুণ্ডলী
চ২১
বৃ১০
ম১১
লং
র১৬

**জীবন-কাহিনী**—১৭৬৯ খৃষ্টাব্দের ১৫ই আগষ্ট তারিখে কর্শিকাদ্বীপে শ্রীমতী গেটিসিয়ার গর্ভে নেপোলিয়ান বোনাপার্টের জন্ম হয়। তাঁহার জন্মের আট সপ্তাহ পূর্ব্বে দেশের ভাগ্যগগন পরিবর্ত্তিত হইয়াছিল, তখন কর্শিকা ফরাসীদেশের অংশ মাত্র। নেপোলিয়ানের পিতা চার্লস নেপোলিয়ানকে বয়স্থ দেখিয়া যাইতে পারেন নাই; পুত্রের শৈশব অতিক্রান্ত হইবার পূর্ব্বেই তিনি ইহলোক ত্যাগ করেন। নেপোলিয়নের মাতা বিবিধ সদ্‌গুণে ভূষিতা ছিলেন। পুত্র কন্যাগণ জননীর উন্নত চরিত্র ও প্রবল কর্ত্তব্য-জ্ঞানের পরিচয় পাইয়াছিল। জননীর প্রতি নেপোলিয়ানের অচলা ভক্তি ছিল, সে ভক্তি দায়িত্বহীন অন্ধভক্তি নহে; বিশ্বাসে নির্ভরতায় তাহা অলঙ্কৃত ছিল। নেপোলিয়ান অল্পভাষী ও নির্জ্জনতাপ্রিয় ছিলেন; তাঁহার স্বভাব বিমর্ষ ও মেজাজ খিট্‌খিটে ছিল। মায়ের ভিন্ন অন্যের শাসন তিনি কোনক্রমে সহ্য করিতে পারিতেন না। কর্শিকা দ্বীপে পনর সের ওজনের একটি পিত্তল-নির্ম্মিত কামান আছে, এই কামান নেপোলিয়ানের বাল্যক্রীড়ার একটি উপকরণ ছিল। পাঁচ-ছয় বৎসর বয়সের সময় নেপোলিয়ান একদল বালক বালিকার সহিত পাঠের জন্য পাঠশালায় প্রেরিত হইয়াছিলেন, সেই বিদ্যালয়ে একটী সুকেশিনী সুন্দরী বালিকা তাঁহার শিশু-হৃদয় অধিকার করিয়া ফেলে। এই বালিকার নাম জিয়াকমিনেতা। নেপোলিয়ানের বয়স যখন দশ বৎসর, সেই সময়ে কর্শিকা দ্বীপের শাসন-কর্ত্তা কাউন্টমার্ব্বো প্যারীর

নিকটবর্ত্তী ব্রায়েনের সৈনিক-বিদ্যালয়ে তাঁহার অধ্যয়নের ব্যবস্থা করেন। বিদ্যালয়ে প্রবেশ করিবার পর অচিরকালমধ্যে নেপোলিয়ান বিদ্যালয়ের অলঙ্কার বলিয়া পরিগণিত হইলেন। গণিত-বিদ্যায় তাঁহার অসাধারণ দক্ষতা জন্মিয়াছিল। ১৭৮৫ খৃষ্টাব্দে ষোড়শ বৎসর বয়ঃক্রমকালে নেপোলিয়ানকে সৈনিক-বিভাগে নিযুক্ত হইবার জন্য পরীক্ষা দিতে হইয়াছিল। এই পরীক্ষায় তিনি সম্মানের সহিত উত্তীর্ণ হইয়াছিলেন। অল্পকাল মধ্যেই মহাবীর নেপোলিয়ান স্বীয় বুদ্ধি ও কৌশলে শত্রুদিগকে দমন করিয়া ফরাসী দেশের সর্ব্বময় কর্ত্তৃত্ব লাভ করেন। নেপোলিয়ান প্রথমে যোসেফিনের সহিত পরিণয়-সূত্রে আবদ্ধ হন। কিন্তু দীর্ঘকালেও যোসেফিনের গর্ভে নেপোলিয়ানের কোন সন্তানাদির জন্ম না হওয়ায় নেপোলিয়ান প্রজাপুঞ্জের অনুরোধে ও স্বার্থের অনুরোধে প্রাণাধিকা মহিষী যোসেফিনকে পরিত্যাগ করিয়া দ্বিতীয়বার দার-পরিগ্রহ করিতে বাধ্য হন। অষ্ট্রিয়-সম্রাট-নন্দিনী মেরিয়া লুইসার সহিত ১৮১০ খৃষ্টাব্দে ১১ই মে ভিয়েনা নগরে মহাসমারোহে বিবাহ শেষ হইয়া গেল। ১৮১১ খৃষ্টাব্দের ১৯শে মার্চ্চ তারিখে ভগবানের কৃপায় মেরিয়া লুইসা একটী পুত্রসন্তান প্রসব করিলেন। কিন্তু কালের কুটিল গতি বশতঃ অতি অল্প বয়সেই এই সন্তান মৃত্যুমুখে পতিত হয়। সুতরাং নেপোলিয়ানের আশা-ভরসা সমস্তই বিনষ্ট হইল। অতঃপর দৈবদুর্ব্বিপাক বশতঃ মহাবীর নেপোলিয়ান ওয়াটার্লু'র যুদ্ধে ডিউক অব ওয়েলিংটন কর্ত্তৃক পরাজিত হইয়া বন্দী হন এবং সেণ্টহেলেনাদ্বীপে নির্ব্বাসিত হয়েন। এইখানে তিনি একখানি সঙ্কীর্ণ কারাগৃহে জীবনের অবশিষ্টভাগ অতিবাহিত করিয়া ১৮২১ খ্রীষ্টাব্দের ৫ই মে তারিখে মানবলীলা সম্বরণ করেন।

**জন্মপত্রিকা-বিচার।** ( মহাবীর নেপোলিয়ান বোনাপার্ট )। চতুর্থাধিপতি শনি কর্ম্মস্থানগত হইয়া ধর্ম্মাধিপতি বুধযুক্ত হওয়ায় এবং চতুর্থাধিপতি ও দশমাধিপতি পরস্পর ক্ষেত্র-বিনিময় সম্বন্ধ করায় জাতকের সিংহাসন-প্রাপ্তিকর যোগ সূচিত হইয়াছে। যথা—

যানেশঃ কর্ম্মপগতৌ বলিষ্ঠৌ ধর্ম্মেশদৃষ্টৌ যদি তদ্যুতৌ বা।
পরস্পর ক্ষেত্রসমাগতৌ বা সিংহাসন প্রাপ্তিকর ভবেতাং॥

নবম ও দশমপতি দ্বিতীয় সম্বন্ধ করায় এবং পঞ্চমপতি শনি ও দশমপতি চন্দ্র পরস্পর পূর্ণদৃষ্টি সম্বন্ধে আবদ্ধ হওয়ায় বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে। যথা—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ। A-L
কেন্দ্রনাথস্ত বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ ॥
কেন্দ্র ত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্ত ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্ ॥
পুত্রপিতৃপতী চেত্থং প্রবলৌ রাজ্যকারকৌ।
অথবাপিস্থিতৌ চাপি সম্বন্ধেচ চতুষ্টয়ে ॥

ইতি বৃহৎ পারাশরীহোরা ॥

"বাহনেশস্তথামানে মানেশো বাহনেস্থিতঃ।
লগ্নধর্ম্মাধিপাভ্যাস্ত দৃষ্টৌ চেদিহরাজ্যভাক্ ॥"

প্রভৃতি নিয়মেও প্রবল রাজযোগ সূচিত হইতেছে। লগ্ন হইতে সপ্তমস্থান পত্নিবোধক। ইঁহার সপ্তমাধিপতি মঙ্গল লাভাধিপতি রবির সহিত সহাবস্থান সম্বন্ধ করিয়া বলবান্ হওয়ায় একাধিক পত্নীলাভ সূচিত হইতেছে। যথা—

লাভদারেশ্বরৌ যুক্তৌ পরস্পর নিরীক্ষিতৌ।
বলাঢ্যৌ বা ত্রিকোণস্থৌ বহুস্ত্রীসহিতো ভবেৎ ॥

লগ্ন হইতে পঞ্চমস্থান পুত্রবোধক। পঞ্চমাধিপতি শনি কেন্দ্রগত হইয়া বলবান্ হওয়ায় এবং পঞ্চমস্থানে বৃহস্পতির পূর্ণদৃষ্টি থাকায় পুত্রলাভ সূচিত হইতেছে। কিন্তু সুতভাবে রবি ও মঙ্গলের পূর্ণদৃষ্টি থাকায় সন্তানের হানি সূচিত হইতেছে। গ্রহগণের স্বীয় অবস্থিতিস্থান হইতে চতুর্থ, সপ্তম, অষ্টম ও দশম স্থানে দৃষ্টি অশুভ ফলদায়ক। জন্মসময়ে রবি, চন্দ্র, লগ্ন এবং দশমস্থান শনিযুক্ত (শনি দশমপতি অথবা দশমস্থান শনির তুঙ্গ ভবন না হইলে) বা তৎকর্ত্তৃক মন্দভাবে দৃষ্ট এবং কোন শুভগ্রহের যোগ বা শুভদৃষ্টিহীন; অথবা রবি বা চন্দ্র শনির সহিত যুক্ত বা শনি হইতে চতুর্থ সপ্তম বা দশমস্থানে অবস্থিত এবং কোন শুভগ্রহের যোগ বা শুভদৃষ্টিহীন হইলে মন্দভাগ্য, অর্থাদি সম্পত্তিনাশ এবং অবস্থার বিশেষ হীনতা সূচনা করে। নেপোলিয়ান বোনাপার্টের জন্মসময়ে লগ্ন হইতে দশমগৃহস্থ শনি চন্দ্র হইতে সপ্তমস্থানে অবস্থিত ছিল। তৃতীয় নেপোলিয়ানের জন্মসময়েও শনি দশমগৃহে এবং চন্দ্র হইতে ৯০ অংশ ব্যবধানে অবস্থিত ছিল। এইহেতু এই সম্রাটযুগলেরই শেষে অধঃপতন ও নির্ব্বাসনে মৃত্যু হইয়াছিল, উভয়েরই জীবনের কোন সময়ে কারাবাস হইয়াছিল।

# বৰ্দ্ধমানাধিপতি মহাতাবচাঁদ বাহাদুর।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৪৩। ২রা অগ্রহায়ণ।

| পূর্ব্বাহঃ | | | জাতাহঃ | | |
|---|---|---|---|---|---|
| ৫ | ৮ | ২৪ | ৬ | ৯ | ২৫ |
| ২১ | ৩২ | ৪০ | ২২ | ৩৩ | ৫৬ |
| ১৭ | ৪০ | ৯ | ১৬ | ২৮ | ৪ |
| ১৪ | ৬ | ১ | ১২ | ৩ | ২ |

জন্মকুণ্ডলী

লং
শ২৭
বৃ২৭
রা
চ ৯
কে১০
ম১০
শু২০
র১৬

অষ্টোত্তরী দশা বর্ষাদি।

বিংশোত্তরী দশা। বুধস্য বর্ষাদি ১।৭।০

**জীবন-কাহিনী**—সন ১২২৮ সালের ২রা অগ্রহায়ণ মহারাজ মহাতাবচাঁদ বাহাদুর জন্মগ্রহণ করেন। ইনি বৰ্দ্ধমানাধিপতি তেজশ্চন্দ্রবাহাদুর কর্ত্তৃক ১৭৪৮ শকে দত্তক পুত্ররূপে গৃহীত হন। কিছুকাল পরে তেজশ্চন্দ্র বাহাদুর পরলোকগমন করেন। ১৭৬৫ শকে মহারাজ মহাতাবচাঁদ ত্রয়োবিংশতি বর্ষে রাজ্যাভিষিক্ত হন। ইঁহার শাসনগুণে বৰ্দ্ধমানরাজ্যে নানাবিষয়িনী উন্নতি সাধিত হয়। কাশীরাম দাসের মহাভারত-পাঠে মহারাজ মহাতাবচাঁদ পরিতৃপ্ত হন না। সভাসদ্ পণ্ডিত তারকনাথ তত্ত্বরত্ন মহাশয়কে ইনি সংস্কৃত মহাভারতের ব্যাখ্যা করিতে আদেশ করেন; তাঁহার মুখে এই ব্যাখ্যা শুনিয়া মহারাজ বাহাদুর সমগ্র মহাভারতের বঙ্গানুবাদ প্রকাশে অভিলাষী হন। তত্ত্বরত্ন মহাশয়ের উপর এ কার্য্যের তত্ত্বাবধান ভার অর্পিত হয়। তিনি অবিলম্বে ইহার জন্য পণ্ডিত-মণ্ডলী নিযুক্ত করেন। ১৭৬৫ সালের বৈশাখ মাসে অনুবাদ-কার্য্য আরম্ভ হয়। এই অনুবাদকল্পে হস্ত-লিখিত পাঁচখানি মহাভারত পুঁথি সংগৃহীত হয়। রাজসভাসদ্ রামতনু তর্কসিদ্ধান্ত মহাশয় এই সকল পুঁথির পাঠ সংশোধন করিতে থাকেন। তদ্দৃষ্টেই অনুবাদ-কার্য্য হইতে থাকে। বহু প্রথিতনামা পণ্ডিত এই অনুবাদ-কার্য্যে নিয়োজিত হন। দুঃখের বিষয়, মহাতাবচাঁদ বাহাদুর তাঁহার এই বিরাট সদনুষ্ঠানের পরিসমাপ্তি স্বচক্ষে দেখিয়া যাইতে পারেন নাই। ১৮০২ শকের ৮ই কার্ত্তিক ৫৯ বৎসর বয়ঃক্রমে তিনি পরলোকগমন করেন।

জন্ম-পত্রিকা-বিচার। ( মহারাজ মহ্‌তাবচাঁদ বাহাদুর )—ইঁহার জন্মকালে চন্দ্র ও বৃহস্পতি স্বক্ষেত্রে এবং শনি মিত্র গৃহে লাভস্থানে অবস্থিত ছিল।

একাদিগ্রহ স্বক্ষেত্রে থাকিলে কি ফল? B.n.

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমো ভূপ একাদৌ স্বগৃহে স্থিতে॥

ইঁহার জন্মকালে দুইটী গ্রহ স্বক্ষেত্রে। এ জন্য ইনি কুলশ্রেষ্ঠ ছিলেন।

লাভেশবিত্তেশধনেশ্বরানামেকোঽপি চন্দ্রাৎ যদি কেন্দ্রবর্ত্তী।
স্বপুত্রলাভাধিপতির্গুরুশ্চেদখণ্ড-সাম্রাজ্যপতিত্বমেতি॥

ইতি বৃহৎ পারাশরী-হোরা।

এই কুণ্ডলীতে ধনাধিপতি বুধ, বলশালী চন্দ্রের কেন্দ্রবর্ত্তী হইয়াছে এবং বৃহস্পতি লাভাধিপতি হইয়া স্বগৃহে অবস্থিত, এইহেতু জাতকের অখণ্ডসাম্রাজ্য-পতিলাভ যোগ সূচিত হইতেছে।

## ধনবত্তাদি-যোগঃ।

লগ্নাদতীববসুমান্ বসুমান্ শশাঙ্কাৎ সৌম্যগ্রহৈরুপচয়োপগতৈঃ সমস্তৈঃ।
দাভ্যাং সমোঽল্পবসুমাংশ্চ তদূনতায়া মন্যেষু সৎস্বপি ফলেষ্বিদমুৎকটেন॥

জন্মকালে লগ্ন বা চন্দ্র হইতে সমস্ত শুভগ্রহ উপচয়গত (৩য় ষষ্ঠ ১০ম ও ১১শ স্থানগত) হইলে জাতক অতিশয় ধনবান্, দুইটী শুভগ্রহ উপচয়গত হইলে মধ্যমরূপ ধনবান্ ও একটী শুভগ্রহ উপচয়গত হইলে সামান্যরূপ ধনবান্ হইয়া থাকে। ইঁহার কোষ্ঠীতে লগ্ন হইতে চন্দ্র, বুধ ও বৃহস্পতি এই তিনটী গ্রহ উপচয়গত।

## দত্তকপুত্র-গ্রহণ যোগ।

লগ্ন হইতে পঞ্চম স্থান কন্যারাশি বুধের ক্ষেত্র পুত্রভাব। উক্ত স্থানে শনির পূর্ণদৃষ্টি আছে, এই হেতু দত্তকপুত্র-গ্রহণ যোগ স্পষ্ট সূচিত হইতেছে। যথা—

পুত্রস্থানে বুধক্ষেত্রে মন্দক্ষেত্রেঽথবা ভবেৎ।
মন্দমান্দিযুতে দৃষ্টে তদা দত্তাঃ সুতাদয়ঃ॥ ইতি পরাশর-সং।

মারক-বিচার—লগ্নাধিপতি শুক্র রাহুর শত্রু, কিন্তু তাৎকালিক মিত্র। শত্রু মিত্রত্বে সম হওয়ায় মধ্যায়ুর্যোগ নিরূপিত হইল। "সম্বন্ধী মারকেশস্ত" ইত্যাদি নিয়মে রাহুদশা মারক, এইহেতু ৫৯ বর্ষে রাহুদশায় নিধন।

# মাননীয় বিচারপতি ৺রমেশচন্দ্র মিত্র।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৬১।১০।২৯।১।২০।

পূর্ব্বাহঃ।

| | | |
|---|---|---|
| ৪ | ৫ | ৩ |
| ৮ | ৩৩ | ৪৭ |
| ২৯ | ৩০ | ৩৭ |
| ৩১ | ০ | ২৯ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৫ | ৬ | ৪ |
| ৯ | ২৯ | ২৪ |
| ২৪ | ৫৮ | ২৬ |
| ১০ | ২ | ৩০ |

অষ্টোত্তরী দশা
চ ১৩।১।৬

| | | | |
|---|---|---|---|
| চ৬ | | লং অ১১ মবুং বং৫ রা ২৪ | |
| | জন্মকুণ্ডলী | শু২৩ | |
| কে১০ | বক্রী বৃ ১৬ | শ১৮ | |

গ্রহাণাং স্পষ্টাঃ
র১১।০।১৫
চ২।১২।১০
ম১১।৪।২৮
বু১১।১৫।৫২
বৃ৬।২৭।৫০
শু৯।২৪।৫৮
শ৭।২৯।৬
রা১০।১১।১৬
বিংশোত্তরী দশা
রা৮।১১।২৮

**জীবন-কাহিনী**—দমদমার নিকটবর্ত্তী বিষ্ণুপুর গ্রামে সন ১২৪৬ সালের ৩০শে ফাল্গুন রমেশচন্দ্র জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা ৺রামচন্দ্র মিত্র সদরদেওয়ানি আদালতের উচ্চ রাজকর্ম্মচারী ছিলেন। রমেশচন্দ্র বিদ্যালয়ের প্রতিভাশালী ছাত্র বলিয়া পরিচিত ছিলেন; এবং চিরদিন পাঠানুরাগী ও অধ্যবসায়শীল ছাত্র ছিলেন। তিনি বি. এল. পরীক্ষায় উত্তীর্ণ হইয়া, ১৮৬২ খৃষ্টাব্দে হাইকোর্টে ওকালতী আরম্ভ করেন। ওকালতী আরম্ভ করিয়া তিনি বিজ্ঞ ও বহুদর্শী আইনজ্ঞ ব্যক্তিদিগের কার্য্যপ্রণালী মনোনিবেশ সহকারে লক্ষ্য করিতে লাগিলেন। এইরূপে অতি অল্পকাল মধ্যেই একজন সুবিজ্ঞ উকীল হইয়া পড়িলেন। তিনি আশৈশব সত্যনিষ্ঠ ছিলেন। তাঁহার চরিত্রে, বাক্যে ও ব্যবহারে লঘুতার লেশমাত্র ছিল না, অথচ তাঁহার ন্যায় বিনয়ী ও মধুর-প্রকৃতির লোকও অতি দুর্লভ। এই সকল গুণের জন্যই বিচারপতি দ্বারকানাথের মৃত্যুর পর ১৮৭৪ খৃষ্টাব্দে ৩৪ বৎসর বয়সে তিনি হাইকোর্টের জজ পদে প্রতিষ্ঠিত হয়েন। রমেশচন্দ্র ২৫ বৎসর এই কার্য্য অতি সম্মানের সহিত করিয়াছেন। তিনি কাহারও ভয়ে ভীত হইয়া, যাহা ঠিক বলিয়া বুঝিয়াছেন, তাহা বলিতে বা করিতে ইতস্ততঃ করেন নাই। তিনি বড়লাটের ব্যবস্থাপক সভায় সভ্য থাকার কালীন অনেক সময়ে বড়লাটের মতের প্রতিবাদ করিতে ভীত হন নাই। তিনি স্বীয় হৃদয়ে

জন্মস্থান বিষ্ণুপুরে দাতব্য চিকিৎসালয়, এণ্ট্রান্স স্কুল ও বালিকা-বিদ্যালয় স্থাপন করিয়াছেন। তিনি অনেক অসহায়া বিধবা, গরিব ছাত্র এবং অন্ধ খঞ্জদিগকে দান করিতে কুণ্ঠিত হন নাই। ১৮৯৬ সালে/ কলিকাতায় জাতীয় মহাসমিতির অধিবেশন সময়ে রুগ্ন ভগ্ন দুর্ব্বল শরীর সত্ত্বেও অভ্যর্থনাসমিতির সভাপতিরূপে কার্য্য করিয়াছিলেন। তিনি বিদ্বান্, বিনয়ী, দানশীল, সৎসাহসী, চরিত্রবান্ এবং স্বদেশসেবক ছিলেন। ১৮৯৯ সালের ১৩ই জুলাই বহুমূত্ররোগে ইঁহার দেহত্যাগ ঘটে। ইনি পিতার ষষ্ঠ ও কনিষ্ঠ পুত্র ছিলেন। ইঁহার দ্বিতীয় অগ্রজ উমেশচন্দ্র "বিধবা-বিবাহ" নাটকের প্রণেতা এবং তৃতীয় অগ্রজ কেশবচন্দ্র সুবিখ্যাত মৃদঙ্গবাদক ছিলেন।

**জন্মপত্রিকা-বিচার**—( বিচারপতি ৺ রমেশচন্দ্র মিত্র ) এই কুণ্ডলীতে নবমাধিপতি মঙ্গল এবং দশমাধিপতি বৃহস্পতি তৃতীয় সম্বন্ধ করিয়াছে। স্বয়ং লগ্নপতি ও দশমপতি শুক্র স্পষ্টানুসারে ভাগ্যস্থ হইয়াছে। ভাগ্য ও ধনপতি এক গ্রহ হওয়া শুভপ্রদ। ৪র্থ ও ৭ম পতি বুধ নীচাংশ অতিক্রম করিয়া তাহাদের সহ সম্বন্ধ করিয়াছে। মঙ্গল স্বনবাংশক বলযুক্ত হইয়া চন্দ্রকে দেখিতেছে, এজন্য বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইয়াছে, যথা ;—

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরৈকত্বে যোগকারকৌ।
অন্যত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্ ॥

ইতি বৃহৎ পারাশরী হোরা।

চন্দ্রজ-গুরু-কাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনাথকঃ।
স দুষ্টোঽপি কোণেশসম্বন্ধী রাজ্যদায়কঃ ॥

এই কুণ্ডলীতে কেন্দ্রপতি বুধ, কোণপতি মঙ্গলের সহিত চতুর্থ সম্বন্ধ করিয়া রাজযোগকারী হইয়াছে।

চরে গুভে দানপবিত্রহস্তং চরদ্বয়ে চৈব জগদ্বশীত্বং।
চরত্রয়ে সর্ব্বজনস্য মান্যশ্চতুশ্চরে সৌম্যঃ কুবেরতুল্যঃ।

ইতি বৃহজ্জাতকচন্দ্রিকায়াম্।

ইঁহার জন্মকালীন দুইটী শুভগ্রহ বৃহস্পতি ও শুক্র চররাশিতে অবস্থান জন্য এই যোগ ঘটিয়াছে।

চন্দ্রপ্রভা যোগ ;—

পুণ্যাধিপঃ পুণ্যগৃহেচ কেন্দ্রে চন্দ্রপ্রভাযোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুঞ্চতি জীবনঞ্চ ॥

চন্দ্রাদ্দশমে ত্রিগ্রহযোগফলম্ ;—

রবিভৌমচন্দ্রপুত্রাশ্চন্দ্রাদ্দশমে স্থিতা নরং ধন্যম্।
জনয়ন্ত্যুত্তম-পুরুষং নরপতিসমং সর্ব্বজনপূজ্যম্ ॥

লগ্ন হইতে দ্বিতীয় চতুর্থ ও পঞ্চম স্থান—বিদ্যাসূচক, এবং লগ্ন ও চন্দ্র হইতে পঞ্চম স্থান—সন্তানসূচক। চতুর্থাধিপতি বুধ নীচাংশ অতিক্রম করিয়া লগ্নে অবস্থিত এবং স্ফুটানুসারে বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট। পঞ্চমাধিপতি চন্দ্র চতুর্থভাবগত হইয়া বিদ্যাকারক বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট; দ্বিতীয়াধিপতি মঙ্গল লগ্নগত, দ্বিতীয় ও পঞ্চমভাব হইতে কেন্দ্রে শুভগ্রহ অবস্থিত, এইহেতু ইনি সদ্বিদ্যাশালী। পঞ্চমাধিপতি চন্দ্র চতুর্থ ভাবস্থ হইয়া বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট এবং পঞ্চমাধিপতির অবস্থিতি স্থান হইতে পঞ্চমে বৃহস্পতি অবস্থিত, এইহেতু ইনি সৎপুত্রবান্।

লগ্ন হইতে তৃতীয় স্থানে পাপগ্রহ না থাকায়, তৃতীয়াধিপতি বলবান্ হওয়ায় এবং মঙ্গল লগ্নগত হইয়া বলবান্ হওয়ায় ইনি অতি সৎসাহসী ছিলেন।

রবি ও চন্দ্র রাজ্যের কারক। ইঁহার জন্মকালীন এই দুইটী গ্রহ কেন্দ্রগত হইয়া বলবান্ হওয়ায় ইনি বিশিষ্ট রাজসম্মান লাভ করিয়াছিলেন।

লগ্ন হইতে নবমস্থানে—ভাগ্য, ধর্ম্মানুষ্ঠান প্রভৃতি অনুমিত হয়। এই কুণ্ডলীতে বৃহস্পতি স্ফুটানুসারে ধর্ম্মভাবগত এবং শনি কর্ম্মস্থ। ধর্ম্মাধিপতি মঙ্গল লগ্নগত এবং চন্দ্র পাপযোগরহিত হইয়া বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় ইঁহার ধর্ম্মসাধনে একান্ত অনুরাগ সূচিত হইতেছে।

তীর্থমৃত্যু-যোগঃ,—

কেন্দ্রগৌ গুরুশুক্রৌতু মৃত্যৌ দৃষ্টে শুভগ্রহে।
চরেঽষ্টমে গুরৌযুক্তে ম্রিয়তে জাহ্নবীজলে ॥

মারক-বিচার—লগ্নাধিপতি বৃহস্পতি রবির মিত্র, কিন্তু তাৎকালিক শত্রু এইহেতু শত্রু মিত্রত্বে সম হওয়ায় মধ্যায়ুঃ।

"মরণং মারকস্য দশায়াং প্রবদেৎ সুধীঃ"

ইত্যাদি নিয়মে সপ্তমাধিপতি বুধের দশা মারক। শনি একাদশ ও দ্বাদশাধিপতি, এইহেতু বুধের দশায় শনির অন্তরে ৬০ বর্ষে নিধন।

# ৺কেশবচন্দ্র সেন, ব্রাহ্মসমাজ কলিকাতা।

শকাব্দাঃ ১৭৬০।৭।৪।৫০।৩৫।

রা২

ম১১ কে১৩ বৃ২৪

চ২৯ শ২৪ বু১ শু১৭

জীবন-কাহিনী—ইনি ব্রাহ্মধর্ম্মের বিখ্যাত নেতা। কেশবচন্দ্র ১৮৩৮ খৃষ্টাব্দের ১৯শে নবেম্বর কলিকাতা নগরে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা প্যারীমোহন সেন বৈষ্ণব মতাবলম্বী হিন্দু ছিলেন। কেশব পাঠশালায় শিক্ষা আরম্ভ করিয়া হিন্দু কলেজে শিক্ষা সমাপ্ত করেন। ১৮৫৮ খৃষ্টাব্দে ইঁহার বিবাহ হয়।

বাল্যকাল হইতেই কেশবের মন ধর্ম্মপিপাসু ছিল। নয় দশ বৎসর বয়ঃক্রমকালে ইনি তিলক কাটিয়া, সর্ব্বাঙ্গে হরিনামের ছাপ দিয়া মৃদঙ্গের সঙ্গে হরি সঙ্কীর্ত্তন করিতেন। বয়োবৃদ্ধির সহিত হিন্দু-ধর্ম্মশাস্ত্র, বাইবেল প্রভৃতি অন্য ধর্ম্মীয় গ্রন্থ পাঠ করিয়া ইনি ধর্ম্মচিন্তায় মনোনিবেশ করিলেন। এই সময়ে রাজনারায়ণ বসুর বক্তৃতা নামক একখানি ব্রাহ্ম পুস্তক পড়িয়া ইনি ব্রাহ্ম-ধর্ম্মের প্রতি আকৃষ্ট হন। ১৮৫৭ খৃষ্টাব্দে ইনি ব্রাহ্মধর্ম্ম গ্রহণ করেন। ইহার দুই বৎসর পরে ইনি বেঙ্গল ব্যাঙ্কে মাসিক ৩০৲ টাকা বেতনে নিযুক্ত হন, ক্রমে ইঁহার ৫০৲ টাকা পর্য্যন্ত বেতন হয়। অনন্যমনে ধর্ম্মচিন্তা করিবার নিমিত্ত ইনি ১৮৬১ খৃষ্টাব্দে কার্য্য পরিত্যাগ করেন।

অতঃপর প্রগাঢ় ভক্তিসহকারে ব্রাহ্মধর্ম্মের অনুশীলন করিতে লাগিলেন। ক্রমে ক্রমে ইনি আদি ব্রাহ্মসমাজের নেতা মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের বিশেষ প্রিয়পাত্র হইলেন। ১৮৬২ খৃষ্টাব্দে ইনি ব্রাহ্মসমাজের আচার্য্যের পদে অভিষিক্ত হইয়া

ক্রমশঃ আদি ব্রাহ্মসমাজের একরূপ সর্ব্বেসর্ব্বা হইয়া উঠিলেন। ১৮৬৫ খৃষ্টাব্দে কেশব আদি সমাজ পরিত্যাগ করিয়া ১৮৬৯ খৃষ্টাব্দের ২২শে আগষ্ট ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ স্থাপন করেন। ১৮৭০ খৃষ্টাব্দে কেশবচন্দ্র ইংলণ্ডে গমন করেন। সেখানে স্বয়ং মহারাণী ইহাঁকে আপনার প্রাসাদে নিমন্ত্রণ করিয়া, স্বাক্ষরিত ফটো প্রদানপূর্ব্বক সম্মানিত করেন। ১৮৭৭ খৃষ্টাব্দে কেশব "নববিধান" নাম দিয়া এক অভিনব ধর্ম্মমত প্রচার করিলেন। ১৮৮৪ খৃষ্টাব্দের ৮ই জানুয়ারী বহুমূত্র রোগে কেশবচন্দ্র দেহত্যাগ করেন।

**জন্মপত্রিকা-বিচার**—(৺কেশবচন্দ্র সেন, ব্রাহ্মসমাজ কলিকাতা)। এই কুণ্ডলীতে লগ্ন ও দশমপতি পরস্পর মুখ্যসম্বন্ধ করিয়াছে এবং ৩য়, ৮ম ও ১১শ পতি পরস্পর সম্বন্ধ করিয়া পরে কেন্দ্রাধিপতি রবি ও শুক্রের সম্বন্ধী হইয়াছে, এইহেতু বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইয়াছে। যথা ;—

জন্মলগ্নেশ্বরঃ খেটো দশমে দশমেশ্বরঃ। লগ্নে বিখ্যাতকীর্ত্তিশ্চ বিজয়ী চ ধরাধিপঃ॥
আয়ুস্ত্রিষষ্ঠলাভেশসম্বন্ধী চ যো গ্রহঃ। পুনস্তাদৃশঃ কেন্দ্রেশসম্বন্ধী স তু রাজ্যদঃ॥
আয়ুস্ত্রিষষ্ঠলাভেশঃ স এব যদি কেন্দ্রপঃ। দোষযুক্তোঽপ্যয়ং রাজ্যং দত্তে সম্বন্ধিতস্ততঃ
ইতি পারাশরীয় সুশ্লোকশতকে।

চেৎ কণ্টকে পণফরে খচরাঃ সমস্তাঃ। স্যাদিক্কবাল ইতি রাজ্যসুখপ্রাপ্তিহেতুঃ॥
ইতি নীলকণ্ঠোক্ত তাজকে।

যদি জন্মকালীন কেন্দ্রে ও পণফরে (২য়, ৫ম, ৮ম ও ১১শ স্থানে) সমস্ত গ্রহ অবস্থিতি করে, তবে ইক্কবাল-যোগ হয়। এই যোগে জাতব্যক্তি বিশেষ সম্ভ্রমশালী ও সুখী হয়।

## সন্ন্যাস-যোগঃ।

গ্রহৈশ্চতুর্ভিঃ সহিতে তদীশে ত্রিকোণগৈঃ কেন্দ্রগতৈস্তু মুক্তঃ।
চতুর্গ্রহৈঃ কেন্দ্রগতৈঃ প্রব্রজ্যামাপ্নোতি কথিতা মুনীন্দ্রৈঃ॥

ঋষিগণ বলিয়াছেন যে, দশমাধিপতি চারিটী গ্রহের সহিত কেন্দ্রে অথবা ত্রিকোণে অবস্থান করিলে জাতক মুক্তিলাভ করে এবং চারিটী গ্রহ কেন্দ্রে অবস্থান করিলে জাতক সন্ন্যাসধর্ম্ম অবলম্বন করে।

ইহাঁর জন্মকালীন দশমাধিপতি চারিটী গ্রহের সহিত কেন্দ্রে অবস্থিত, এইহেতু ইনি সংসারে থাকিয়াও পরমযোগী ছিলেন এবং যোগী হইয়াও অতিশয় কাৰ্য্যদক্ষ ও রাজনীতিজ্ঞ ছিলেন

# পণ্ডিত ৺ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৪২।৫।১১।১৭।৪১।৩৪

গ্রহাণাং স্পষ্টাঃ

র ৫।১৩।১২
চ ১।৭।৪০
ম ৬।১১।৪০
বু ৫।৮।৪০
বৃ ১০।২৬।৩০
শু ৩।২৭।২০
শ ১১।২১।১৪
রা ১১।৪।১০

| | | |
|---|---|---|
| চ৭ | | শ ২৭<br>রা ২৬<br>বক্রী<br>বৃ২৫ |
| শু৯ | জন্ম-<br>কুণ্ডলী | |
| কে১২<br>রবু১৩ | ম ১৫ | লং বৃ৫।৪৮ |

জাতাহঃ ।০

| | | |
|---|---|---|
| ৩ | ৩ | ১৫ |
| ২০ | ৪০ | ৩৪ |
| ৫২ | ৫ | ৫৬ |
| ৪৪ | ৩ | ১২ |

বিংশোত্তরী দশাবর্ষাদ

বু-২।৫।৪

**জীবন-কাহিনী**—মেদিনীপুর জেলার অন্তর্গত বীরসিংহ গ্রামে সন ১২২৭ সালের ১২ই আশ্বিন মঙ্গলবার দিবা দ্বিপ্রহরের সময় পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম ঠাকুরদাস বন্দ্যোপাধ্যায়, মাতার নাম ভগবতী দেবী। ১২৩৬ সালের ২০শে জ্যৈষ্ঠ ঈশ্বরচন্দ্র সংস্কৃত কলেজে ব্যাকরণ শ্রেণীতে ভর্ত্তি হন। ২০ বৎসর বয়ঃক্রমকালে বিদ্যাসাগর মহাশয় কলেজের পাঠ সমাপন করেন। তিনি সাহিত্য, ব্যাকরণ, স্মৃতি, অলঙ্কার প্রভৃতি সর্ব্বশ্রেণীতেই বিশেষ ব্যুৎপত্তি লাভ করিয়া উচ্চবৃত্তি প্রাপ্ত হয়েন এবং কলেজ হইতে বিদ্যাসাগর উপাধি লাভ করেন। পাঠ সমাপ্তির পর বিদ্যাসাগর মহাশয় পঞ্চাশ টাকা বেতনে ফোর্ট উইলিয়ম বিদ্যালয়ের প্রধান পণ্ডিতের কর্ম্ম গ্রহণ করেন। অতঃপর কর্ত্তৃপক্ষ তাঁহার কার্য্যকলাপে সন্তুষ্ট হইয়া তাঁহাকে সংস্কৃত কলেজের অধ্যক্ষ এবং মফঃস্বলে বাঙ্গালা ও ইংরেজী বিদ্যালয়সমূহের অ্যাসিষ্ট্যান্ট ইন্‌স্পেক্টরের পদ প্রদান করেন। এই উভয়বিধ কর্ম্মে তিনি পাঁচ শত টাকা বেতন পাইতে লাগিলেন। কিছুকাল পরে ডিরেক্টর গর্ডন ইয়ং সাহেবের সহিত মনোবিবাদবশতঃ তিনি সরকারী চাকরী পরিত্যাগ করিয়া বিখ্যাত মেট্রোপলিটন কলেজ স্থাপন করেন। বিধবা-বিবাহের আইন—বিদ্যাসাগর মহাশয়ের এক বিখ্যাত কীর্ত্তি। তাঁহারই একান্ত যত্ন, পরিশ্রম ও অধ্যবসায়ের ফলে সন ১২৬৩ সালের ১২ই শ্রাবণ আইন পাশ হইল।

বিদ্যাসাগর—দয়ার সাগর। বহু ঋণগ্রস্ত ব্যক্তিকে তিনি ঋণমুক্ত করিয়াছেন। কন্যাদায়গ্রস্তকে তিনি কন্যাদায় হইতে মুক্ত করিয়াছেন। অনেক দরিদ্র ব্যক্তিকে তিনি যথেষ্ট পরিমাণে অন্নবস্ত্রাদি প্রদান করিয়াছেন। দুর্ভিক্ষের সময়ে অন্নসত্র বসাইয়া শত শত আতুরের জন্য অন্নদানের ব্যবস্থা করিয়াছেন। বলিতে কি, বিদ্যাসাগরের তুল্য সদাশয়, পরোপকারী লোক আজ পর্য্যন্ত বঙ্গদেশে জন্মগ্রহণ করিয়াছেন কি না সন্দেহ।

বঙ্গভাষা—তাঁহার নিকট চিরঋণী। ইনিই সর্ব্বপ্রথম বিশুদ্ধ এবং প্রাঞ্জল ভাষায় বাঙ্গালা গ্রন্থ রচনা করেন। তাঁহার রচিত অনেকগুলি গ্রন্থ আছে। ১২৯৮ সালের ১৩ই শ্রাবণ মঙ্গলবার রাত্রি ২টা ১৮ মিনিটের সময় বিদ্যাসাগর মহাশয় পরলোক গমন করিয়াছেন।

**জন্মপত্রিকা-বিচার**—(পণ্ডিত ৺ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর)। বিদ্যাসাগর মহাশয়ের জন্মকালীন রবি, বুধ, শনি, রাহু ও কেতু এই পাঁচটী গ্রহ কেন্দ্রস্থানে, বুধ স্বক্ষেত্রে এবং চন্দ্র ও বুধগ্রহ তুঙ্গস্থানে ছিল। সামান্যরূপ বুধাদিত্য যোগও ছিল।

নবম ও দশমপতি যোগ;—

ভাগ্যরাজ্যেশ্বরৌ ভাগ্যে রাজ্যে বান্যোন্যরাশিগৌ।
জাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোঽয়ং প্রবলঃ স্মৃতঃ॥

ইতি বৃহৎ পারাশরী-হোরায়াম্।

নিশার্দ্ধাচ্চ দিনার্দ্ধাচ্চ পরং সার্দ্ধদ্বিনাড়িকা।
শুভাতদ্ভবো রাজা ধনী বা তৎসমোঽপি বা॥
শুক্রাচ্চন্দ্রে ততঃ শুক্রে তৃতীয়ে বাহনার্থবান্।
যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাস্তমোগ্রহৌ।
নাথেনান্যতরেণাপি সম্বন্ধাদ্ যোগকারকৌ॥

উপদেশ—মলিনলক্ষণখল। "কলৌ পাপফলং পূর্ণং শুভোত্থং পাদতো ভবেৎ" অর্থাৎ কলিতে শুভগ্রহের ফল চতুর্থাংশ মাত্র, পাপগ্রহ ফল পূর্ণ হইবে।

শনি, মঙ্গল, রবি ও রাহু যোগকারক বা যোগকারক সম্বন্ধী হইয়া বলবান্ ও পাপাধিপ হইলে মলিন লক্ষণ খল কহে।

## একাদি গ্রহ স্বক্ষেত্রে থাকিলে কি ফল ?

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমো ভূপ একাদৌ স্বগৃহে স্থিতে॥

বিদ্যাসাগর মহাশয়ের একটী গ্রহ স্বক্ষেত্রে। এইজন্য তিনি কুলোচিত তেজস্বী ছিলেন।

## তুঙ্গগত কেন্দ্রস্থ বুধের ফল।

স্বোচ্চরাশিগতশ্চান্দ্রী কেন্দ্র-কোণসমন্বিতঃ।
বিদ্যাবাহন-সম্পত্তিং করোতি বিপুলং ধনম্॥

## তুঙ্গগত চন্দ্রের ফল।

স্থিরগতিং সুমতিং কমনীয়তাং কুশলতাং হি নৃণামুপভোগতাম্।
বৃষগতো হিমগুর্ব্বিশমাদিশেৎ সুকৃতিতঃ কৃতিতশ্চ সুখানি চ॥

ইঁহার জন্মকালে কন্যারাশিতে বুধ এবং বৃষ রাশিতে চন্দ্র ছিল।

## ধনবত্তাদি যোগ।

লগ্নাদতীব বসুমান্ বসুমান্ শশাঙ্কাৎ
সৌম্যগ্রহৈরুপচয়োপগতৈঃ সমস্তৈঃ।
দ্বাভ্যাং সমোঽল্পবসুমাংশ্চ তদূনতায়া
মন্যেষু স্বৎস্বপিফলেম্বিদমুৎকটেন॥

## বিনয়াদি গুণ ও ধনযোগ।

অধমসমবরিষ্ঠান্যর্ককেন্দ্রাদিসংস্থে।
শশিনি বিনয়-বিত্ত-জ্ঞান-ধী-নৈপুণ্যানি॥
অহনি নিশি চন্দ্রে স্বাধিমিত্রাংশকে বা।
সুরগুরুসিতদৃষ্টে বিত্তবান্ স্যাৎ সুখী চ॥

ইতি দীপিকায়াং।

বিদ্যাসাগর মহাশয়ের কোষ্ঠীতে চন্দ্র রবির আপোক্লিম-গত; এইহেতু ইঁহার বিনয়াদি উৎকৃষ্ট রূপ ছিল।

লগ্নাৎ কর্ম্মণি তুর্য্যে চ যদি স্যুঃ পাপখেটকাঃ।
স্বধর্ম্মে নিরতাং তস্য জায়তে চঞ্চলা মতিঃ॥

ইতি জাতকালঙ্কার টীকায়াং।

অর্থাৎ জন্মলগ্নের চতুর্থ ও দশমস্থানে পাপগ্রহ থাকিলে মানবের স্বধর্ম্মে চঞ্চলামতি হয়।

কামাতুরশ্চিত্তহরোঽঙ্গনানাং স্যাৎ সাধুমিত্রঃ সুতরাং পবিত্রঃ।
প্রসন্নমূর্ত্তিশ্চ নরো বৃষস্থে শীতদ্যুতৌ ভূমিসুতেন দৃষ্টে॥

ইতি ঢুণ্ঢিরাজ।

অর্থাৎ জন্মকালে বৃষরাশিস্থ চন্দ্রের উপর মঙ্গলের দৃষ্টি থাকিলে, জাত মনুষ্য কামাতুর, কামিনীমনোরঞ্জন, সজ্জনবন্ধু, অত্যন্ত পবিত্র এবং প্রসন্নমূর্ত্তি হয়।

কন্যারাশিস্থ বুধের ফল। ঢুণ্ঢিরাজীয়জাতকাভরণে—

সুবচনানুরতশ্চতুরো নরো লিখনকর্ম্মপরোহি বরোন্নতিঃ।
শশিসুতে যুবতৌ চ গতে সুখী সুনয়নানয়নাঞ্চলচেষ্টিতৈঃ॥

জন্মকালে কন্যারাশিতে বুধ থাকিলে, জাত মানব সদ্বক্তা, চতুর, সুন্দর লেখক, উন্নতিমান্ এবং সুন্দরী রমণীর নয়নাঞ্চল চেষ্টাদি দ্বারা সুখী হয়॥

বিদ্যাসাগর মহাশয়ের জন্মকালে কন্যারাশিতে বুধ আছে।

ব্যয়েশে তদ্রিপ্ফগতে তত্র দৃষ্টে শুভৈগ্রহৈঃ।
দানবীরো ভবেন্নিত্যং সাধুকর্ম্মসু মানবঃ॥

ইতি শম্ভুহোরাপ্রকাশে।

বিদ্যাসাগর মহাশয়ের লগ্নের দ্বাদশাধিপতি মঙ্গল একাদশস্থানে আছে এবং ঐ দ্বাদশস্থানে বৃহস্পতি ও চন্দ্রের দৃষ্টি আছে; এইহেতু ইনি একজন প্রসিদ্ধ বদান্য ছিলেন।

মারক-বিচার—লগ্নাধিপতি বৃহস্পতি রবির মিত্র, কিন্তু তাৎকালিক শত্রু হওয়ায় শত্রুমিত্রত্বে সম হইল। "সমে মধ্যায়ুরুচ্যতে" ইতি। ৪০ বর্ষের পর ৮০ বর্ষ পর্য্যন্ত মধ্যায়ুঃ যোগ। এখানে শনি মারকেশ রাহুযুক্ত, আর "পঞ্চম্যারদশা মৃত্যুঃ দদ্যাৎ ষষ্ঠী গুরোর্দ্দশা। শনেশ্চতুর্থী মৃত্যুঃ স্যাদ্দশারাহোশ্চ সপ্তমী।" লগ্নচন্দ্রিকার নিয়মমতে চতুর্থস্থানস্থ শনি মারক; এজন্য শনি-দশায় রাহুর মারকান্তর্দ্দশা হইয়াছে। "রাহুশ্চেদথবা কেতু ধনে কাম্যে" ইত্যাদি নিয়মে রাহু দ্বিতীয়েশযুক্ত এবং সপ্তমপতির সপ্তমে অবস্থিত, এই কারণে প্রবল মারক। অষ্টোত্তরীমতে লগ্ন ও চন্দ্রের নিধনাধিপ দশান্তর্দ্দশা হইয়াছিল।

# মহামহোপাধ্যায় ৺চন্দ্রকান্ত তর্কালঙ্কার

সংস্কৃত কলেজ, কলিকাতা।

শকাব্দাঃ ১৭৫৮।৬।১৮।২১।৩৭।১২

পূর্ব্বাঙ্গঃ।

| | | |
|---|---|---|
| ৪ | ৯ | ২৪ |
| ২৩ | ৩০ | ৩৭ |
| ১ | ৪১ | ১৬ |
| ১৫ | ৩ | ১৮ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৫ | ১০ | ২৫ |
| ২৪ | ৩৫ | ৫৬ |
| ৫ | ২১ | ৫৬ |
| ৩ | ৫ | ১৯ |

দিবা-২৭।৫১

অষ্টোত্তরী দশা

ম-৫।৮।৯

| | | |
|---|---|---|
| | লং অ ১০ রা ২ | |
| বৃ৯ ম৯ | | |
| চ১০ শু ১২ | র বু১৫ শ১৫ কে১৬ | |

গ্রহাণাং স্পষ্টাঃ

র৬।১৯।৩০
চ৪।১১।১২
ম৩।১৯।৫২
বু৬।৩।১৩
বৃ৩।২০।৫৬
শু৫।৯,৩
শ৬।১১।৫৪

বিংশোত্তরী দশা

কে-০।১১।১০

**জীবন-কাহিনী**—মহামহোপাধ্যায় চন্দ্রকান্ত তর্কালঙ্কার ১২৪৩ সালের ১৯শে কার্ত্তিক ময়মনসিংহ জেলার অন্তর্গত সেরপুর গ্রামে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা রাধাকান্ত তর্কবাগীশ ময়মনসিংহ জেলার একজন প্রসিদ্ধ অধ্যাপক ছিলেন। চন্দ্রকান্তের প্রথম শিক্ষা পিতার নিকট হইয়াছিল। অনন্তর পিতার মৃত্যুর পর ইনি নবদ্বীপ নিবাসী ৺ ব্রজনাথ বিদ্যারত্ন ও হরিদাস শিরোমণির নিকট স্মৃতি, শ্রীনন্দন তর্কবাগীশের নিকট ন্যায় এবং কাশীনাথ শাস্ত্রীর নিকট বেদান্ত শাস্ত্র অধ্যয়ন করেন। নবদ্বীপের পণ্ডিতগণ তাঁহাকে তর্কালঙ্কার উপাধি প্রদান করেন। অতঃপর ইনি দেশে প্রত্যাগমন করিয়া চতুষ্পাঠী স্থাপন পূর্ব্বক বহু সংখ্যক ছাত্রকে অন্নদান ও বিদ্যাদান করেন। অনন্তর ১৮৮৩ খৃষ্টাব্দের ফেব্রুয়ারী মাসে কলিকাতা সংস্কৃত কলেজের অলঙ্কার ও দর্শন শাস্ত্রের অধ্যাপক স্বরূপে নিযুক্ত হইয়া ইনি কলিকাতায় আইসেন। গভর্ণমেণ্ট ইঁহার কার্য্যদর্শনে সন্তুষ্ট হইয়া ১৮৯৭ খ্রীষ্টাব্দে ইঁহাকে মহামহোপাধ্যায় উপাধি প্রদান করেন। ১৮৯৭ খ্রীষ্টাব্দে ইনি সংস্কৃত কলেজের অধ্যাপকের পদ হইতে অবসর গ্রহণ করেন। বেদান্ত শাস্ত্রের উন্নতিকল্পে শ্রীযুক্ত শ্রীগোপাল বসুমল্লিক কলিকাতা বিশ্ববিদ্যালয়ের হস্তে পঞ্চাশ হাজার টাকা প্রদান করেন। তদনুসারে কর্ত্তৃপক্ষগণ বেদান্ত সম্বন্ধে প্রবন্ধ প্রণয়ন ও বক্তৃতা

করিবার জন্য পণ্ডিতবর্গকে আহ্বান করেন। প্রার্থীদিগের মধ্যে তর্কালঙ্কার মহাশয় সর্ব্বাপেক্ষা উপযুক্ত বলিয়া বিবেচিত হইলে ইনি ঐ পদ পান। ঐ পদে থাকিয়া ইনি প্রায় পঁচিশ হাজার টাকা উপার্জ্জন করিয়াছেন। তর্কালঙ্কার মহাশয় অনেকগুলি পুস্তক প্রণয়ন করিয়াছেন।

**জন্মপত্রিকা-বিচার**—( মহামহোপাধ্যায় ৺চন্দ্রকান্ত তর্কালঙ্কার )। ইহাঁর জন্মকালীন রবি নীচাংশ অতিক্রম করায় এবং লগ্নপতি মঙ্গল অন্য পাপগ্রহের যোগরহিত হইয়া, নবমপতি বৃহস্পতির সহিত সহাবস্থান করিয়া কেন্দ্রগত হওয়ায় বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইয়াছে। যথা ;—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ ॥
যত্র তত্র স্থিতো ভৌমো গুরুণাপি সমন্বিতঃ।
তত্রোচ্চং ফলমাপ্নোতি স্যাদুচ্চে ত্রিগুণং ফলম্ ॥

পঞ্চমপতি রবি নীচাংশ অতিক্রম করিয়া তৃতীয় ও ষষ্ঠপতি বুধের সহিত সহাবস্থান সম্বন্ধ করিয়া তাহাদের সম্মিলিত বল কেন্দ্রপতি শনিকে অর্পণ করায় রাজযোগকারী হইয়াছে যথা ;—লঘু পারাশরী।

আয়ুস্ত্রিষষ্ঠলাভেশসম্বন্ধী খলু যো গ্রহঃ।
পুনস্তাদৃশঃ কেন্দ্রেশসম্বন্ধী স তু রাজ্যদঃ ॥
যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাস্তমোগ্রহৌ।
নাথেনান্যতরেণাপি সম্বন্ধাদ্ যোগকারকৌ ॥

নীচং গতো জন্মনি যো গ্রহঃ স্যাত্তদ্রাশিনাথোঽপি তদুচ্চনাথঃ।
স চন্দ্রলগ্নাদ্ যদি কেন্দ্রবর্ত্তী রাজা ভবেদ্ধাম্মিক-চক্রবর্ত্তী ॥
পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভা-যোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুঞ্চতি জীবনঞ্চ ॥

ইহাঁর জন্মকালীন বৃহস্পতি উচ্চরাশিগত ও কেন্দ্রী, সুতরাং বিশেষ বলশালী। "গুরৌ—ন্যায়, দর্শন, অলঙ্কার, বেদান্ত প্রভৃতি শাস্ত্রপরতা এবং বুধে—ভিষক জ্যোতিষ-কাব্যশিল্পৈঃ নৈপুণ্যশ্চ ; শুক্রে—কাব্য ও বিজ্ঞানশাস্ত্রপরতা" প্রভৃতি নিয়মে বুধ ও শুক্র মুখ্যসম্বন্ধ করতঃ বলবান্ হইয়া জাতককে সুলেখক করিয়াছে।

পত্নীহানিযোগাঃ—লগ্নে ব্যয়ে চ পাতালে যামিত্রে চাষ্টমে কুজে।
কন্যা হরতি ভর্ত্তারং ভর্ত্তা ভার্য্যাং হনিষ্যতি ॥
চন্দ্রাদ্বিলগ্নাচ্চ খলা কলত্রে হুস্যুঃ কলত্রং বলযোগতস্তে।

# মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ

প্রিন্সিপ্যাল সংস্কৃত কলেজ, কলিকাতা।

শকাব্দাঃ ১৭৯২।৩।১৪।৩৮।২০

বৃ ৫
রা ৭
মঙ্গ ৬
লং
অ২৪।৩০
র ৮
বু ৯
চ১০
কে ২১
শ
৮

**জীবন-কাহিনী**—১২৭৭ সালের ১৫ই শ্রাবণ ইনি জন্মগ্রহণ করেন। নবদ্বীপ ইঁহার বাসস্থান। পিতার নাম পীতাম্বর বিদ্যাবাগীশ। ইঁহারা সরযূপারী গ্রহবিপ্রবংশীয়। ইনি ১৪ বৎসর বয়সে মাইনর পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া সর্ব্বোচ্চ স্থান অধিকার করেন ও ৫৲ টাকা করিয়া বৃত্তি পান। পরে যথাক্রমে 'এম এ' পরীক্ষায় উত্তীর্ণ হন, এবং নবদ্বীপ বিদগ্ধজননী সভায় সংস্কৃত পরীক্ষা দিয়া 'বিদ্যাভূষণ' উপাধি লাভ করেন। ১৮৯৭ খৃঃ ইনি বেঙ্গল গভর্ণমেণ্ট কর্ত্তৃক তিব্বতীয় অনুবাদকের পদে নিযুক্ত হইয়া রায় শরচ্চন্দ্র দাস বাহাদুরের সহিত তিব্বতীয় ও বৌদ্ধ সংস্কৃত অভিধান প্রণয়নের ভার গ্রহণ করেন। ১৯০০ খৃষ্টাব্দে ইনি সংস্কৃত কলেজের অধ্যাপকের পদে নিযুক্ত হন। ১৯০১ খৃঃ পালিভাষায় পরীক্ষা দিয়া ইনি প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়াছিলেন। তিব্বতীয় ও জর্ম্মণ ভাষাতেও ইঁহার সবিশেষ ব্যুৎপত্তি আছে। ১৯০২ খৃঃ মার্চ্চ মাসে ইনি প্রেসিডেন্সি কলেজের অন্যতম সংস্কৃত অধ্যাপকের পদে নিযুক্ত হন। ইঁহার প্রণীত "আত্মতত্ত্ব-প্রকাশ" গ্রন্থ প্রসিদ্ধি লাভ করিয়াছে। ১৮৯৩ খৃষ্টাব্দে ইনি কৃষ্ণনগর কলেজের প্রধান সংস্কৃত অধ্যাপকের পদে নিযুক্ত হইয়া তথায় ৪ বৎসর কার্য্য করিয়াছিলেন।

**জন্মপত্রিকা-বিচার**—(মহামহোপাধ্যায় পণ্ডিত সতীশচন্দ্র বিদ্যাভূষণ) এই কুণ্ডলীতে চতুর্থ ও নবমপতি শুক্র, দশমপতি মঙ্গলের সহিত ত্রিকোণে সহাবস্থান সম্বন্ধ করিয়াছে এবং তুঙ্গী কোণস্থ রাহু, কেন্দ্রপতি মঙ্গল ও শুক্রের সহিত সম্বন্ধ করিয়াছে, এইহেতু বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইয়াছে; যথা—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাং তমোগ্রহৌ।
নাথেনান্যতরেনাপি সম্বন্ধাৎ যোগকারকৌ॥

ইতি বৃহৎ পারাশরী।

যদা চ সৌরিঃ সুররাজমন্ত্রী পরস্পরং পশ্যতি পূর্ণদৃষ্ট্যা।
তদা সমগ্রাং বসুধামুপৈতি কিং বাধমেনান্যগুণেন কিংবা॥

ইহার জন্মকালীন বৃহস্পতি ও শনি পরস্পর পরস্পরকে পূর্ণদৃষ্টিতে অবলোকন করিতেছে, এইহেতু ইহাঁর যশঃ চতুর্দ্দিকে বিস্তৃত।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে রবি রাজার কারক। রবি উপচয়গত হইয়া বলবান্ হইলে জাতক বিশিষ্ট রাজসম্মানী হয়। রবি লগ্ন হইতে ষষ্ঠে মিত্রগৃহে মিত্রযুক্ত হইয়া অবস্থান করায় জাতককে বিশিষ্ট রাজসম্মানী করিয়াছে।

লাভেশ-বিত্তেশধনেশ্বরাণামেকোঽপি চন্দ্রাৎ যদি কেন্দ্রবর্ত্তী।
স্ব-পুত্র-লাভাধিপতির্গুরুশ্চেদখণ্ডসাম্রাজ্যপতিত্বমেতি॥
চন্দ্রঃ কবিং কবিশ্চন্দ্রং পশ্যত্যপি তৃতীয়গঃ।
শুক্রাচ্চন্দ্রে ততঃ শুক্রে তৃতীয়ে বাহনার্থবান্॥

ইহাঁর জন্মকালীন শুক্রের তৃতীয়ে চন্দ্র অবস্থিত হওয়ায় বাহনার্থ-যোগ হইয়াছে।

"বুধে—ভিষক্-জ্যোতিষ-কাব্যশিল্পৈঃ লেখৈশ্চ। শুক্রে—কাব্য বিজ্ঞান শাস্ত্রপরতা" ইত্যাদি নিয়মে নবাংশ কুণ্ডলীতে বুধ ও শুক্র একরাশিস্থ হইয়া বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় জাতককে সুলেখক করিয়াছে।

লগ্ন হইতে ২য়, ৪র্থ ও পঞ্চমস্থান—বিদ্যাসূচক। ইহাঁর জন্মকালীন বিদ্যাকারক বৃহস্পতি (দ্বিতীয়াধিপতি) চতুর্থস্থ; পঞ্চমে তুঙ্গী রাহু এবং শুভ ভাবপতি মঙ্গল ও শুক্র; পঞ্চমাধিপতি উঃ বুধ ষষ্ঠে রবিযুক্ত; এইহেতু ইহাঁর বিশিষ্ট বিদ্যালাভ সূচিত হইতেছে। পঞ্চমস্থানে বহু গ্রহ অবস্থান করিয়া ইহাঁকে বহুবিধ ভাষায় ব্যুৎপন্ন করিয়াছে।

# সাহিত্য-সম্রাট্ ৺বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়।

## জন্মপত্রিকা-শকাব্দাঃ ১৭৬০।২।১২।৩৯।৩১

গ্রহাণাং স্পষ্টাঃ।

র ২।১২।৫।২০
চ ৪।৫।৫৪।৩০
ম ১।১৩।৫৫।৪৮
বু ২।১।০।২০
বৃ ৪।২৬।২২।৪৮
শু ১।২।২৬।৫০
শ ৭।১।১।২৮
রা ১১।১৭।৫৫।১২

| | | |
|---|---|---|
| শু ৩ ম ১ র বু ৬ | | রা ২৬ |
| | জন্মকুণ্ডলী | লং অ ১৮ |
| চ ১০ বৃ ১১ কে ১৩ | | শ ১৬ |

অষ্টোত্তরীদশা—
ম-৬।৬।১৪।০

বিংশোত্তরী দশা।
কে-০।২।১২

**জীবন-কাহিনী**—সন ১২৪৫ সালের ১৩ই আষাঢ় তারিখে ২৪ পরগণার অন্তর্গত কাঁটালপাড়া গ্রামে বঙ্কিমচন্দ্র জন্মগ্রহণ করেন। বঙ্কিমচন্দ্রের পিতা যাদবচন্দ্র চট্টোপাধ্যায় লর্ড হার্ডিঞ্জের সময়ে ডেপুটী কালেক্টার ছিলেন। যাদবচন্দ্রের চারি পুত্র। প্রথম শ্যামাচরণ, দ্বিতীয় সঞ্জীবচন্দ্র, তৃতীয় বঙ্কিমচন্দ্র এবং চতুর্থ পূর্ণচন্দ্র।

বাল্যকালেই বঙ্কিমের প্রতিভার পরিচয় পাওয়া গিয়াছিল। পঞ্চম বর্ষ বয়ঃক্রমকালে এক দিনেই তাঁহার বর্ণজ্ঞান হইয়াছিল। প্রতি বৎসর দুইবার শ্রেণী পরিবর্ত্তন করিয়া, তিনি পরীক্ষার সময় সর্ব্বোচ্চস্থান অধিকার করিতেন। ১৮৫১ সালে বঙ্কিমচন্দ্র হুগলী কলেজে ভর্ত্তি হন। এই কলেজ হইতে সিনিয়র স্কলারশিপ পরীক্ষায় প্রশংসার সহিত উত্তীর্ণ হইয়াছিলেন।

১১ বৎসর বয়সে বঙ্কিমচন্দ্রের বিবাহ হইয়াছিল। ৮।৯ বৎসরের পর তাঁহার স্ত্রী-বিয়োগ ঘটে। ১৯।২০ বৎসর বয়সে তিনি পুনরায় দার-পরিগ্রহ করেন। বঙ্কিমচন্দ্র বি, এ পরীক্ষায় প্রশংসার সহিত উত্তীর্ণ হইয়া ২৯ বৎসর বয়সে ডেপুটী হন। ডেপুটীপদে নিযুক্ত হইয়া বঙ্কিমচন্দ্র "দুর্গেশনন্দিনী" "বিষবৃক্ষ" "দেবীচৌধুরাণী" প্রভৃতি অনেকগুলি গ্রন্থ রচনা করেন। বঙ্কিমচন্দ্র যেমন অলৌকিক প্রতিভা-সম্পন্ন, তেমন অসামান্য স্বদেশ-প্রেমিক। ইহাঁর রচিত অধিকাংশ গ্রন্থে ইহাঁর হৃদয়ের সেই উদার স্বদেশ-প্রেমিকতার উচ্ছ্বাস

সুপরিস্ফুট, শেষ জীবনে ইনি ধর্ম্মগ্রন্থালোচনায় বিশেষ মনোনিবেশ করেন, শ্রীমদ্ভগবদ্গীতার সুবিস্তৃত টীকা আরম্ভ করিয়াছিলেন, ৪র্থ অধ্যায় পর্য্যন্ত প্রকাশিত করিয়া আর শেষ করিতে পারেন নাই। ইহাঁর "কৃষ্ণচরিত্র" ও "ধর্ম্মতত্ত্ব" বঙ্গসাহিত্যে অমূল্য গ্রন্থ। বঙ্কিমচন্দ্র বাঙ্গলার গৌরবস্বরূপ। ইনিই যে আধুনিক বঙ্গীয় উপন্যাসলেখকদিগের আদর্শস্বরূপ, সে বিষয়ে সন্দেহ নাই। রাজ-সরকারে তাঁহার বিশেষ সুখ্যাতি ছিল। বঙ্কিম বাবুর পুত্র হয় নাই। তাঁহার দুইটী কন্যা মাত্র। ১৩০০ সালের ২৬শে চৈত্র অপরাহ্ন ৩টা ২৩ মিনিটের সময় বহুমূত্রজনিত জ্বর ও বিস্ফোটক রোগে বঙ্কিমচন্দ্র ইহলোক ত্যাগ করেন।

**জন্মপত্রিকা-বিচার।** (স্বর্গীয় বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়)।

ইহাঁর নবমপতি বুধ ও দশমাধিপতি শুক্র স্ব স্ব গৃহে অবস্থান করায় এবং পঞ্চম ও দশমপতি শুভ চতুর্থ ও লাভাধিপতি মঙ্গলের সহিত চতুর্থ সম্বন্ধ করায় বিশিষ্ট সৌভাগ্যযোগ সূচিত হইতেছে। যথা— বৃহৎপারাশরী হোরা।

ভাগ্যরাজ্যেশ্বরৌ ভাগ্যে রাজ্যে বান্যোন্যরাশিগৌ।
জাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোহয়ং প্রবলঃ স্মৃতঃ॥
আয়ুস্ত্রিষষ্ঠলাভেশঃ স এব যদি কেন্দ্রগঃ।
দোষযুক্তোঽপ্যয়ং রাজ্যং দত্তে সম্বন্ধিতস্ততঃ॥

নবমাধিপতি নবমে ও দশমাধিপতি দশমে অথবা উভয়ে নবমে কিম্বা দশমে অথবা নবমাধিপতি দশমে এবং দশমাধিপতি নবমে কিম্বা তাহারা অন্য রাশিতে একত্র কিম্বা নিজ নিজ ক্ষেত্রে অবস্থান করিলে প্রধান রাজযোগ হয়। এই কুণ্ডলীতে নবম ও দশমপতি শুক্র ও মঙ্গল পঞ্চমস্থানে সহাবস্থান সম্বন্ধ করতঃ জাতককে বিশিষ্ট সম্ভ্রমশালী করিয়াছে।

ইহাঁর জন্মকালে শুক্র কৃত্তিকা নক্ষত্রে অবস্থিত, এইহেতুও বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে। যথা—বৃহৎপারাশরী হোরা।

কৃত্তিকা-রেবতী-স্বাতী-পুষ্যাস্থায়ী ভৃগোসুতঃ।
করোতি ভূভুজাং নাথমশ্বিন্যামপি সংস্থিতঃ॥
পুত্রপিতৃপতীচেত্থং প্রবলৌ রাজ্যকারকৌ।
অথ ক্বাপি স্থিতৌ চাপি সম্বন্ধে চ চতুষ্টয়ে॥ Amm. ml. Nk

পুত্রপতি অর্থাৎ পঞ্চমাধিপতি এবং পিতৃপতি অর্থাৎ দশমাধিপতি রাজযোগ-কারী সম্বন্ধ চতুষ্টয়ের মধ্যে কোন একটীতে আবদ্ধ হইলে তাহারা রাজ্যপ্রদ হইয়া

থাকে অর্থাৎ জাতককে রাজতুল্য সম্ভ্রমশালী করে। এই কুণ্ডলীতে শুক্র স্বয়ং পঞ্চম ও দশমপতি হইয়া স্বগৃহে পঞ্চমস্থানে অবস্থান করিয়া জাতককে রাজ-তুল্য সম্ভ্রমশালী করিয়াছে। বুধাদিত্যযোগ-ফলম্ ;—

বুধাদিত্যসমযোগো ন ভুতো ন ভবিষ্যতি।
চিরকালং সুখং ভুক্ত্বা ম্রিয়তে জাহ্নবী-জলে॥

এই কুণ্ডলীতে রবি ও বুধ একত্রে বুধের গৃহে অবস্থান করায় এইযোগ ঘটিয়াছে।

লগ্ন হইতে ৪র্থ ও ৫ম স্থান—বিদ্যাসূচক। এই কুণ্ডলীতে ৪র্থ পতি মঙ্গল ও ৫ম পতি শুক্র পঞ্চমস্থানে সহাবস্থান সম্বন্ধ করতঃ জাতককে বিদ্বান্ করিয়াছে।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে রবি উপচয়গত হইলে বা কর্ম্মস্থানে রবির পূর্ণদৃষ্টি থাকিলে জাতক রাজানুগ্রহে বিশেষ উন্নতিলাভ করে। ইহাঁর জন্মকালে রবি উপচয় (৩।৬।১০।১১শ স্থান) গত হইয়া ভাগ্যাধিপতি বুধযুক্ত হইয়াছে, এইহেতু ইনি বিশিষ্ট রাজসম্মান লাভ করিয়াছেন।

বুধে—"ভিষক-জ্যোতিষকাব্যশিল্পৈঃ লেখৈশ্চ ; শুক্রেণ কাব্যকর্ত্তাচ প্রাকৃত-গ্রন্থতৎপরঃ। ইতি জৈমিনীসূত্রম্॥" প্রভৃতি নিয়মে ইহাঁর জন্মকালে বুধ ও শুক্র স্ব স্ব গৃহে অবস্থান করতঃ বলশালী হইয়া জাতককে সুলেখক ও প্রাকৃত গ্রন্থ-প্রণেতা করিয়াছে। (প্রকৃতি সম্বন্ধীয় নাটক, নভেল, ইতিহাস, ভূতত্ত্ব, পদার্থতত্ত্ব, জন্তুতত্ত্ব প্রভৃতি বিষয়ক গ্রন্থকে প্রাকৃতগ্রন্থ বলা যায়)।

লগ্ন হইতে পঞ্চমস্থান—পুত্রবোধক। পুত্রভাব স্ত্রীরাশি এবং পুত্রস্থানে স্ত্রীগ্রহ শুক্র অবস্থান করায় জাতকের কন্যাসন্তান-লাভ সূচিত হইয়াছে। পুত্রভাবস্থ শনিদৃষ্ট মঙ্গল পুত্রহানিকারক। লগ্ন হইতে সপ্তমস্থানে প্রথম পত্নীর এবং সপ্তম হইতে ষষ্ঠ স্থানে অর্থাৎ লগ্ন হইতে দ্বাদশস্থানে দ্বিতীয় পত্নীর শুভাশুভ অনুমিত হয়। এই কুণ্ডলীতে সপ্তমাধিপতি চন্দ্র অষ্টমস্থ হইয়া শনিদৃষ্ট হওয়ায় এবং পত্নীকারক শুক্র পাপযুক্ত হওয়ায় প্রথমপত্নীহানি-যোগ সূচিত হইতেছে।

মৃত্যু-বিচার—সপ্তমাধিপতি চন্দ্র অষ্টমে ও অষ্টমপতি বুধ ষষ্ঠস্থানে অবস্থান করায় এবং দ্বাদশাধিপতি অষ্টমস্থানগত হওয়ায় শরীরের সপ্তম ও অষ্টমভাগের পীড়া সূচিত হইতেছে। এইহেতু চন্দ্র ও বৃহস্পতি লগ্ন হইতে অষ্টমস্থানগত হওয়ায় বহুমূত্র রোগে এই মহাত্মার মৃত্যু হইয়াছে।

# কবি-সম্রাট্ শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর।

শকাব্দাঃ ১৭৮৩।০।২৪

আতাহ।

| | | |
|---|---|---|
| ২ | ২৬ | ১ |
| ২৭ | ৩৪ | ৪৫ |
| ৪৩ | ৪৪ | ৬৪ |
| ০ | ৩ | ২৫ |

দিবা ৩২।২৩

| | | |
|---|---|---|
| কে ৭ ম৫ | র ২ বু শু ২ | লং চ ২৭ |
| বৃ ৯ | | |
| শ১০ | | রা২০ |

পরাহ।

| | | |
|---|---|---|
| ৩ | ২৭ | ২ |
| ২৮ | ৪১ | ৪৭ |
| ৪৮ | ১ | ৫ |
| ৪ | ৫ | ২৬ |

দিবা ৩২।২৫

**জীবন-কাহিনী**—ইনি মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের কনিষ্ঠ পুত্র। সন ১২৬৮ সালের ২৫শে বৈশাখ সোমবার জন্মগ্রহণ করেন। শৈশবে বাড়ীর একজন পুরাতন ভৃত্যের সুর করিয়া রামায়ণ পাঠ শ্রবণে পঞ্চম বর্ষ বয়সে রবীন্দ্রনাথ সুর করিয়া রামায়ণ ও মহাভারত পাঠ করিয়া সকলের মনোরঞ্জন করিতেন। কলিকাতা নর্ম্ম্যাল স্কুলে পাঠকালে নবম বর্ষের বালক রবীন্দ্রনাথ কবিতা রচনা করিয়া শিক্ষকগণের প্রশংসাভাজন হন। এখানে শিক্ষা সমাপন করিয়া ইনি পিতার সহিত প্রথমে বোলপুরে পরে ডালহৌসি পাহাড়ে কিছুদিন অবস্থিতি করেন। এই সময়ে পিতার নিকট ইনি জ্যোতিষ ও সংস্কৃত ব্যাকরণ শিক্ষা করেন। অনন্তর ইঁহার মধ্যম ভ্রাতা সত্যেন্দ্রনাথের কর্ম্মস্থল আমেদাবাদে গিয়া কিছুদিন বাস করেন। সেই সময়ে ইনি ইংরেজী ভাষায় ব্যুৎপত্তি লাভ করেন। তখন ইঁহার বয়স ১৬ বৎসর মাত্র। এই সময়েই ইনি "ভারতী" পত্রিকায় প্রবন্ধ লিখিতে আরম্ভ করেন। ইহার পর ইনি লণ্ডন নগরে যাইয়া ইউনিভার্সিটি কলেজে কিছুদিন ইংরেজী সাহিত্য শিক্ষা করেন। উত্তরকালে আর একবার ইয়ুরোপে গমন করিয়াছিলেন। বঙ্গীয় সাহিত্যে রবীন্দ্রনাথের প্রভাব নিতান্ত সামান্য নহে। কি গীতিকাব্য, কি উচ্চভাবাত্মক কবিতায়, কি নাটক উপন্যাস প্রণয়নে, কি সাহিত্য, সমাজ বা রাজনীতি বিষয়ক প্রবন্ধে রবীন্দ্রনাথ সমভাবে প্রতিষ্ঠাপন্ন ; এরূপ সর্ব্বতোমুখী প্রতিভা আর দেখা যায় না।

ইঁহার রচিত গ্রন্থ বিস্তর। তাহার মধ্যে কয়েকখানির নাম নিম্নে প্রদত্ত হইল— বৌ ঠাকুরাণীর হাট, রাজর্ষি, চোখের বালি, নৌকাডুবি, গোরা, রাজা ও রাণী, মানসী, কড়ি ও কোমল, বিসর্জ্জন, গীতাঞ্জলি ইত্যাদি। বহু সাময়িক পত্রে ইনি নানাবিধ গল্প কবিতা বা প্রবন্ধ লিখিয়াছেন। ইঁহার রচনাগুলি সাধারণ্যে অতি আদরের সহিত পঠিত হইয়া থাকে। ইঁহার সঙ্গীতশক্তিও অল্প নয়। নিজের রচিত অনেকগুলি গান নিজেই স্বর-যোজনা করিয়া স্বাভাবিক সুকণ্ঠে শ্রোতার মনোমুগ্ধ করিতে ইঁহাকে অনেক সময়ে দেখা গিয়াছে। ইনি যেমন সাহিত্যসেবী, তেমনই স্বদেশপ্রিয়। প্রৌঢ়বয়সে ইঁহার পত্নীবিয়োগ হয়, সে পর্য্যন্ত আর বিবাহ করেন নাই। ইনি বর্ত্তমানকালে কলাশী হইয়াছেন এবং অধিক সময় নির্লিপ্তভাবে বোলপুরের শান্তি-নিকেতনে অতিবাহিত করেন। ইনি ১৯১৪ সালে ভক্তিরসাশ্রিত কবিতা রচনা করিয়া জগতের মধ্যে বরেণ্য কবির আসন লাভ করিয়া নোবেল প্রাইজ এক লক্ষ বিশ হাজার টাকা প্রাপ্ত হন; এবং "পোয়েট লরিএট" বা "রাজকবি" "ডাক্তার" ও 'কে, টী' উপাধি ক্রমশঃ লাভ করেন।

**জন্ম-পত্রিকা-বিচার**—(কবিবর রবীন্দ্রনাথ ঠাকুর, কলিকাতা)। এই কুণ্ডলীতে লগ্ন ও পঞ্চমপতি মুখ্য সম্বন্ধ করিয়া বলবান্ হওয়ায় বিশিষ্ট সম্মান-যোগ সূচিত হইয়াছে; যথা—

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥

ইতি পরাশর-সংহিতা।

লগ্ন ও দশমপতি বৃহস্পতি, ৫ম পতির সহিত বিনিময় সম্বন্ধে আবদ্ধ হইয়া, ধর্ম্মভাবকে পূর্ণপরিমাণে দৃষ্টি করিয়া জাতককে ঋষিতুল্য তত্ত্বজ্ঞানী, ভক্তিপরায়ণ করিয়াছেন এবং আধ্যাত্মিক ভাবপূর্ণ কবিতা রচনাতেই ইনি ভুবন-বিখ্যাত হইয়াছেন।

জ্যোতিষ শাস্ত্রে উক্ত হইয়াছে বুধ—জ্যোতির্ব্বিদ্যা, কাব্য, শিল্প, লেখক প্রভৃতির কারক এবং শুক্র—গীত, শাস্ত্র, কাব্য, সুখ ও কবিতাদির কারক। এই দুইটী গ্রহ এই কুণ্ডলীতে সহাবস্থান সম্বন্ধ করিয়া বলবান্ হওয়ায় বিশিষ্ট কবিত্ব-শক্তির যোগ সূচিত হইয়াছে। জাতকের নাটক, নভেল, গীতিকাব্য, প্রবন্ধ প্রভৃতি রচনা এই দুইটী গ্রহের সহাবস্থান সম্বন্ধের ফল।

ক্ষেত্রসিংহাসন যোগ ;—

দশমভবননাথঃ কেন্দ্রকোণে ধনে বা
বলবতি যদি জাতঃ ক্ষেত্রসিংহাসনে বা
স ভবতি নরনাথো বিশ্ববিখ্যাতকীর্ত্তিঃ
মদগলিতকপোলৈঃ সদ্গজৈঃ সেব্যমানঃ ॥

পঞ্চম ও দশমপতিযোগ ;—

পুত্রপিতৃপতী চেত্থং প্রবলৌ রাজ্যকারকৌ।
অথ ক্বাপি স্থিতৌ চাপি সম্বন্ধে চ চতুষ্টয়ে ॥

ইতি পরাশর-সং।

চন্দ্র—রাজানুগ্রহকারক এবং রবি—রাজার কারক। এইহেতু ইঁহার জন্মকালীন এই দুইটী গ্রহ বলশালী থাকায় ইনি বিশিষ্ট রাজসম্মানী হইয়াছেন।

তীর্থমৃত্যু যোগ ;—

ধর্ম্মাধিপঃ পশ্যতি ধর্ম্মভাবং লগ্নাধিপঃ পশ্যতি চেদ্বিলগ্নং।
মৃত্যুং যদা পশ্যতি মৃত্যুনাথস্তদা সুতীর্থে নিয়তং মৃতিঃ স্যাৎ ॥
ত্রয়ো গ্রহা যদৈকত্র লগ্নরাশিবিবর্জ্জিতাঃ।
ভুক্ত্বা স বিবিধান্ ভোগান্ ম্রিয়তে জাহ্নবীজলে ॥
চররাশৌ স্থিতে সূর্য্যে লগ্নস্থশ্চন্দ্রমা যদি।
বশিষ্ঠাদিমুনের্বাক্যং গঙ্গায়াং মরণং ভবেৎ ॥
চতুর্ভিঃ সপ্তভির্ব্বাপি নিধনং যদি দৃশ্যতে।
ভুক্ত্বা ভোগান্ ভূতি যুতানন্তে চ জাহ্নবীং ॥

বাগ্মিতা-যোগ ;—

বাগীশোঽপি বলান্বিতঃ।
শুভযুতো বর্গোত্তমাংশেঽপি বা বাগ্মী স্যাৎ ॥

এই কুণ্ডলীতে ২য় পতি মঙ্গল ও ৩য় পতি শুক্র পরস্পর বিনিময় সম্বন্ধ হেতু বলবান্, এবং দ্বিতীয়স্থান বুধ ও শুক্রযুক্ত হওয়ায় বাগ্মিতা যোগ সূচিত হইয়াছে।

সত্যবাদিতা যোগ। ১০ম পতির ৫মে স্থিতির ফল ;—

দশমেশে সুতে লাভে ধনবান্ পুত্রবান্ ভবেৎ।
সর্ব্বদা হর্ষসংযুক্তঃ সত্যবাদী সুখী নরঃ ॥

যশস্বিপিতৃযোগ ;—

যোগেশ্বাদিনি পঞ্চমে যদি সুতস্থানেশযুক্তেঽথবা।
ভাগ্যে বা যদি ভাগ্যপেন সহিতে লগ্নে যশস্বী পিতা॥

পুত্রলাভ যোগ ;—

লগ্নেশে পুত্রভাবস্থে পুত্রেশে বলসংযুতে।
পরিপূর্ণবলে জীবে পুত্রপ্রাপ্তির্ন সংশয়ঃ॥

ইতি পারিজাতে।

পুত্রস্থানগতে জীবে পরিপূর্ণ-বলান্বিতে।
লগ্নেশে বলসংযুক্তে পুত্রযোগা ইমে স্মৃতাঃ॥

ইতি পরাশর-সং।

ইঁহার জন্মকালীন চররাশিতে বহু গ্রহ অবস্থান করায় ইনি দূরদেশ-ভ্রমণশীল।

বেশি-বোশ্যাদি যোগ :—

সূর্য্যাদুভচরো বহুভৃত্যধনোবন্ধুনামাশ্রয়ঃ।
নৃপপূজ্যো ভুনক্তি ভোগানুভর্চ্চ্যং॥

সূর্য্য হইতে উভয় স্থানে অর্থাৎ দ্বিতীয় দ্বাদশে গ্রহ থাকিলে জাত মনুষ্য বহু ভৃত্যের অধিপতি, ধনবান্ বন্ধুগণের আশ্রয়দাতা, রাজসম্মানিত বা ভোক্তা হয়।

শঙ্খ যোগ ;—

অন্যোন্য-কেন্দ্রগৃহগৌ সুত-শক্রনাথৌ লগ্নাধিপে বলযুতে যদি শঙ্খযোগঃ।
লগ্নাধিপে চ গগনাধিপতৌ চরস্থে ভাগ্যাধিপে বলযুতে তু তথা বদন্তি॥
শঙ্খে জাতো ভোগশীলো দয়ালুঃ স্ত্রীপুত্রার্থ-ক্ষেত্রবান্ পুণ্যকর্ম্মা।
শাস্ত্রজ্ঞানাচার-সাধুক্রিয়াবান্ জীবেদ্বর্ষং বৎসরাণামশীতিঃ॥

এই কুণ্ডলীতে বৃহস্পতি স্বয়ং লগ্ন ও দশমপতি হইয়া ভাগ্যস্থানে উচ্চস্থ এবং ভাগ্যপতি মঙ্গল মুখ্য সম্বন্ধ হেতু বলবান্ হওয়ায় এই যোগ ঘটিয়াছে।

লগ্নাধিপস্য বিনিময়-যোগফলম্ ;—

লগ্নস্থে স্বসুনাথে তনুজপদগতে লগ্ননাথে মনস্বী,
বিদ্যালঙ্কারযুক্তো নিজকুলবিদিতো জ্ঞানবান্ মানযুক্তঃ।

ইতি বৃহৎপারাশরী হোরা।

চরে শুভে দান পবিত্রহস্তং চরদ্বয়ে চৈব জগদ্বশীত্বং।
চরত্রয়ে সর্ব্বজনস্য মান্যশ্চতুশ্চরে সৌম্যঃ কুবেরতুল্যঃ॥

ইতি বৃহজ্জাতক-চন্দ্রিকায়াম্॥

## নাট্যসম্রাট ৺গিরিশচন্দ্র ঘোষ, কলিকাতা।

**শকাব্দাঃ ১৭৬৫।১০।১৪।৪।৩৫**

চ ৪
কে ৫
ম ১
লং
শু ২৭
র ২৪
বু ২৫
শ ২১
বৃ ২২
রা ১৮

**জীবন-কাহিনী**—প্রসিদ্ধ নাট্যসম্রাট ৺ গিরিশচন্দ্র ঘোষ ১২৫০ সালের ১৫ই ফাল্গুন কলিকাতা বাগবাজার বসুপাড়ায় জন্মগ্রহণ করেন। ইহাঁর পিতার নাম নীলকমল ঘোষ। পাঠশালায় শিক্ষা শেষ করিয়া গিরিশচন্দ্র প্রথমে গৌরমোহন আঢ্যের স্কুলে ও পরে হেয়ারস্কুলে শিক্ষালাভ করেন। প্রবেশিকা-পরীক্ষার পাঠ্য পর্য্যন্ত পড়িয়া ইনি স্কুল পরিত্যাগ করেন। ইহাঁর ১১ বৎসর বয়সে মাতৃবিয়োগ ও ১৪ বৎসর বয়সে পিতৃবিয়োগ হয়। স্কুল ছাড়িয়া ইনি গৃহে বসিয়া চারি বৎসর কাল অবিশ্রান্ত অধ্যয়ন করেন। ইনি প্রথমে কয়েকজন বন্ধুর সহিত মিলিত হইয়া বাগবাজারে একটী থিয়েটারের দল গঠন করেন, এবং তাহাতে "সধবার একাদশী"র অভিনয় করেন। নিজে তাহাতে নিমচাঁদ সাজিয়াছিলেন। পরে ঐ থিয়েটার "ন্যাশন্যাল থিয়েটার" হয়। কিছুদিন পরে গিরিশচন্দ্র ঐ থিয়েটারের সংস্রব পরিত্যাগ করিয়া বীডন ষ্ট্রীটের "গ্রেট ন্যাশন্যাল থিয়েটারে" যোগদান করেন এবং সখের অভিনয় করেন। পরে ইহাতে একশত টাকা বেতনে ম্যানেজার নিযুক্ত হন। এই সময় হইতে ইনি নাটক লিখিতে প্রবৃত্ত হন। ইহাঁর প্রফুল্ল, বলিদান, বিল্বমঙ্গল, হারানিধি, শাস্তি কি শান্তি, শঙ্করাচার্য্য, তপোবল প্রভৃতি নাটকে

বঙ্গীয় নাট্যজগতে যুগান্তর উপস্থিত হয় এবং নাটক-রচনায় ইনি বর্ত্তমানযুগে শ্রেষ্ঠ আসন লাভ করেন। অতঃপর ইনি এমারেল্ড, ক্লাসিক, কোহিনুর প্রভৃতি থিয়েটার স্থাপিত হইলেও তাহাতে ম্যানেজারের পদে বরিত হইয়াছিলেন। অভিনয়েও ইহাঁর অসামান্য দক্ষতা প্রকাশ পাইত। পৌরাণিক, সামাজিক, ঐতিহাসিক, কাল্পনিক ও ধর্ম্মভাবাত্মক অনেকগুলি নাটক, গীতিনাট্য ও প্রহসন প্রণয়ন করিয়া এবং বঙ্কিমবাবুর কতকগুলি উপন্যাস নাটকাকারে গঠিত করিয়া ইনি বঙ্গসাহিত্যের পুষ্টি ও রঙ্গালয়ের উৎকর্ষ সাধন করিয়াছেন। ১৩১৮ সালের ২৫শে মাঘ কলিকাতায় ইহাঁর দেহত্যাগ হয়।

**জন্ম-পত্রিকা-বিচার**—( নাট্যসম্রাট ৺ গিরিশচন্দ্র ঘোষ )। জ্যোতিষ শাস্ত্রে উক্ত হইয়াছে, ধন ও ভাগ্যপতি একগ্রহ হইলে শুভ। এই কুণ্ডলীতে মঙ্গল, ধন ও ভাগ্যপতি হইয়া স্বগৃহস্থ হওয়ায় বিশেষ শুভপ্রদ হইয়াছে; এবং শুক্র রেবতীনক্ষত্রে অবস্থান করিয়া রাজযোগকারী হইয়াছে। যথা—

কৃত্তিকা-রেবতী-স্বাতী-পুষ্যাস্থায়ী ভৃগোঃ সুতঃ।
করোতি ভূভুজাং নাথমশ্বিন্যামপি সংস্থিতঃ॥

ইতি পারাশরী-হোরায়াম্।

জন্মকালে অশ্বিনী, কৃত্তিকা, পুষ্যা, রেবতী ও স্বাতী নক্ষত্রে শুক্র অবস্থান করিলে মানব ভূপতিতুল্য সম্ভ্রমশালী হয়।

আর্য্য ঋষিগণ বলিয়াছেন, "মতির্গণিতপ্রজ্ঞাবেদান্তবিদ্যাকারকো বুধঃ।" এবং শুক্রে—"গীত, শাস্ত্র, অভিনয়, কাব্য, বিজ্ঞানশাস্ত্রপরতা" প্রভৃতি নিয়মে, এই কুণ্ডলীতে বুধ ও শুক্র বলবান্ হইয়া জাতককে একজন উৎকৃষ্ট অভিনেতা ও তত্ত্বজ্ঞ, ঈশ্বরনিষ্ঠ ভক্তিমান্, সুলেখক করিয়াছে। ইহাঁর জন্মকালীন দুইটী গ্রহ স্বগৃহস্থ; তাহার ফল যথা—

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমোভূপ একাদি স্বগৃহে স্থিতে॥

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে, রবি রাজার কারক। জন্মকালীন রবি উপচয়গত হইয়া বলবান্ হইলে জাতক রাজসম্মানী হয়। ইহাঁর জন্মকালীন রবি ব্যয়ভাবগত হইয়া নষ্টবলী হওয়ায় ইনি রাজসম্মানী হইতে পারেন নাই।

# কবিবর শ্রীযুক্ত অক্ষয়কুমার বড়াল।

| | | |
|---|---|---|
| কে ৫ চ ৬ | | ম ২৬ |
| | ভাব-কুণ্ডলী | |
| শ ১৪ বৃ ১৪ | র ১৬ শু ১৬ বু ১৫ | লং রা ১৮ |

**জীবন-কাহিনী**—কলিকাতা চোরবাগানে ইনি জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺কালীচরণ বড়াল। ইনি বঙ্গসাহিত্যে একজন লব্ধপ্রতিষ্ঠ কবি। বঙ্গীয় পাঠক-সমাজে ইহাঁর গীতি-কবিতাগুলির বিপুল প্রভাব। কবিতাগুলি এরূপ ভাবোচ্ছ্বাসপূর্ণ যে পাঠকালে পাঠক-হৃদয়ে যেন এক-একখানি মহাকাব্যের আভাস আনিয়া দেয়; অধিকন্তু ললিত মাধুর্য্যে, শব্দৈশ্বর্য্যে, সৌন্দর্য্য-সম্পদে সেগুলি যেন মরকতখচিতবৎ উজ্জ্বল। মাসিক-পত্রিকাদিতে প্রায়ই ইহাঁর কবিতা প্রকাশিত হয়। অষ্টাদশবর্ষ বয়স হইতে ইনি কবিতা রচনা করিতে আরম্ভ করেন। প্রৌঢ় বয়সে স্ত্রী-বিয়োগ হওয়ায় ইনি পরলোকগতা সাধ্বী পত্নীর উদ্দেশে অজস্র শোকাশ্রু ঢালিয়া "এষা" নামে যে করুণ গীতিকাব্য রচনা করিয়াছেন, বঙ্গ-সাহিত্যক্ষেত্রে তাহা জমাট অশ্রুর এক স্ফটিক গঠিত তাজমহল—কবির অবিনশ্বর কীর্ত্তি। এতদ্ব্যতীত ইতঃপূর্ব্বে ইনি "ভুল" "কনকাঞ্জলি" "প্রদীপ" "শঙ্খ" নামে কয়েকখানি গীতিকাব্য রচনা করিয়া যশস্বী হইয়াছেন। গীতি-কবিতা ভিন্ন ইনি আর কিছু যদিও লিখেন নাই, কিন্তু এই গীতিকবিতা রচনাতেই বর্ত্তমানকালে ইনি শ্রেষ্ঠ আসন লাভ করিয়াছেন।

**জন্মপত্রিকা-বিচার**—( কবিবর শ্রীযুক্ত অক্ষয়কুমার বড়াল )। এই কুণ্ডলীতে লগ্ন ও ৪র্থ পতি বৃহস্পতি, পঞ্চমপতি সহ দ্বিতীয়সম্বন্ধ করিয়া রাজ-যোগকারী হইয়াছে। যথা—পরাশর-সংহিতায়াম্।

চন্দ্রজ্ঞ-গুরু-কাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনাথকঃ।
স দুষ্টোঽপি কোণেশসম্বন্ধী রাজ্যদায়কঃ।

৯ম ও ১০ম পতি রবি ও বুধ লাভস্থানে চতুর্থ সম্বন্ধ করায় বিশেষ রাজ-যোগ সূচিত হইয়াছে; কিন্তু উহারা পুনরায় লাভাধিপতির সম্বন্ধী হওয়ায় যোগমহিমার কিঞ্চিৎ হানি হইয়াছে। প্রমাণং যথা—লঘুপরাশরে;—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্ত বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্ত ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

অপরঞ্চ—আয়ুস্ত্রিষষ্ঠ... চ যো গ্রহঃ।
পুনস্তাদৃশকেন্দ্রেশসম্বন্ধী স তু রাজ্যদঃ॥

এই কুণ্ডলীতে ৯ম পতি রবি, ৬ষ্ঠ ও ১১শ পতি শুক্রসহ সম্বন্ধ করিয়া তাহাদের সম্মিলিত বল কেন্দ্রপতি বুধকে অর্পণ করতঃ রাজযোগকারী হইয়াছে।

ইতি পারাশরীয় সুশ্লোকশতকম্।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে—বুধ ও শুক্র কবিত্বশক্তির কারক। এই কুণ্ডলীতে স্বগৃহস্থ বলবান্ শুক্র বুধযুক্ত হওয়ায় জাতকের কবিত্বশক্তির বিকাশ পূর্ণমাত্রায় সূচিত হইয়াছে।

ইঁহার জন্মকালীন চন্দ্র সমস্ত গ্রহ কর্তৃক অবলোকিত; তাহার ফল যথা—

কুমুদগহনবন্ধৌ বীক্ষ্যমাণেসমস্তৈ-র্গগনতলনিবাসৈর্দীর্ঘজীবী বিলাসী।
কলয়তি ভসমূহং যচ্চ কেমদ্রুমোক্তং ভবতিমনুজনাথঃ সার্ব্বভৌমো জিতারিঃ॥

লগ্ন, চন্দ্র ও বৃহস্পতি হইতে পঞ্চমস্থানে—সন্তানাদিলাভ সূচিত হয়।

এই কুণ্ডলীতে লগ্ন হইতে পঞ্চমপতি মঙ্গল কেন্দ্রগত ও শুভদৃষ্ট। বৃহস্পতি হইতে পঞ্চমস্থানে পাপগ্রহের যোগদৃষ্টি রহিত এবং শনি শুভযুক্ত। চন্দ্র হইতে পঞ্চমস্থানে শুভাশুভ গ্রহ অবস্থিত, এইহেতু ইনি সুসন্তানযুক্ত।

পত্নীহানি-যোগ;—

লগ্নে ব্যয়ে পাতালে যামিত্রে চাষ্টমে কুজে।
কন্যা হরতি ভর্ত্তারং ভর্ত্তা ভার্য্যাং হনিষ্যতি॥

এতদ্ব্যতীত কলত্রকারক শুক্র অস্তমিত, এই হেতুও পত্নীহানি সম্ভাবনা।

## ত্রিবিধ ধনবান্-যোগঃ।

লগ্নাদতীব বসুমান্ বসুমান্ শশাঙ্কাৎ সৌম্যগ্রহৈরুপচয়গতৈঃ সমস্তৈঃ।
দ্বাভ্যাং, সমোহল্প ... ন্যৈ মধ্যেষু বৎস্বপিকলেষ্বিদমুৎকটেন॥

# কবিবর ৺ নবীনচন্দ্র সেন।

শকাব্দাঃ ১৭৬৮।৯।২৮।৬।০

পূর্ব্বাহঃ।

| | | |
|---|---|---|
| ৩ | ১৭ | ১২ |
| ২৪ | ৪৮ | ২৪ |
| ৫০ | ৪৯ | ৩১ |
| ৩৫ | ৪ | ২৮ |

দিবা ২৭।৪৭

অষ্টোত্তরী দশা।

শ-৫।১০।১৮

| | | |
|---|---|---|
| বৃ ৪ | কে ১ | শুক্র২৪ লং অ২২ |
| | | র বু ২৩ |
| | রা ১৪ | ম ১৯ চ ১৮ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৪ | ১৮ | ১৩ |
| ২৫ | ৪৯ | ২০ |
| ৪৭ | ৯ | ৫৯ |
| ২১ | ৬ | ২৯ |

দিবা-২৭।৪৮

বিংশোত্তরী দশা

বু-১৩।০।১

**জীবন-কাহিনী**—১২৫৩ সালের ২৯শে মাঘ চট্টগ্রাম জেলার রাউজান থানার অন্তর্গত নয়াপাড়া গ্রামে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা গোপীমোহন সেন মুন্সেফ ছিলেন। নবীনচন্দ্র স্থানীয় পাঠশালার পাঠ সাঙ্গ করিয়া স্কুলে ভর্ত্তি হ'ন্। মাতার অত্যধিক স্নেহে বাল্যে অতিশয় উচ্ছৃঙ্খল হইয়া উঠিয়াছিলেন; স্কুলেও শাসন মানিতেন না, বরং সেখানে 'দুষ্ট-শিরোমণি' উপাধি পাইয়াছিলেন। পিতা গোপীমোহন অতিশয় দানশীল ও পরোপকারী ছিলেন, প্রচুর আয় সত্ত্বেও কিছুই সঞ্চয় করিতে পারিতেন না; তিনি পুত্রকে পাঠে এইরূপ অমনোযোগী দেখিয়া বলিয়াছিলেন, "তুমি লেখা পড়া না করিলে ভবিষ্যতে অত্যন্ত কষ্ট পাইবে; আমি তোমার জন্য এক কপর্দ্দক রাখিয়া যাইতে পারিব না।" ১৮৬৩ খৃষ্টাব্দে নবীনচন্দ্র চট্টগ্রাম স্কুল হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ১৮৬৫ খৃষ্টাব্দে প্রেসিডেন্সী কলেজ হইতে 'এফ-এ' পাশ করেন। নানা কারণে সেই সময়ে ইঁহার পিতা খরচ বন্ধ করিলে ইনি ছেলে পড়াইয়া সেই আয়ের দ্বারা 'বি-এ' পড়িতে লাগিলেন। এই সময়ে ইঁহার পিতার মৃত্যু হয়। অনন্তর ইনি ১৮৬৮ খৃষ্টাব্দে 'বি-এ' পাশ করেন, এবং কয়েক মাসের মধ্যে প্রতিযোগী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ডেপুটী ম্যাজিষ্ট্রেটের পদ প্রাপ্ত হ'ন। ইনি বাল্যকাল

হইতেই অত্যন্ত কবিতাপ্রিয় ছিলেন। পঠদ্দশাতেই ইনি বিবিধ কবিতা লিখিয়া বহু মাসিক পত্রিকায় প্রকাশ করিতেন। প্রেসিডেন্সী কলেজের অধ্যাপক স্বর্গীয় প্যারীচরণ সরকার যখন এডুকেশন গেজেটের সম্পাদক, সেই সময়ে নবীনচন্দ্রের অনেক কবিতা এডুকেশন গেজেটে মুদ্রিত হয়। এই বিষয়ে প্যারীচরণ ইহাঁকে খুব উৎসাহ দিতেন। ইহাঁর যৌবনকালের রচনায়ও যথেষ্ট কবিত্ব-শক্তি দৃষ্ট হয়। ১২৭৮ সালে ইহাঁর স্বীয় সুখ-দুঃখরসমন্বিত "অবকাশ-রঞ্জিনী" কাব্য প্রকাশিত হয়। পরে ১২৮২ সালে "পলাসীর যুদ্ধ" কাব্য প্রকাশিত হইলে সকলেই ইহাঁকে একজন প্রতিভাশালী কবি বলিয়া বুঝিতে পারিলেন। এই কাব্য নাটকাকারে পরিণত হইয়া বহুবার বহু রঙ্গমঞ্চে অভিনীত হইয়াছিল। অনন্তর কবিবর "রঙ্গমতী" "রৈবতক" "কুরুক্ষেত্র" "অমিতাভ" "অমৃতাভ" "প্রভাস" প্রভৃতি কাব্য, "গীতা" ও "চণ্ডীর" পদ্যানুবাদ, "খৃষ্ট" "ভানুমতী" কাব্যোপন্যাস, "প্রবাসের পত্র" প্রভৃতি প্রণয়ন করেন। ১৯০৯ খৃষ্টাব্দের ২৩শে জানুয়ারী চট্টগ্রামস্থ স্বীয় বাস-ভবনে অন্তিমকালে "শ্রীমদ্ভগবদ্গীতা" গ্রন্থ বক্ষে ধারণ করিয়া দেহত্যাগ করেন। মৃত্যুর কিছু পূর্ব্বে ইনি নিজের জীবন-কাহিনী "আমার জীবনী" নাম দিয়া এক প্রকাণ্ড গ্রন্থ রচনা করেন। মৃত্যুর পূর্ব্বে তাহার একখণ্ড প্রকাশিত হয়, এক্ষণে বাকী সমুদয় খণ্ডগুলি প্রকাশিত হইয়াছে।

জন্মপত্রিকা-বিচার—( কবিবর ৺ নবীনচন্দ্র সেন ) এই কুণ্ডলীতে লগ্নাধিপতি শনি কেন্দ্রে মূলত্রিকোণে ৪র্থ ও ৯মপতি শুক্র সহ চতুর্থ সম্বন্ধ করিয়াছে, এবং ৫ম ও ৭মপতি বুধ ও রবি সহাবস্থান সম্বন্ধ করিয়া বৃহস্পতি-কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইয়াছে। এইহেতু বিশিষ্ট সম্বন্ধ-যোগ সূচিত হইয়াছে, যথা—

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্‌যদি সুযোগকৃৎ॥
কেন্দ্র-ত্রিকোণাধিপয়োরৈক্যে যোগকারকৌ।
অন্যত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

ইতি লঘুপারাশরী।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে বুধ ও শুক্র কবির কারক। ইঁহার জন্মকালীন শুক্র কেন্দ্রে মিত্রগৃহে মিত্র শনি সহ সহাবস্থান সম্বন্ধ করিয়া বলবান্ এবং বুধ আত্মকারক-নবাংশাশ্রিত হইয়া বৃহস্পতি কর্তৃক পূর্ণদৃষ্ট; এইহেতু জাতকের কবিত্বশক্তির বিকাশ পূর্ণমাত্রায় সূচিত হইয়াছে।

শুক্রেণ কাব্যকর্ত্তা চ প্রাকৃতগ্রন্থ-তৎপরঃ।
গুরুণা সর্ব্বগ্রন্থানাং কারকো দ্বিজসত্তম॥

ইতি জৈমিনীসূত্রে।

লগ্ন হইতে—৪র্থ ও ৫মস্থান বিদ্যাসূচক। ইঁহার জন্মকালীন চতুর্থাধিপতি ও নবমাধিপতি শুক্র, মিত্রযুক্ত হইয়া তনুভাবগত এবং চতুর্থস্থানে বিদ্যাকারক বৃহস্পতি অবস্থিত। ৫ম পতি বুধ মিত্রগৃহে মিত্র রবিযুক্ত এবং গুরু কর্তৃক পূর্ণদৃষ্ট; এইহেতু বিশিষ্ট বিদ্যালাভ-যোগ সূচিত হইতেছে, যথা—

বিদ্যারাশৌ নিজপতিযুতে সৌম্য-যুক্তেঽক্ষিতে বা।
জাতো বিদ্যা-বিনয়-চতুরশ্চন্দ্রসূনৌ বলিষ্ঠে॥

ইতি পারিজাতে।

বুদ্ধিস্থানাধিপে সৌম্যে স্বোচ্চ-মিত্র-স্ববর্গগে।
গুরুদৃষ্টি-সমাযুক্তে মীমাংসাধ্যাপনে রতঃ॥

ইতি জ্যোতির্নিবন্ধে।

সৌভাগ্য যোগ ;—

ভাগ্যেশ-রাজ্যেশ-ধনেশ্বরাণামেকোঽপিচন্দ্রাদ্যদি কেন্দ্রবর্ত্তী।
স্ব পুত্র-লাভাধিপতির্গুরুশ্চেদখণ্ডসাম্রাজ্যপতিত্বমেতি॥

ইতি বৃহৎপারাশরীহোরায়াম্।

যৎ খেচরো নীচগৃহং প্রযাতস্তদীশ্বরশ্চাপি তদুচ্চনাথঃ।
তাবায় কেন্দ্রে ভবতঃ প্রসূতৌ প্রকীর্ত্তিতৌ ভূপতিসম্ভবায়॥

জীবযোগ ;—

জীবাত্তু সপ্তমে চন্দ্রোঽপ্যথবা জীবসংযুতঃ।
জীবযোগাহ্বয়মিত্যাহুর্জ্যোতিঃশাস্ত্রপরায়ণাঃ॥
বহুধনপরিপূর্ণো দানশীলো গুণজ্ঞো।
ভবতি চ নৃপপূজ্যো মানবো জীবযোগে॥

ইতি বৃহজ্জাতকে।

চন্দ্রপ্রভা যোগ ;—

পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভা যোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুক্তি জীবনঞ্চ ॥

সর্ব্বগ্রহদৃষ্ট-বৃহস্পতিযোগ ;—

সর্ব্বগ্রহৈঃ সুরগুরুর্যদি দৃষ্টমূর্ত্তির্ভৃগুত্রিগর্গকথিতো নৃপযোগ এষঃ।
দৈবাৎ পুনঃ স যদি পশ্যতি তান্ গ্রহেন্দ্রান্ ভূয়াত্তদা নরপতিঃ প্রথিতঃ শতায়ুঃ ॥
ইতি বৃহজ্জাতকে।

ইঁহার জন্মকালীন বৃহস্পতির প্রতি সর্ব্বগ্রহের গণিতাগত দৃষ্টি থাকায় এই যোগ ঘটিয়াছে।

লগ্ন হইতে দশমস্থান কর্ম্মসূচক। ইঁহার জন্মকালীন চন্দ্র লগ্ন হইতে দশমস্থানে অবস্থিত, এবং কর্ম্মাধিপতি মঙ্গলও স্ফুটানুসারে দশমভাব-গত। জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে চন্দ্র রাজানুগ্রহকারক। এই কুণ্ডলীতে চন্দ্র নীচাংশ অতিক্রম করিয়া থাকায় এবং মিত্র বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় রাজযোগকারী সম্বন্ধহেতু বলবান্। এইহেতু ইনি একজন উচ্চপদস্থ যশস্বী রাজ-কর্ম্মচারী।

যশস্বি-পিতৃযোগ ;—

হোরা স্বামিনি পঞ্চমে যদি সুতস্থানেশযুক্তেঽথবা।
ভাগ্যে বা যদি ভাগ্যপেন সহিতে লগ্নে যশস্বী পিতা ॥

ইঁহার জন্মকালীন চন্দ্র, বৃহস্পতি ও শুক্র এই তিনটী শুভগ্রহ কেন্দ্রী; তাহার ফল যথা—

মিত্রোপকারী বিভবাদিযুক্তো বিনীতমূর্ত্তিঃ স্মৃতিশাস্ত্রশীলঃ।
প্রাপ্নোতি দেশং সুকান্তিগেহং চন্দ্রশ্চ কেন্দ্রী নৃপতিসমানঃ ॥
জীবশ্চ কেন্দ্রী বহুশাস্ত্রপাঠী নৃপস্য মন্ত্রী বিভবাদিযুক্তঃ।
সুকান্তাকান্তঃ ধনরত্নযুক্তঃ দয়াবিবেকী বহু পুত্রমিত্রঃ ॥
আবার—সুখী সুবেশঃ স্বজনানুরাগী সুদারযুক্তো গুণবান্ ধনাঢ্যঃ।
শাস্ত্রেষু বুদ্ধিঃ স্বকুলপ্রদীপঃ শুক্রশ্চ কেন্দ্রী চিরকালজীবঃ ॥

# যাত্রাকর ৺ মতিলাল রায়।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৬৪।৯।২০।২১।২৫

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৫ | ২৪ | ১৯ |
| ২ | ০ | ৯ |
| ৩৮ | ১৩ | ৫২ |
| ৮ | ৪ | ২১ |

অষ্টোত্তরী দশা—
রা—২।৮।১৯

| | | |
|---|---|---|
| লং অ ১৮ কে ৬ | | চ ২৫ বু ২৬ |
| | জন্মকুণ্ডলী | র ২৩ বৃ ২২ |
| | | রা শু ২০ শ ২১ ম ১৬ |

পরাহঃ।

| | | |
|---|---|---|
| ৬ | ২৫ | ২০ |
| ৪ | ৬ | ২১ |
| ৪৩ | ৩০ | ৬ |
| ৩০ | ৬ | ২২ |

বিংশোত্তরী দশা—
বৃ—১০।১০।১৮

**জীবন-কাহিনী**—বর্দ্ধমান জেলার অধীন ভাতশালা গ্রামে ১২৪৯ সালের ২১ মাঘ বৃহস্পতিবার দিবামান২১।২৫ পলে তৃতীয়া তিথিতে মতিলাল রায় ভূমিষ্ঠ হন। ইঁহার পিতার নাম মনোহর রায়। ইঁহারা বারেন্দ্র শ্রেণীর ব্রাহ্মণ। মনোহর রায়ের তিন পুত্র। জ্যেষ্ঠ ও কনিষ্ঠ অল্প বয়সে জীবনলীলা সম্বরণ করেন। মতিলাল মধ্যম। পাঁচ বৎসর বয়ঃক্রমকালে মতিলালের যথাবিধি হাতে-খড়ি হয়। বাল্যকালে ইনি পাঠে অত্যন্ত অমনোযোগী ছিলেন। অঙ্ক-বিদ্যায় মতিলালের বিশেষ তীক্ষ্ণতা ছিল, এজন্য গুরুমহাশয় তাঁহাকে বড় ভাল বাসিতেন। মতিলাল রায়ের সহচর কতিপয় বালকের বেশ কবিত্ব-শক্তি ছিল, তাহারা মধ্যে মধ্যে নানারূপ প্রবন্ধ কবিতাছন্দে লিখিত, তদ্দর্শনে মতিলালেরও কবিতারচনায় প্রবৃত্তি জন্মে। ইনি বারাশত স্কুল হইতে প্রবেশিকা পরীক্ষা দেন, কিন্তু বিফলমনোরথ হয়েন। অতঃপর তিনি বিদ্যালয় পরিত্যাগ করিয়া কলিকাতা যোড়াসাঁকো পুলিশ-আফিসে কেরাণী চাকরী গ্রহণ করিলেন। কিছুদিন পরে উক্ত চাকরী ছাড়িয়া দিয়া শিক্ষকতা ও পরে কলিকাতা জেনারল পোষ্টাফিসে চাকরী করেন। সন ১২৭৬ সালের ফাল্গুন মাসে তাঁহার স্ত্রীবিয়োগ ঘটে। কিছুদিন পরে তিনি পোষ্টাফিসের চাকরী পরিত্যাগ করিয়া গীতাভিনয় রচনায় প্রবৃত্ত হইলেন। ইনি সীতাহরণ, দ্রৌপদীর বস্ত্রহরণ, গয়াসুরের হরিপাদপদ্ম-

লাভ, নিমাই সন্ন্যাস, ভীষ্মের শরশয্যা, বিজয় চণ্ডী, কর্ণবধ, ব্রজলীলা, রাবণ বধ প্রভৃতি গীতাভিনয় রচনা করেন। ১২৮০ সালে নবদ্বীপে মতিলালরায়ের যাত্রাদল প্রতিষ্ঠিত হইল। ১২৮৩ সালের শ্রাবণ মাসে মতিলাল রায় পুনরায় দারপরিগ্রহ করেন। রায় মহাশয় যাত্রা-সম্প্রদায়ের উন্নতি করিয়া বহু ভূসম্পত্তি করিয়াছিলেন। তাঁহার ৫টী পুত্র ও দুইটী কন্যা। ইনি একজন সদাশয় নিষ্ঠাবান্ হিন্দু ছিলেন। সন ১৩১৫ সালের ৪ঠা পৌষ ইঁহার পরলোক ঘটে। ইঁহার পুত্র সুলেখক ধর্ম্মদাস রায় এক্ষণে পিতার পদাঙ্ক অনুসরণ করিয়া ভাবপূর্ণ গীতাভিনয়াদি রচনা পূর্ব্বক পিতৃ-প্রতিষ্ঠিত যাত্রাদলের সম্মান অব্যাহত রাখিয়াছেন।

**জন্মপত্রিকা-বিচার**—(৺মতিলাল রায়)। এই কুণ্ডলীতে নবমাধিপতি শনি ও দশমপতি বৃহস্পতি ক্ষেত্র-বিনিময় মুখ্য সম্বন্ধ করিয়াছে এবং লগ্নাধিপতি বুধ দ্বিতীয়পতি সহ সম্বন্ধ করিয়া ভাগ্যস্থ হইয়াছে, এজন্য ইনি ভাগ্যশালী পুরুষ ছিলেন। বৃহস্পতি নীচাংশ অতিক্রম করিয়া থাকায় এবং শনি সহ মুখ্য সম্বন্ধ করায় অষ্টমস্থ হইলেও অনিষ্টকারক নহে। চন্দ্র ও বুধ কোণস্থ হইয়া বলবান্ শনি ও মঙ্গল কর্তৃক পূর্ণদৃষ্ট হইয়াছে, এইহেতু ইনি বিশেষ প্রতিভাশালী ছিলেন। আরও "চন্দ্রজ্ঞ-গুরু-কাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনায়কঃ, স দুষ্টোঽপি কোণেশসম্বন্ধী রাজ্যদায়কঃ" ইত্যাদি নিয়মানুসারেও বিশেষ সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে।

লগ্ন হইতে সপ্তম স্থান—পত্নী-বোধক। সপ্তমাধিপতি অষ্টমস্থ হওয়ায় এবং সপ্তমস্থানে শনি ও রাহু থাকায় পত্নীহানি-যোগ স্পষ্ট সূচিত হইতেছে। যথা—

"লগ্নাচ্চন্দ্রাৎ পাপখেটাঃ কলত্রে হন্যুঃ পুংসাং বীর্য্যযোগাৎ কলত্রম্।"

আর্য্য ঋষিগণ বলিয়া গিয়াছেন, "মনঃ প্রসাদকারকশ্চন্দ্রঃ।" "মতির্গণিত প্রজ্ঞাবেদান্তবিদ্যাকারকো বুধঃ।" এইহেতু পাপযোগরহিত বুধযুক্ত চন্দ্র লগ্নের নবমস্থ হইয়া জাতককে তীক্ষ্ণবুদ্ধিবিশিষ্ট, কল্পনাকুশল, অভিনেতা, সুলেখক এবং ললিতভাববান্ কবি করিয়াছে। মঙ্গলদৃষ্ট চন্দ্র ও বুধের এইরূপ সম্বন্ধানবশেই অঙ্কবিদ্যায় ইঁহার তীক্ষ্ণতা ছিল।

ভাগ্য ও সম্ভ্রমযোগ ;—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্যদি সুযোগকৃৎ॥

যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাস্তমোগ্রহৌ।
নাথেনান্যতরেণাপি সম্বন্ধাদ্‌যোগকারকৌ॥

ইতি লঘুপারাশরী।

নীচস্থিতো জন্মনি যো গ্রহঃ স্যাত্তদ্রাশিনাথশ্চ তদুচ্চনাথঃ।
যস্য ত্রিকোণে যদি কেন্দ্রবর্ত্তী ভবেত্তদাসৌ নৃপচক্রবর্ত্তী॥

ইতি জাতকচন্দ্রিকায়াম্‌।

জন্মসময়ে যে কোন গ্রহ নীচ গৃহস্থিত হইলে সেই নীচ রাশির অধিপতি গ্রহ ও তাহার উচ্চ রাশির অধিপতি গ্রহ ত্রিকোণে ও কেন্দ্রস্থানে থাকিলে জাতব্যক্তি রাজতুল্য সম্ভ্রমশালী হইয়া থাকে।

ইঁহার জন্মকালীন সূর্য্য হইতে উভয়স্থানে অর্থাৎ দ্বিতীয় ও দ্বাদশে বহুসংখ্যক গ্রহ অবস্থিত; তাহার ফল যথা—

সূর্য্যাদুভচরো বহুভৃত্যধনো বন্ধুনামাশ্রয়ঃ।
নৃপপূজ্যো ভুনক্তি ভোগান্মুভর্চ্যাং॥

ইঁহার জন্মকালে একটী গ্রহ স্বক্ষেত্রস্থ হওয়ায় ইনি কুলোচিত তেজস্বী ছিলেন। ষষ্ঠাধিপতি মঙ্গল ষষ্ঠস্থ; তাহার ফল যথা—

ষষ্ঠেশে রিপুভাবস্থে স্বজ্ঞাতি শত্রুবদ্‌ ভবেৎ।
পরজাতি ভবেন্মিত্রং ভূমৌ ন চলতি ধ্রুবম্‌॥

লগ্ন হইতে নবমস্থানে—তীর্থযাত্রা, ধর্ম্মানুষ্ঠান প্রভৃতি অনুমিত হয়। ইঁহার জন্মকালীন নবমস্থানে চন্দ্র ও বুধ অবস্থান করায় এবং ধর্ম্মাধিপতির পূর্ণদৃষ্টি ধর্ম্মস্থানে থাকায় ইনি একজন পরমধর্ম্মপরায়ণ, তত্ত্বজ্ঞ, ভগবন্নিষ্ঠ লোক ছিলেন।

তীর্থমৃত্যু-যোগ—

জানেন তীর্থরাজে চ মৃত্যো মৃত্যুপ্রদো শুক্রঃ পুংসাং।
নীত্বা সুরপতিভবনং দত্ত্বা কলং মোক্ষদং পশ্চাৎ॥

ইতি দীপিকায়াম্‌।

মারক-বিচার—লগ্নাধিপতি রবির সম, কিন্তু তাৎকালিক মিত্র; এইহেতু দীর্ঘায়ুঃ। শুক্র মারকস্থানগত হইয়া সপ্তমস্থ রাহু ও অষ্টমপতি শনির সহিত সম্বন্ধ করিয়াছে, এ কারণ শুক্রদশা মারক। মারকেশ বৃহস্পতি অষ্টমস্থ, এইহেতু বৃহস্পতি প্রবল মারক, এজন্য শুক্রদশায় বৃহস্পতির অন্তরে নিধন।

# প্রবীণ ঔপন্যাসিক শ্রীযুক্ত পাঁচকড়ি দে ।

জন্ম-শকাব্দাঃ ১৭৯৬।১।৬।১।২৫

পূর্ব্বাহঃ

| | | |
|---|---|---|
| ৩ | ৬ | ৯ |
| ৪ | ২২ | ৩৮ |
| ৪২ | ২৭ | ৩২ |
| ৫৬ | ৬ | ৬ |

দিবা—১২।৫৮

অষ্টোত্তরী দশা।

চন্দ্র-ভোগ্যবর্ষাদি—
৮।১০।২

| | | |
|---|---|---|
| লং অ১৫।৩৭ মং৪ শু৫ রবু৩ চ৭ | রা ২ | |
| | | শ২২ |
| বৃ১২ বক্রী | কে ১৫ | |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৪ | ৭ | ১০ |
| ৫ | ২৩ | ৩৫ |
| ৪২ | ৫ | ২০ |
| ১০ | ১ | ৭ |

দিবা—৩৩।১

বিংশোত্তরী দশা।

বৃ-ভোগ্যবর্ষাদি—
৫।৮।১৮

**জীবন-কাহিনী**—কলিকাতার অন্তর্গত ভবানীপুরে ১২৮১ সালের ৭ই জ্যৈষ্ঠ বুধবার প্রাতে বেলা ১ দণ্ড ২৫ পল সময়ে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম ৺কেদারনাথ দে। ইনি একজন প্রখ্যাতনামা ঔপন্যাসিক। 'মায়াবী' 'মনোরমা' 'পরিমল' 'নীলবসনা সুন্দরী' 'জীবন্মৃত রহস্য' প্রভৃতি অনেকগুলি উপন্যাসগ্রন্থ প্রণয়ন করিয়া ইনি যশস্বী হইয়াছেন; বঙ্গীয় পাঠকবর্গের নিকটে ইঁহার রচিত উপন্যাসগুলির বিপুল প্রভাব দেখা যায়, এবং হিন্দী, উর্দ্দু, মারাটী, গুজরাটী প্রভৃতি বহুবিধ ভাষায় অনুবাদিত হইয়াছে। ইঁহার তিন কন্যা ও এক পুত্র; কলিকাতায় সম্পদ্‌শালী সম্ভ্রান্ত পরিবারের মধ্যে কন্যাগণ পরিণীতা, পুত্র শিক্ষাধীন। ইনি ৩৬ বৎসর বয়ঃক্রমে যখন ধনজন-সম্পদ্-সর্ব্বসৌভাগ্যের পথে ক্রমশঃ অগ্রসর হইতেছেন, সেই সময়ে সন ১৩১৬ সালের ৩০শে শ্রাবণ রাত্রিশেষে সহসা হৃদয়াঘাতে ইঁহার পত্নীবিয়োগ ঘটে এবং সেই শোকের আঘাতে ইনি সর্ব্বকর্ম্মে উদাসীন হইয়া পড়েন। সেই সময় হইতেই ইঁহার প্রবল ধর্ম্মভাবের উদ্রেক হয়; অল্প বয়সে মৃতদার হইলেও আর বিবাহ করেন নাই। প্রথমতঃ তীর্থাদি ভ্রমণে কিছুকাল অতিবাহিত করিয়া পরে ইনি গাজীপুরে জনৈক নাদযোগী সিদ্ধপুরুষের নিকটে যোগধর্ম্মে দীক্ষিত হন। এক্ষণে ইনি তীর্থাদি-ভ্রমণ, উপনিষদ্-বেদান্তশাস্ত্রাদির চর্চ্চা ও বৈষ্ণব সাহিত্যাদির আলোচনা লইয়াই জীবনের অধিকাংশ সময় পবিত্রভাবে [illegible] করেন। পৃথিবীর শোক দুঃখ দেখিয়া পূর্ব্বে ইনি কতকটা দুঃখবাদী

নাস্তিক প্রকৃতির ছিলেন বটে, কিন্তু এখন দারুণ শোক পাইয়াও বলেন, পৃথিবীর এই শোক-দুঃখ আপাতকঠোর হইলেও পরিণামে অমৃতপ্রসূ; তাহা পিতার প্রহারের ন্যায় ভগবানের করুণাধারাই ধরাতে বহন করিয়া আনিতেছে এবং এই শোকদুঃখের তমিস্রা মধ্যেই ভাস্বর ভাস্করের ন্যায় ভগবান্ আত্মপ্রকাশ করেন—শোকী দুঃখী ধন্য হয়। মানব-জীবনে সম্মান বিদ্যা যশঃ সম্পদাদিলাভ প্রকৃত লাভ নহে, ভগবদ্ভক্ত-লাভই প্রকৃত লাভ; তাহা না হইলে যেমনই হউক না কেন—তাহা পশুজীবন। যিনি যাহাই করুন, ভগবানে ভক্তিভরে আত্মসমর্পণ ব্যতীত কাহারও শান্তিলাভের দ্বিতীয় পন্থা নাই। ইনি আরও বলেন, ঈশ্বরাস্তিত্বের প্রমাণ অতীব সুস্পষ্ট; তাঁহাকে চাক্ষুষ না দেখিবার কারণ, তিনিই আমার ও সর্ব্বজীবের ভিতর দিয়া সকল দেখিতেছেন, তিনিই একমাত্র দ্রষ্টা বা দেখিবার মালিক, তাঁহাকে আর কি দিয়া দেখা যাইবে, এমন অন্য আর কি তাঁহার উপরে আছে? অনুরাগে মনে তিনি স্পষ্ট অনুভূত হন। তিনি সাকার, এই বিশ্বই তাঁহার রূপ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম"; তিনি নিরাকার "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম।"

**জন্ম-পত্রিকা-বিচার।** ( শ্রীযুক্ত পাঁচকড়ি দে, কলিকাতা )। ইঁহার জন্মকালীন রাশিচক্রে শুক্র কেন্দ্রী, তাহার ফল যথা;—

সুখী সুবেশী স্বজনানুরাগী সুদারযুক্তো গুণবান্ ধনাঢ্যঃ।
শাস্ত্রেষু বুদ্ধিঃ স্বকুল-প্রদীপঃ শুক্রশ্চ কেন্দ্রী চিরকালজীবঃ॥

বিশেষতঃ এই শুক্র, গুরুদৃষ্ট এবং লগ্নে স্বক্ষেত্রে কেন্দ্রী হওয়ায় এই যোগমহিমা আরও বর্দ্ধিত হইয়াছে; যথা;—

সমীচীন অঙ্গঃ সমীচীন সঙ্গঃ সমীচীন বস্ত্রাঙ্গনাভোগযুক্তঃ।
সমীচীনকর্ম্মা সমীচীনশর্ম্মা সমীচীন শুক্রো যদা লগ্নবর্ত্তী॥
বাচালঃ শিল্পবিদ্যাশ্চ ধনী ভোগী মহামতিঃ।
কাব্যশাস্ত্রবিনোদী চ ধার্ম্মিকো লগ্নগে ভৃগৌ॥

বৃহস্পতি জন্মলগ্নে পূর্ণদৃষ্টি করিতেছেন, তৎফল জাতকচন্দ্রিকায় যথা;—

জীবেক্ষিতঃ পণ্ডিত শান্তমূর্ত্তির্বেদাদিশাস্ত্রাগমপারগন্তা।
দীর্ঘায়ুরত্যন্তশুচিঃ সুশীলো জাতশ্চ পূর্ণাং ভজতে বিভূতিং॥

বৃহস্পতি যদি জাতলগ্ন দৃষ্টি করেন, তবে সেই জাতব্যক্তি পণ্ডিত, শান্তমূর্ত্তি, বেদ-আগম প্রভৃতি শাস্ত্রে পারদর্শী, দীর্ঘায়ুঃ, অতীব শুচি ও সৎস্বভাবান্বিত হইয়া বিপুল বিভবের অধীশ্বর হন।

এই কুণ্ডলীতে লগ্ন, ৪র্থ, ৫ম ও ৭ম পতি সহাবস্থান সম্বন্ধ করিয়া লগ্নে অবস্থিত এবং বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট; এইহেতু বিশিষ্ট সপ্তম-যোগ সূচিত হইয়াছে। যথা—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্যত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

জ্যোতিষ-শাস্ত্রে উক্ত হইয়াছে, বুধ—জ্যোতির্ব্বিদ্যা, চিকিৎসাশাস্ত্র, বাক্‌-শক্তি, লেখক, শিল্প, কলাদিশাস্ত্র, বেদান্ত-বিদ্যা, বাণিজ্য প্রভৃতির কারক; এবং শুক্র—কলত্র, সুখ, গীত, শাস্ত্র, কাব্য, যান, বাহন ও কবিতাদির কারক। এই কুণ্ডলীতে লগ্ন ও ৫ম পতি শুক্র-বুধ গ্রহ সহাবস্থান সম্বন্ধ করিয়া লগ্নে অবস্থিত ও বলশালী; এইহেতু জাতকের কবিত্বশক্তির যোগ সূচিত হইতেছে।

শুক্র যোগকারক হওয়ায় "শুক্রেণ কাব্যকর্ত্তাচ প্রাকৃতগ্রন্থ-তৎপরঃ।" ইত্যাদি নিয়মে জাতক প্রাকৃত অর্থাৎ প্রকৃতি সম্বন্ধীয় নাটক, উপন্যাস প্রভৃতি প্রণেতা। শুক্র—মঙ্গলযুক্ত; মঙ্গল—রক্তপাতাদির কারক, এইহেতু ডিটেক্‌টিভ উপন্যাস প্রভৃতিতে ইনি সিদ্ধহস্ত ও যশস্বী। বিশেষতঃ ৫ম বুদ্ধিস্থানস্থিত বৃহস্পতিতে "বিলাসে মতির্বুদ্ধিগে দেবপূজ্যে ভবেজ্জনকঃ কল্পকো লেখকো বা।"

ক্ষেত্র-সিংহাসন যোগ;—
দশমভবননাথঃ কেন্দ্রকোণে ধনে বা বলবতি যদি জাতঃ ক্ষেত্রসিংহাসনে বা।
স ভবতি নরনাথো বিশ্ববিখ্যাতকীর্ত্তিঃ মদগলিতকপোলৈঃ সদ্গজৈঃ সেব্যমানঃ॥

জাতকের রাজযোগ;—
লাভেশ-বিত্তেশধনেশ্বরাণামেকোপি চন্দ্রাদ্ যদি কেন্দ্রবর্ত্তী।
স্ব-পুত্র-লাভাধিপতির্গুরুশ্চেদখণ্ড সাম্রাজ্যপতিত্বমেতি॥

চন্দ্রপ্রভা যোগ;—
পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভা-যোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুক্তি জীবনঞ্চ॥

সর্ব্বগ্রহদৃষ্ট বৃহস্পতি যোগ;—
সর্ব্বগ্রহৈঃ সুরগুরুর্যদি দৃষ্টমূর্ত্তিঃ স্বত্রিগর্গ-কথিতো নৃপযোগ এষঃ।
দৈবাৎ পুনঃ স যদি পশ্যতি তান্ গ্রহেন্দ্রান্ ভূয়াত্তদা নরপতিঃ প্রথিতঃ শতায়ুঃ॥
ইতি বৃহজ্জাতকে।

ষট্‌শূন্যযোগ ;—

ষট্‌শূন্যে নৃপতির্গবামধিপতির্যানশ্বনাথো ভবেৎ।
ধর্ম্মাংশে নিপুণঃ পরস্ববিমুখঃ পার্থঃ সুসম্ভাষকঃ॥
ধন্যো ধান্যধনাদিভিঃ কুলপতিঃ শাস্ত্রার্থবিৎ মানবঃ।
লোকানাং প্রতিপালকঃ কৃতিবিদোমানী চ মান্যো গুণী॥

জন্মকালে মেষাদি দ্বাদশ রাশির মধ্যে ছয় রাশিতে গ্রহগণ থাকিয়া যদি ছয় রাশিতে শূন্য থাকে, তবে ষট্‌শূন্যযোগ হয়। ষট্‌শূন্য যোগে মানব নরপতি, গো অশ্ব যানাদির অধিপতি, ধর্ম্ম-তৎপর, পরধনে বিমুখ, ভূম্যধিকারী, সদালাপী, ধনধান্যাদিযুক্ত, কুলশ্রেষ্ঠ, শাস্ত্রার্থবেত্তা, জনপালক, পণ্ডিতাগ্রগণ্য, মান্য ও গুণী হয়।

ইঁহার জন্মকালীন দুইটী গ্রহ স্বগৃহস্থ ; তাহার ফল যথা,—

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমো ভূপ একাদিস্বগৃহে স্থিতে।

নিশাশঙ্কা যোগ ;—

জীবে ভার্গবসোমসূর্য্যশশিজক্ষ্মাজার্কিভির্বীক্ষিতে।
ভূপালো নৃপবংশবংশতিলকঃ প্রখ্যাতকীর্ত্তির্ভবেৎ॥

জাতকের পত্নীহানি যোগ ;—

লগ্নে ব্যয়েচ পাতালে যামিত্রে চাষ্টমে কুজে।
কন্যা হরতি ভর্ত্তারং ভর্ত্তা ভার্য্যাং বিনশ্যতি॥

ইতি জাতকাভরণে।

ইঁহার জন্মসময়ে মঙ্গল লগ্নগত হওয়ায় পত্নীহানি-যোগ ঘটিয়াছে।

সন্ন্যাস যোগ ;—

গ্রহশ্চতুর্ভিঃ সহিতে তদীশে ত্রিকোণগৈঃ কেন্দ্রগতৈস্তুযুক্তঃ।
চতুগ্রহৈঃ কেন্দ্রগতৈঃ প্রব্রজ্যামাপ্নোতি কথিতো মুনীন্দ্রৈঃ।

ইতি সর্ব্বার্থচিন্তামণৌ।

এই কুণ্ডলীতে রবি, বুধ, মঙ্গল ও শুক্র এই চারিটী গ্রহ কেন্দ্রে অবস্থান করায় প্রবল সন্ন্যাসযোগ সূচিত হইয়াছে। কিন্তু এই যোগ লগ্নগত, তন্মধ্যে লগ্নাধিপতি শুক্র লগ্নে স্বগৃহ-গত হওয়ায় ইনি যদিও সন্ন্যাসধর্ম্ম গ্রহণ করিয়া গৃহ হইতে বহির্গত হইতে পারেন নাই, তথাপি গৃহে থাকিয়াও ইনি একরূপ নির্লিপ্ত যোগীবৎ ; অধিকন্তু গ্রহচতুষ্টয় প্রতি ৫ম ভাবস্থ বৃহস্পতি পূর্ণদৃষ্টি করায় ইঁহার জ্ঞান ও ভক্তির ভাব পূর্ণমাত্রায় আছে।

## ভাগ্যভাবস্থ-শনিফলম্‌।

চমৎকারচিন্তামণৌ—

মতিস্তস্য তিক্তা ন তিক্তং তু শীলং রতির্যোগশাস্ত্রে গুণো রাজসঃ স্যাৎ।
সুহৃদ্বর্গতো দুঃখিতো দীনবুদ্ধ্যা শনির্ধর্মগঃ শর্মকৃৎ সন্ন্যাসং বা॥

হোরারত্নে—স্বর্ক্ষোচ্চগে শনৌ ভাগ্যে রাজা ভবতি ধার্ম্মিকঃ

বলবান্ শনি ধর্মভাবস্থ হইলে জাতকের মনোবুদ্ধি তিক্তা অর্থাৎ সাংসারিক বিষয়ে বিরক্ত-ভাবাপন্ন, কিন্তু সে সৎস্বভাবান্বিত, যোগ-শাস্ত্রে অনুরাগী এবং রজো-গুণাবলম্বী হয়। সে ব্যক্তি দীন বুদ্ধিবশতঃ অর্থাৎ বন্ধুবর্গকে দীন ভাবিয়া স্বকীয় দয়াগুণে বন্ধুবর্গের দুঃখে দুঃখিত এবং সকলের সুখ সাধন করে অথবা সন্ন্যাসধর্ম্ম অবলম্বন করে। হোরা-রত্নমতে নবমস্থ শনি স্বগৃহী বা তুঙ্গী হইলে জাতক রাজতুল্য ভাগ্যশালী ও ধার্ম্মিক হয়।

শনি স্বয়ং কঠোর তপস্বী ও বিধিনিষেধবহির্ভূত ব্রহ্মজ্ঞানসম্পন্ন উচ্চধর্ম্মাশ্রিত প্রব্রজ্যার কারক; কিন্তু শনি শুভগ্রহযুক্ত বা দৃষ্ট হইলে জাতককে উচ্চমতাব-লম্বী করিয়াও সদাচারসম্পন্ন করেন। ৯ম স্থান ও নবমাধিপতি হইতে জ্ঞান বিচার্য্য; যে ব্যক্তির নবম স্থানে শনি থাকে ও কোন একটী রাজযোগ লক্ষিত হয়, (অর্থাৎ রাজযোগ সন্ন্যাসযোগ ও একত্র বিদ্যমানহেতু) সে ব্যক্তি রাজর্ষি তুল্য হইয়া থাকে। বিশেষতঃ এই জন্মকুণ্ডলীতে অন্যান্য রাজযোগ সত্ত্বেও নবমস্থ শনি একাধারে নবম ও দশমপতি হইয়া ধর্ম্মভাবে স্বগৃহে অবস্থিতিহেতু জাতকের পক্ষে রাজযোগকারী হইয়াও আসক্তিশূন্যতার কারণ হইয়াছেন। ৫ম স্থান দ্বারাই ভক্তির গাঢ়তা চিন্তনীয়; ৫ম স্থানে বৃহস্পতি অবস্থান করিয়া ধর্ম্মভাব ও তদধিপতি শনিকে পূর্ণদৃষ্টি করায় ধর্ম্মভাব অতীব সুন্দর, তদ্ধেতু জাতকের ধর্ম্মে প্রগাঢ়-মতিত্ব, ব্রহ্মনিষ্ঠ তত্ত্বজ্ঞান সূচনা করিতেছে।

ধার্ম্মিকতা যোগ :—

গুরৌ বা ভৃগুপুত্রে বা স্বোচ্চমিত্রাংশকে শুভে।
ধর্ম্মাধিপে বলযুক্তে ধর্ম্মাধ্যক্ষো নরো ভবেৎ॥

ইতি সর্ব্বার্থচিন্তামণৌ।

বিংশোত্তরী শুক্রদশায় বিশেষ ধর্ম্মোন্নতি-যোগ।

—:০:—

# প্রসিদ্ধ কবিরাজ ৺গঙ্গাপ্রসাদ সেন।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৪৬।৭।১৫।৩৩

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ২ | ১ | ১০ |
| ২১ | ৮ | ১ |
| ১০ | ৩২ | ৩৪ |
| ১০ | ৬ | ২ |

অষ্টোত্তরী দশা—
শু—১।২।৭

জন্মকুণ্ডলী: ৪ ৯ | চ ২ | কে. ৬ | লং অ ১০।৫০ বৃ৭ | রবুশু ১০ | ম ১২ | রা ২০

পরাহঃ।

| | | |
|---|---|---|
| ৩ | ২ | ১২ |
| ৩২ | ১০ | ৫৬ |
| ১০ | ৩৪ | ১৯ |
| ১৭ | ৯ | ৩ |

বিংশোত্তরী দশা—
শু—৪।৬।৭

**জীবন-কাহিনী**—গঙ্গাপ্রসাদ পূর্ব্ববঙ্গের সুবিখ্যাত বৈদ্য কবিরাজ-বংশে জন্মগ্রহণ করেন। ইনি কলিকাতার কুমারটুলিতে আসিয়া বাস করেন এবং সুচিকিৎসার গুণে অল্পদিনের মধ্যেই 'ধন্বন্তরী' নামে প্রসিদ্ধ হন। ইনি প্রত্যহ শত শত রোগীকে বিনামূল্যে মহামূল্য ঔষধ-দান, বিস্তর ছাত্রকে আহার ও বিদ্যাদান করিতেন। সুচিকিৎসাগুণে ইহাঁর যশঃসৌরভ বঙ্গদেশের সর্ব্বত্র বিস্তৃত হইয়াছিল। ১৮৭৭ সালে কলিকাতার দরবারে ইনি গভর্ণমেন্ট হইতে প্রশংসাপত্র প্রাপ্ত হইয়াছিলেন। ইহাঁর কনিষ্ঠ ভ্রাতা দুর্গাপ্রসাদ সেন ও অন্নদাপ্রসাদ সেনও বিদ্বান্ এবং সুচিকিৎসক। অন্নদাপ্রসাদ হোগলকুঁড়িয়াতে থাকিয়া এবং দুর্গাপ্রসাদ কুমারটুলিতে থাকিয়া চিকিৎসা করেন।

**জন্মপত্রিকা-বিচার**—(প্রসিদ্ধ কবিরাজ ৺গঙ্গাপ্রসাদ সেন) এই কুণ্ডলীতে ভাগ্যাধিপতি শুক্র তুঙ্গী হইয়া লগ্নগত হইয়াছে, এবং ৫ম ও ১০ম পতি মঙ্গল কেন্দ্রগত হইয়া লগ্নপতি চন্দ্রসহ দ্বিতীয় সম্বন্ধ করিয়াছে, এজন্য ইনি অনন্যসাধারণ প্রতিভাশালীগণ মধ্যে পরিগণিত হইয়াছেন এবং দেশ বিদেশে ইহাঁর যশোসৌরভ বিস্তৃত হইয়াছে।

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥

"চন্দ্রজ্ঞ-গুরু-কাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনায়কঃ।
স দুষ্টোঽপি কোণেশসম্বন্ধী রাজ্যদায়কঃ॥"

ইত্যাদি নিয়মানুসারেও বিশিষ্ট সম্ভ্রমযোগ সূচিত হইতেছে। জ্যোতিষ-শাস্ত্রে উক্ত হইয়াছে যে, কর্কটলগ্ন-জাতকের মঙ্গল অতীব শুভ; যেহেতু মঙ্গল ৫ম ও ১০ম পতি হইয়া স্বয়ংই রাজযোগকারী। মঙ্গল ভূমির কারক, এইহেতু এই কুণ্ডলীতে মঙ্গল চতুর্থস্থানগত হওয়ায় জাতক গৃহ উদ্যান ও ভূমি সম্পত্তিশালী।

"সুখরাশিস্থ কর্ম্মেশ-দশা রাজ্যপ্রদায়িনী—" ইত্যাদি নিয়মে মঙ্গল দশায় ভাগ্যোদয় ও যশোলাভ।

"স্থিরং বিত্তমায়ুঃ স্থিরং মানসঞ্চ স্থিরা নৈব রোগাদয়ো ন স্থিরাপি।
অপত্যানি শূরঃ শতাদেক এব প্রপঞ্চাধিকো লাভগে ভানুপুত্রে॥"

ইত্যাদি নিয়মানুসারে শনি লাভস্থ হওয়ায় শুভপ্রদ। রবি বিশেষ বলশালী ও বুধ-শুক্রযুক্ত, এজন্য কর্ম্মজীবাধ্যায়ে "ভৈষজ্যচামীকরতোয়পানাৎ" ইত্যাদি রবির জীবিকা। আর বুধে—ভিষক-জ্যোতি-কাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ ইত্যাদি, শুক্রে বিজ্ঞানশাস্ত্রপরতা প্রভৃতি নিয়মে চিকিৎসাশাস্ত্রে প্রধান সম্ভ্রান্তগণ মধ্যে গণ্য হইয়াছেন। ধর্ম্মাধিপতি তুঙ্গী বৃহস্পতি লগ্নগত হইয়া ধর্ম্মস্থানকে পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকন করায় এবং লগ্নাধিপতি চন্দ্র, পঞ্চম ও দশমাধিপতির সহিত দ্বিতীয় সম্বন্ধে আবদ্ধ হওয়ায় ইঁহার গুরুজনে একান্ত ভক্তি এবং ধর্ম্মসাধনে অনুরাগ সূচিত হইতেছে। যথা;—

গুরৌ বা ভৃগুপুত্রে বা স্বোচ্চমিত্রাংশকে শুভে।
ধর্ম্মাধিপে বলযুতে ধর্ম্মাধ্যক্ষো নরো ভবেৎ॥
ইতি সর্ব্বার্থচিন্তামণৌ।

লগ্ন হইতে পঞ্চম স্থান—পুত্রবোধক। পঞ্চমাধিপতি মঙ্গল কেন্দ্রগত হইয়া লগ্নপতি চন্দ্রদৃষ্ট হওয়ায় এবং পুত্রকারক বৃহস্পতি পূর্ণবলশালী হইয়া পুত্রভাবে পূর্ণদৃষ্টি নিক্ষেপ করায় সৎপুত্রলাভ সূচিত হইতেছে।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে রবি রাজার কারক এবং চন্দ্র রাজানুগ্রহকারক। ইঁহার জন্মকালে এই দুইটী গ্রহ বলবান্ হওয়ায় ইনি বিশিষ্ট রাজসম্মান লাভ করিয়াছিলেন।

লক্ষ্মীবান্ যোগ ;—

কেন্দ্রমূলত্রিকোণস্থে ভাগ্যেশে পরমোচ্চগে।
লগ্নাধিপে বলাঢ্যে চ লক্ষ্মীযোগ ইতীরিতঃ ॥
গুণাভিরামো বহুদেশনাথো বিদ্যামহাকীর্ত্তিরনঙ্গরূপঃ ।
দিগন্তবিশ্রান্তনৃপালবন্দ্যো রাজাধিরাজো বহুদারপুত্রঃ ॥

তীর্থমৃত্যু যোগ ;—

ধর্ম্মাধিপঃ পশ্যতি ধর্ম্মভাবং লগ্নাধিপঃ পশ্যতি লগ্নভাবং ।
মৃত্যু র্যদা পশ্যতি মৃত্যুনাথস্তদা সুতীর্থে নিয়তং মৃতিঃ স্যাৎ ॥
ত্রয়ো গ্রহা যদৈকত্র লগ্নরাশিবিবর্জ্জিতাঃ ।
ভুক্ত্বা স বিবিধান্ ভোগান্ ম্রিয়তে জাহ্নবী-জলে ॥

ইতি দীপিকায়াম্।

চন্দ্রপ্রভা যোগ ;—

পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভাযোগ ইহ প্রণীতঃ ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুঞ্চতি জীবনঞ্চ ॥

ইহাঁর জন্মকালীন লগ্নেশ কর্ম্মভাবগত এবং কর্ম্মেশ বন্ধুভাবগত ; ফল যথা—

লগ্নেশে দশমে তুর্য্যে পিতৃমাতৃসুখান্বিতঃ ।
বহুভ্রাতৃযুতঃ কামী গুণসৌন্দর্য্যসংযুতঃ ॥
দশমেশে সুখে কর্ম্মে জ্ঞানবান্ সুখবিক্রমী ।
গুরু দেবার্চ্চনরতো ধর্ম্মাত্মা সত্যসংযুতঃ ॥

এই কুণ্ডলীতে দুইটী শুভগ্রহ চররাশিস্থ ; তাহার ফল যথা :—

চরে শুভে দানপবিত্র হস্তং চরদ্বয়ে চৈব জগদ্বশীত্বং ।

ইতি জাতক-চন্দ্রিকায়াম্।

বৃহস্পতি-কেন্দ্রী-ফলম্—

দিব্যস্ত্রীবরকাঞ্চনাম্বরগজাম্বাধারলক্ষ্মীময়ঃ
শাস্ত্রং কৌতুকগীতনৃত্যরসভাব্যাপার দীক্ষাগুরুঃ ।
পুত্রভ্রাতৃজনান্বিতঃ স্থিরমতিঃ কর্ত্তাতিপ্রীত্যন্বিতো
জীবঃ কেন্দ্রী যদা ভবেন্নিজসুখী সৎকর্ম্মকারী নরঃ ॥

ইতি মানসাগরীপদ্ধতি।

# মহামহোপাধ্যায় ৺ দ্বারকানাথ সেন কবিরত্ন।

## পাথুরিয়াঘাটা, কলিকাতা।

### শকাব্দাঃ ১৭৬৫।৪।১৬।৪৫।২৯

| | | |
|---|---|---|
| লং<br>কে ৬ | | বৃ ২৩ |
| | | |
| র ১১<br>শু ১০<br>বু ১২ | | রা ম ১৯<br>শ ২<br>চ ১৮ |

**জীবন-কাহিনী**—মহামহোপাধ্যায় কবিরাজ দ্বারকানাথ সেন ফরিদপুর জেলার অন্তর্গত খান্দারপাড় নামক গ্রামে ১২৫০ সালের ১৭ই ভাদ্র জন্মগ্রহণ করেন। দ্বারকানাথের বৃদ্ধ প্রপিতামহ "রসেন্দ্রসার-সংগ্রহ" নামক সুবিখ্যাত সংস্কৃত চিকিৎসা-গ্রন্থের প্রণেতা। কলিকাতা কুমার-টুলির সুপ্রসিদ্ধ কবিরাজ গঙ্গাপ্রসাদ সেন দ্বারকানাথের পিতামহ রামসুন্দরের নিকট শিক্ষাপ্রাপ্ত হইয়াছিলেন। বাল্যে দ্বারকানাথ বিক্রমপুরের টোলে অধ্যয়ন করেন। অনন্তর মুর্শিদাবাদের সুবিখ্যাত গঙ্গাধর কবিরাজের নিকট দর্শন ও আয়ুর্ব্বেদ শিক্ষা করেন। ৩০ বৎসর বয়ঃক্রমকালে দ্বারকানাথ কলিকাতায় চিকিৎসা ব্যবসায় আরম্ভ করেন। অল্পদিনের মধ্যেই ইঁহার যশ সর্ব্বত্র বিস্তৃত হইয়া পড়ে। ১৯০১ খ্রীষ্টাব্দে মেবারের যুবরাজ পীড়িত হইলে গভর্ণমেন্ট কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া ইনি তাঁহার চিকিৎসার জন্য তথায় যান। সকল স্থানেই ইঁহার চিকিৎসা-কার্য্যের সাফল্য দর্শনে গভর্ণমেন্ট পরিতুষ্ট হইয়া ইঁহাকে ১৯০৬ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি মহামহোপাধ্যায় উপাধি দান করেন। আয়ুর্ব্বেদীয় চিকিৎসকগণের মধ্যে ইনিই প্রথমে ইংরেজ গভর্ণমেন্টের নিকট এই উপাধি লাভ করেন। ইনি অন্যূন ৫০০০ ছাত্রকে আয়ুর্ব্বেদ

শাস্ত্রে শিক্ষিত করিয়াছিলেন। ইনি আয়ুর্ব্বেদে যেমন সুপণ্ডিত ছিলেন, কাব্য, ব্যাকরণ, অলঙ্কার, স্মৃতি, ন্যায় ও উপনিষদেও তেমনি ব্যুৎপন্ন ছিলেন। ১৩১৫ সালের ২৯শে মাঘ উদরীরোগে কলিকাতায় এই মহাত্মার দেহত্যাগ ঘটে। ইঁহার জ্যেষ্ঠ পুত্র শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সেন এম এ, বহুদিন হইতে দক্ষতার সহিত আয়ুর্ব্বেদীয় চিকিৎসা-ব্যবসায় চালাইতেছেন।

জন্ম-পত্রিকা-বিচার—( মহামহোপাধ্যায় ৺ দ্বারকানাথ সেন ) এই কুণ্ডলীতে শনি স্ফুটানুসারে ভাগ্য ভাবগত। সপ্তমাধিপতি মঙ্গল, নবম ও দশমপতি শনি সহ চতুর্থ সম্বন্ধ করিয়াছে। এইহেতু বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে, যথা ;—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্যদি সুযোগকৃৎ॥

ইতি বৃহৎপারাশরীহোরা।

আয়ুস্ত্রিষষ্ঠলাভেশঃ সসম্বন্ধী চ যো গ্রহঃ।
পুনস্তাদৃশ কেন্দ্রেশসম্বন্ধী স তু রাজ্যদঃ॥

ইতি পারাশরীয় সুশ্লোকশতকম্।

লাভেশ-বিত্তেশ-ধনেশ্বরাণামেকোঽপি চন্দ্রাদ্যদিকেন্দ্রবর্ত্তী।
স্ব-পুত্রলাভাধিপতির্গুরুশ্চেদখণ্ডসাম্রাজ্যপতিত্বমেতি॥

ইতি বৃহৎপারাশরী হোরা।

আয়, বিত্ত এবং ধনস্থানাধিপতি এই গ্রহত্রয়ের মধ্যে যদি কোন একটী গ্রহ চন্দ্র হইতে কেন্দ্রস্থানে থাকে এবং বৃহস্পতি উক্ত তিন ভবনের কোন এক ভবনের অধিপতি হন, তাহা হইলে জাতক সমগ্র ভূমণ্ডলে অখণ্ড আধিপত্য বিস্তার করিবে। ইঁহার জন্মকালীন লাভাধিপতি বৃহস্পতি চন্দ্র হইতে কেন্দ্রবর্ত্তী।

ইঁহার জন্মকালীন ভাগ্য ও কর্ম্মাধিপতি শনি, নিধন ও লাভাধিপতি বৃহস্পতির সহিত ক্ষেত্র-বিনিময় বা মুখ্যসম্বন্ধে আবদ্ধ হওয়ায় ইঁহার, কোন সম্ভ্রান্ত লোকের মৃত্যু হইতে ভাগ্য ও যশোলাভ সূচিত হইতেছে। কুমারটুলির সুপ্রসিদ্ধ কবিরাজ গঙ্গাপ্রসাদ সেনের মৃত্যুর পর অল্প দিনের মধ্যেই ইঁহার যশোরাশি চতুর্দ্দিকে বিস্তৃত হইয়া পড়িয়াছিল।

লগ্ন হইতে চতুর্থস্থান—বিদ্যা, বন্ধু ও বিত্ত-সূচক। ইঁহার জন্মকালীন বন্ধুস্থানাধিপতি রবি স্বগৃহগত হইয়া শুক্রযুক্ত এবং বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট, এইহেতু ইঁহার রাজতুল্য উচ্চ জাতীয় সম্বন্ধ-লাভ সূচিত হইতেছে।

লগ্ন হইতে চতুর্থ ও পঞ্চমস্থান—বিদ্যাসূচক। এই কুণ্ডলীতে চতুর্থাধিপ রবি ও পঞ্চমাধিপ বুধ স্ব স্ব গৃহে অবস্থান করায় এবং বৃহস্পতি কর্ত্তৃক দৃষ্ট হওয়ায় ইঁহার বিশিষ্ট সদ্বিদ্যালাভ সূচিত হইতেছে।

লগ্ন হইতে পঞ্চমস্থান—সন্তান-সূচক। এই কুণ্ডলীতে পঞ্চমাধিপতি বুধ পাপযোগ রহিত হইয়া স্বগৃহে তুঙ্গভবনে অবস্থিত এবং গুরু কর্ত্তৃক প্রায় পূর্ণদৃষ্ট; এইহেতু ইঁহার ভাগ্যবান্ সৎপুত্রলাভ সূচিত হইতেছে। ইঁহার জন্মকালীন রবি ও বুধ বিশেষ বলশালী এবং কেন্দ্রগত উদিত শুক্র, বৃহস্পতি দৃষ্ট, এজন্য "কর্ম্মজীবাধ্যায়ে" ভৈষজ্যচামীকরতোয়পানাৎ ইত্যাদি রবির জীবিকা। আর বুধে—ভিষক-জ্যোতিষকাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ, শুক্রে—বিজ্ঞানশাস্ত্র-পরতা প্রভৃতি নিয়মে চিকিৎসাশাস্ত্রে প্রধান সম্ভ্রান্তগণমধ্যে গণ্য হইয়াছেন।

ইঁহার জন্মকালীন দুইটীগ্রহ স্বগৃহস্থ ; তাহার ফল যথা—

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমো ভূপ একাদিস্বগৃহে স্থিতে॥

ইঁহার ধর্ম্মস্থানও অতি সুন্দর। পঞ্চম স্থানে ভক্তি, নবম স্থানে জ্ঞান ও দশম স্থানে সাধন বিচার্য্য। ধর্ম্মাধিপতি শনি স্ফুটানুসারে ভাগ্যস্থ। পঞ্চম ও দশমস্থানস্থ পাপযোগরহিত বুধ ও বৃহস্পতিকে শনি পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকন করিতেছে, এইজন্য ইঁহার জ্ঞান ও ভক্তির মিশ্রিত ভাব পূর্ণমাত্রায় ছিল। ইঁহার জন্মসময়ে চন্দ্র হইতে দশমে রবি ও শুক্র অবস্থিত এবং চন্দ্র ও বৃহস্পতি কেন্দ্রী, তাহার ফল যথা ;—

সূর্য্যঃ শুক্রসহায়ো দশমে স্বজনাশ্রিতং নরং কুর্য্যাৎ।
স্ত্রীসংশ্রয়াৎ সমৃদ্ধং সুভগং নৃপবল্লভঞ্চাপি॥
মিত্রোপকারী বিত্তাদিযুক্তো বিনীতমূর্ত্তিঃ স্মৃতিশাস্ত্রশীলঃ।
প্রাপ্নোতি বেশং শুভকামদেহং চন্দ্রোপকেন্দ্রী চিরকালজীবঃ॥
জীবস্য কেন্দ্রী বহুশাস্ত্রপাঠী নৃপস্য মন্ত্রী বিত্তবাদিযুক্তঃ।
সুকান্তাকান্তঃ ধনধান্যযুক্তঃ দয়াবিবেকী বহুপুত্রমিত্রঃ॥

# ডাক্তার ৺মহেন্দ্রলাল সরকার, এম, ডি।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৫৫।৬।১৭।১৪।৪০।

পূর্ব্বাংশঃ।

| | | |
|---|---|---|
| ৬ | ৫ | ২০ |
| ১৯ | ৪৩ | ৫৪ |
| ৩৮ | ৫৯ | ১৩ |
| ১২ | ১ | ১৭ |

অষ্টোত্তরী দশা—
চ—১২।১০।২৮

| | | |
|---|---|---|
| চ ৬<br>রা ৬ | বৃ ১ | |
| | জন্মকুণ্ডলী | লং<br>অ ৮।৩২ |
| শু ১৩<br>শ ১৩ | র ১৫<br>ম ১৫ | কে ২০<br>উঃ<br>বু ১৭ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৭ | ৬ | ২১ |
| ২০ | ৪২ | ৪১ |
| ৩৪ | ৫২ | ৩৩ |
| ১৪ | ৩ | ১৮ |

বিংশোত্তরী দশা—
রা—৮।৭।২৮

**জীবন-কাহিনী**—ডাক্তার ৺মহেন্দ্রলাল সরকার হাওড়া জেলার অধীন পাইকপাড়া নামক গ্রামে ১৮৩৩ খৃষ্টাব্দের ২রা নবেম্বর তারিখে জন্মগ্রহণ করেন। ১৮৪৯ খৃষ্টাব্দে হিন্দু কলেজে অধ্যয়ন করিতে আরম্ভ করেন। ১৮৫৪ খৃষ্টাব্দে ইনি মেডিকেল কলেজে প্রবিষ্ট হন। ইনি ছাত্র জীবনেই বৈজ্ঞানিক বিদ্যায় পারদর্শিতার পরিচয় প্রদান করেন। ১৮৬০ খৃষ্টাব্দে ইনি মেডিকেল কলেজের শেষ পরীক্ষায় উত্তীর্ণ হন। এই পরীক্ষায় ইনি সকল বিভাগেই উচ্চতম স্থান অধিকার করিয়াছিলেন। ১৮৬৩ খৃষ্টাব্দে বিশেষ সম্মানের সহিত ইনি এম্, ডি, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া উপাধি প্রাপ্ত হন। অতঃপর তাঁহার চিত্ত হোমিওপ্যাথির প্রতি আকৃষ্ট হইতে লাগিল। ১৮৬৭ খৃষ্টাব্দে তিনি একটী সুদীর্ঘ প্রবন্ধে হোমিওপ্যাথির সমর্থন করেন। তিনি হোমিওপ্যাথি সম্বন্ধে নানা তত্ত্বের আবিষ্কার করিয়া গিয়াছেন। ১৮৬৯ খ্রীষ্টাব্দে ইনি ছোটলাটের পৃষ্ঠপোষকতায় বিজ্ঞান-সভার প্রতিষ্ঠা করেন। এই সভায় বড় লাট, ছোট লাট, হাইকোর্টের মাননীয় বিচারপতিগণ সর্ব্বদা উপস্থিত হইতেন। ডাক্তার সরকার একজন বাগ্মী ছিলেন। ১৮১৮ খৃষ্টাব্দে কলিকাতা ইউনিভারসিটি ইহাঁকে "ডাক্তার অব ল" উপাধিতে ভূষিত করেন। ১৮৮৭ খৃষ্টাব্দে মহেন্দ্রলাল কলিকাতার শেরিফের পদে প্রতিষ্ঠিত হন। তিনি অনেক সময়ে সিণ্ডিকেটের সদস্য ছিলেন

এবং অনেক সময়ে সভাপতির কার্য্য করিয়াছেন। ১৮৮৩ খৃষ্টাব্দে ইনি সি, আই, ই উপাধি লাভ করেন। মহেন্দ্রলাল অল্প বয়সে পিতৃ-মাতৃহীন হন, তিনি নানারূপ বাধা বিঘ্ন অতিক্রম করিয়া স্বীয় প্রতিভাবলে বঙ্গদেশে প্রতিপত্তিতে শ্রেষ্ঠতম স্থান অধিকার করিয়াছিলেন। ধর্ম্মে ইঁহার প্রবল অনুরাগ ছিল, এবং শ্রীশ্রীরামকৃষ্ণ পরমহংস দেবকে অতীব ভক্তি করিতেন।

**জন্মপত্রিকা-বিচার**—(ডাক্তার ৺মহেন্দ্রলাল সরকার, এম, ডি)।

নিশার্দ্ধাচ্চ দিনার্দ্ধাচ্চ পরং সার্দ্ধদ্বিনাড়িকা।
শুভা তদুদ্ভবো রাজা ধনী বা তৎসমোঽপি বা॥
ইতি বৃহৎ পারাশরী-হোরা।

দিনার্দ্ধ বা নিশার্দ্ধের পর সার্দ্ধদ্বিদণ্ডকাল অতি শুভ সময়। তৎসময়ে জন্ম হইলে জাতক রাজা, ধনাঢ্য বা তৎসমকক্ষ হইবে। ইনি দিনার্দ্ধের পর এক দণ্ডের মধ্যে জন্মগ্রহণ করিয়াছিলেন।

মকর-লগ্নজাতকের শুক্র পঞ্চম ও দশমপতি হইয়া স্বয়ংই রাজযোগকারী। এই কুণ্ডলীতে শুক্র নীচাংশ অতিক্রম করিয়া ভাগ্যস্থানে লগ্নাধিপতির সহিত সহাবস্থান সম্বন্ধে আবদ্ধ হইয়া জাতককে বিশিষ্ট ভাগ্যশালী করিয়াছে। যথা—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্‌যোগ সুযোগকৃৎ॥
ইতি লঘু পারাশরী।

তথাচ;—আয়ুস্ত্রিষষ্ঠলাভেশঃ স সম্বন্ধী চ যো গ্রহঃ॥
পুনস্তাদৃশসম্বন্ধী কেন্দ্রেশঃ স চ রাজ্যদঃ॥
ইতি বৃহৎ পারাশরী-হোরা।

এখানে অষ্টমপতি রবি ও তৃতীয়পতি বৃহস্পতি সম সপ্তমে থাকিয়া সম্বন্ধ করতঃ পুনরায় মঙ্গলের সহিত সম্বন্ধ করিয়া রাজযোগকারী হইয়াছে। রবি নীচাংশ অতিক্রম করিয়া মঙ্গলের সহিত দশমস্থ হওয়ায় স্বদেশে ও বিদেশে বিশিষ্ট সম্মান-যোগ সূচিত হইয়াছে। বুধ স্বনবাংশক বলযুক্ত; শুক্র স্বদ্রেক্কাণ বলযুক্ত, এজন্য বুধ-দশায় শুক্রান্তরে বিশেষ বিদ্যা ও যশের যোগ।

নবাংশ কুণ্ডলীতে রবি ও মঙ্গল এক রাশিস্থ হইয়া রসায়নবিদ্যাবিৎ যোগ করিয়াছে। যথা—কারক বিচারে "ধাতুবাদী কৌন্তায়ুধো বহ্নীজীবী চ ভৌমে" ইতি জৈমিনীসূত্রম্।

শুক্রেন্দৌ বুধসংদৃষ্টে সদ্বিষ্ঠাহি ভবেন্নরঃ।
পীযূষপাণিকুশলঃ সর্ব্বরোগহরো দ্বিজঃ॥
ইতি বৃহৎপারাশরী হোরা।

নবাংশ কুণ্ডলীতে শুক্র ও চন্দ্রের উপর বুধ-দৃষ্টি হইলে বিষমিশ্রণপটু বা বিষ চিকিৎসাসমর্থ বিখ্যাত চিকিৎসক হইবে। অন্য মতে উদিত বুধ লাভস্থ; বুধে "ভিষক-জ্যোতিষ-কাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ" ইত্যাদি নিয়মানুসারে লেখক ও চিকিৎসকের যোগ হইয়াছে।

বাগ্মিযোগ ;—

বাক্‌স্থানপে সৌম্যযুতে ত্রিকোণে কেন্দ্রস্থিতে তুঙ্গসমান্বিতে বা।
শুভেক্ষিতে পুংগ্রহযোগযুক্তে বাগ্মী ভবেদ্ যুক্তিসমন্বিতেহসৌ॥
ইতি সর্ব্বার্থ চিন্তামণৌ।

ইহাঁর জন্মকালীন রবি ও মঙ্গল দশমস্থ এবং বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট; তাহার ফল যথা—

দশমভবনসংস্থেতীক্ষ্ণভানৌ মনুষ্যো বহুতর ধনযুক্তো দানশীলোহভিমানী।
মৃদুশুচিরপি ভোক্তা নৃত্যগীতানুরক্তো নরপতিরিবপূজ্যঃ শেষকালে চ রোগী॥
ইতি জ্যোতিঃকল্পলতিকায়াম্।

কুলে তস্য কিং মঙ্গলো মঙ্গলো নো জনৈর্ভূয়তে মধ্যভাবে যদি স্যাৎ।
স্বতঃ সিদ্ধ এবাবতং সীয়তেহসৌ বরাকোহপি কণ্ঠীরবঃ কিং দ্বিতীয়ঃ॥
ভূপোপমঃ সর্ব্ববিনষ্টপাপঃ সৌম্যৈরযুক্তঃ সুভগোহতিলোকে।
ইতি কুজে গুরোঃ। জাতকচন্দ্রিকায়াম্।

অথ সর্ব্বগ্রহাবলোকিতলগ্নফলম্ ;—

সর্ব্বেহপ্যাকাশগাবা উদয়মথ তদা দৈবযোগেন বিত্তং
পশ্যন্তি স্থানমানং দদতি গুণচয়ং রাজলক্ষ্মীং তনুজান্।
বন্ধুং পত্নীং মনোজ্ঞাং মৃদুমধুরবচঃ সৎকুলীনাঞ্চ ভার্য্যাং
রাজ্ঞঃ প্রীতিং সুপুষ্টাং মরণমিহ শুভং জাহ্নবীবারিমধ্যে।

রিপুভাবস্থ রাহুতুঙ্গীফলম্ ;—

মৃগপতিবৃষকন্যাকর্কটস্থে চ রাহুর্ভবতি বিপুললক্ষ্মী রাজরাজ্যাধিপো বা।
হয়গজনরনৌকামেদিনীপণ্ডিতশ্চ স ভবতি কুলদীপো রাহুতুঙ্গো নরাণাং॥
ইতি মানসাগরীপদ্ধতি।

# সম্পাদক ৺নগেন্দ্রনাথ ঘোষ,

## প্রিন্সিপাল মেট্রপলিটন কলেজ, কলিকাতা।

[ ইনি সাধারণতঃ 'এন্ ঘোষ' নামে পরিচিত। ]

**শকাব্দাঃ—১৭৭৬।৪।৪।২৭।৫০**

পূর্ব্বাহঃ

| | | |
|---|---|---|
| ৭ | ৬ | ১৫ |
| ২৬ | ৪৫ | ২৫ |
| ২৪ | ৫১ | ৪৩ |
| ৪৫ | ২ | ৪ |

দিবা—৩২।২

অষ্টোত্তরী দশা—

চ ৮।১০।১৭।৫৫

| | | |
|---|---|---|
| শ ৫<br>রা ৩<br>চ ৭ | | |
| শু ৮<br>বু ৯ | জন্মকুণ্ডলী | লং<br>অ ৭।৪৫<br>২১ |
| বৃ ১০ | ম ১ | কে ১৭ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ১ | ৭ | ১৬ |
| ২৭ | ২ | ২৭ |
| ৩০ | ২২ | ১২ |
| ৪৬ | ৩ | ৫ |

দিবা—৩১।৫৯

বিংশোত্তরী দশা—

বৃ ৫।১০।২৪

**জীবন-কাহিনী**—( ৺নগেন্দ্রনাথ ঘোষ ) ১৮৫৪ খৃষ্টাব্দের আগষ্ট মাসে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম ভগবতীপ্রসন্ন ঘোষ, হাইকোর্টের উকীল ছিলেন। ১৮৭১ খৃষ্টাব্দে নগেন্দ্রনাথ এফ, এ পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রদিগের মধ্যে ৪র্থ স্থান অধিকার করিয়াছিলেন। বি, এ পাঠকালে ইনি সিভিল-সার্ভিস পরীক্ষা দিবার জন্য ইংলণ্ডে গমন করেন। উক্ত পরীক্ষায় উত্তীর্ণ হইতে না পারায় ব্যারিষ্টারী পরীক্ষা দেন, এবং তাহাতে উত্তীর্ণ হইয়া ১৮৭৬ খ্রীষ্টাব্দে কলিকাতা হাইকোর্টে ব্যবসায় করিতে আরম্ভ করেন। আইন অপেক্ষা সাহিত্যে অত্যধিক অনুরাগ নিবন্ধন ইনি বিদ্যাসাগর-প্রতিষ্ঠিত মেট্রোপলিটন কলেজে সাহিত্য ও ইতিহাসের অধ্যাপক-পদ গ্রহণ করেন, কিছুকাল পরে অধ্যক্ষ-পদে প্রতিষ্ঠিত হন। মৃত্যুকাল পর্য্যন্ত এই কার্য্য দক্ষতার সহিত সম্পন্ন করিয়া আসিতেছিলেন। [illegible] কমিসনার ও বিশ্ববিদ্যালয়ের সদস্য থাকিয়া ইনি অনেক সময় নির্ভীকতা ও তেজস্বিতার যথেষ্ট পরিচয় দিয়াছিলেন। ইনি মিরার, বেঙ্গলী প্রভৃতি পত্রে মধ্যে মধ্যে প্রবন্ধাদি লিখিতেন। কিছুদিন পর্য্যন্ত "ইণ্ডিয়ান একো" নামক সাময়িক পত্রের সম্পাদকতা করেন। ১৮৮৩ খ্রীষ্টাব্দে "ইণ্ডিয়ান নেশান" নামক সাপ্তাহিক পত্রের প্রতিষ্ঠা করিয়া মৃত্যুকাল পর্য্যন্ত অতি যোগ্যতার সহিত সম্পাদকতা

করিয়া আসিতেছিলেন। ইহাঁর ইংরাজী ভাষার ব্যুৎপত্তিতে ইংরাজগণও বিস্ময়ান্বিত হইয়াছিলেন। কি লেখায়, কি বক্তৃতায় ইংরাজী ভাষায় পাণ্ডিত্য ও তর্কশক্তিতে অসাধারণ ভাবে প্রকাশ পাইত। বঙ্গভাষাতেও ইনি খুব ভাল বক্তৃতা করিতে পারিতেন। ইংলণ্ড হইতে প্রত্যাগত হইয়া নগেন্দ্রনাথ প্রায়শ্চিত্ত করিয়া পিতৃভবনেই বাস করিতেন। জীবনের প্রথমভাগে ইনি প্রত্যক্ষ বাদের অনুরাগী ছিলেন, তৎপরে আনুষ্ঠানিক হিন্দুর ন্যায় সমাজে থাকিতেন। শেষ কয়েক বৎসর ইনি এলাহাবাদে অনুষ্ঠিত রাধাস্বামী সম্প্রদায়ভুক্ত হইয়াছিলেন, এবং গীতাপাঠেও আস্থাবান্ ছিলেন। ইনি কৃষ্ণদাস পাল ও মহারাজ নবকৃষ্ণের জীবন বৃত্তান্ত রচনা করিয়া গবেষণা লিপি-পটুতা ও চিন্তাশক্তির সম্যক্ পরিচয় দিয়াছিলেন। অবশেষে ইনি 'বেরি বেরি' রোগাক্রান্ত হইয়াছিলেন; স্বাস্থ্যের উন্নতির জন্য ইনি সেই সময় পুরীধামে গমন করেন। নগেন্দ্রনাথ পুরী হইতে প্রত্যাগমন করিলেন, কিন্তু হৃদয়-দৌর্ব্বল্য আরোগ্য হইল না। ১৯০৯ খ্রীষ্টাব্দের ৫ই এপ্রেল হৃদ্রোগে ইনি অকস্মাৎ দেহত্যাগ করেন। ইহাঁর বিনয় শিষ্টাচার সরলতা ও অগাধ পাণ্ডিত্যে ইনি সকলেরই শ্রদ্ধাভাজন ছিলেন। ইহাঁর মৃত্যুতে ছোটলাট স্যর এডওয়ার্ড বেকার সাহেব একটী প্রশংসাসূচক মন্তব্য সংবাদ পত্রে লিপিবদ্ধ করেন; রাজকার্য্যের সহিত সম্বন্ধবিহীন ব্যক্তিকে মৃত্যুর পর এরূপ সম্মানলাভ করিতে সচরাচর দেখা যায় না। ইহার মৃত্যুতে বঙ্গদেশে যে একজন উচ্চশ্রেণীর ভাবুক ও সাহিত্যিকের অভাব ঘটিল, সে বিষয়ে আর মতদ্বৈধ নাই।

জন্মপত্রিকা-বিচার—(৺নগেন্দ্রনাথ ঘোষ, প্রিন্সিপাল মেট্রপলিটান কলেজ) এই কুণ্ডলীতে শুক্র পঞ্চম ও দশমপতি হইয়া নিজেই রাজ-যোগকারী হইয়াছে, তাহাতে আবার নবমপতি বুধের সহিত কেন্দ্রে সহাবস্থান সম্বন্ধ করিয়াছে; এইজন্য বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে। যথা—

ভাগ্যরাজ্যেশ্বরৌ ভাগ্যে রাজ্যে বান্যোন্যরাশিগৌ।
জাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোঽয়ং প্রবলঃ স্মৃতঃ॥
চন্দ্রজ্ঞ-গুরু-কাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনাথকঃ।
স দুষ্টোঽপি চ কোণেশসম্বন্ধী রাজ্যদায়কঃ॥

ইতি বৃহৎপারাশরী-হোরায়াম্।

জীবাত্তু সপ্তমে চন্দ্রোঽপ্যথবা জীবসংযুতঃ।
জীবযোগোঽয়মিত্যাহুর্জ্যোতিঃশাস্ত্রপরায়ণাঃ॥
বহুধনপরিপূর্ণো দানশীলো গুণজ্ঞঃ।
ভবতি চ নৃপপূজ্যো মানবো জীবযোগে॥

ইতি বৃহজ্জাতকে।

ইঁহার জন্মকালীন বৃহস্পতি হইতে সপ্তমে চন্দ্র অবস্থান করায় জীবযোগ হইয়াছে। এই যোগে জাতব্যক্তি ধনাঢ্য, গুণজ্ঞ, দানশীল ও রাজপূজিত হয়।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে রবি রাজার কারক এবং চন্দ্র রাজানুগ্রহকারক। রবি অথবা চন্দ্র বলবান্ হইলে জাতক রাজসম্মানী হয়। ইঁহার জন্মকালীন রবি ও চন্দ্র উভয়েই বলবান্, এইহেতু ইনি বিশিষ্ট রাজসম্মানী ছিলেন।

বুধ—জ্যোতির্ব্বিদ্যা, গণিতবিদ্যা, বাক্‌শক্তি, লেখক, চিকিৎসাশাস্ত্র, আইন-বিদ্যা, প্রভৃতির কারক। এই কুণ্ডলীতে বুধ ও শুক্র সহাবস্থানে কেন্দ্রগত হইয়া বলবান্; এইহেতু ইনি একজন আইনজ্ঞ এবং সুলেখক ছিলেন।

দ্বিতীয়াধিপতি শনি শুভগ্রহের যোগ-দৃষ্টিরহিত হইয়া পাপযুক্ত ও শত্রু মঙ্গল কর্ত্তৃক পূর্ণদৃষ্ট এবং বাক্‌শক্তির কারক বুধ স্ফুটানুসারে অষ্টমস্থ। দ্বিতীয়স্থানে অষ্টমাধিপ রবির পূর্ণদৃষ্টি আছে। এইহেতু এই মহাত্মা বাক্য-ব্যবসায়ে অর্থাৎ আইন ব্যবসায়ে উন্নতি করিতে পারেন নাই।

লগ্ন হইতে—চতুর্থ ও পঞ্চম স্থান বিদ্যাসূচক।

এই কুণ্ডলীতে রাহু বৃষরাশিগত হইয়া পঞ্চমস্থ, ও লগ্নপতি শনির সহিত সহাবস্থান সম্বন্ধে আবদ্ধ। চতুর্থাধিপতি মঙ্গল দশমস্থ হইয়া চতুর্থস্থানকে পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকন করিতেছে এবং বিদ্যাকারক বুধ, শুক্র ও বৃহস্পতি বিশেষ বলশালী; এইজন্য ইনি অতিশয় বিদ্যোৎসাহী ছিলেন।

পঞ্চম স্থানে ভক্তি নবম ও দশম স্থানে ধর্ম্ম ও কর্ম্ম বিচার্য্য। পঞ্চম ও দশম পতি শুক্র কেন্দ্রী হইয়া লগ্নপতি শনি ও নবম পতি বুধ সহ সম্বন্ধ করায় জ্ঞান ও ভক্তিপূর্ণ ধর্ম্মসাধনে অনুরাগ সূচিত হয়।

ইঁহার জন্মকালীন দুইটী গ্রহ স্বগৃহস্থ; তাহার ফল যথা;—

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমো ভূপ একাদিস্বগৃহে স্থিতে॥

# সুপ্রসিদ্ধ ব্যারিষ্টার ৺উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

(সাধারণতঃ ডব্লিউ, সি, ব্যানার্জ্জি নামে পরিচিত।)

হাইকোর্ট, কলিকাতা।

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৬৬।৮।১৫।৪৭।৪৩

জাতাংশঃ।

| | | |
|---|---|---|
| ১ | ১০ | ২ |
| ২০ | ৪২ | ২৮ |
| ৫৯ | ৬৬ | ৫৬ |
| ১০ | ৩ | ১৬ |

দিবা—২৬।২৮।৪৪

| | | |
|---|---|---|
| কে৩ | | বৃ২৫ |
| | জন্মকুণ্ডলী | শ ২২<br>বু ২১ |
| চ১১ | লং<br>ম ১৬ | র২০<br>রা১৭<br>শু১৭ |

পবাহঃ।

| | | |
|---|---|---|
| ২ | ১১ | ৩ |
| ২১ | ৪৩ | ২৫ |
| ৫৮ | ১৮ | ৩৩ |
| ২২ | ৫ | ১৭ |

দিবা—২৬।২৯।৫৩

**জীবন কাহিনী**—উমেশচন্দ্র ১৮৪৪ খৃষ্টাব্দে খিদিরপুরে জন্মগ্রহণ করেন। ইহাঁর পিতা হাইকোর্টের একজন প্রধান এটর্ণি ছিলেন। বাল্যকালে উমেশচন্দ্র লেখা পড়ার প্রতি তাদৃশ মনোযোগী ছিলেন না; অভিনয়াদি দেখিয়া বেড়াইতেন। কিছুকাল পরে উমেশের জীবনে পরিবর্ত্তন দৃষ্ট হইল। তিনি মনোযোগপূর্ব্বক আইন শিক্ষা করিয়া তাহাতে এরূপ পারদর্শিতা লাভ করিলেন যে, ১৮৬৪ খৃষ্টাব্দে রস্তমজি জেমসেট্জি জিজিভাই নামক প্রসিদ্ধ পারসিক কুবেরের প্রদত্ত বৃত্তি পাইয়া আইন পড়িবার জন্য বিলাত-যাত্রা করিলেন—এই বৃত্তি-পরীক্ষায় তিনি প্রথমস্থান অধিকার করিয়াছিলেন। যথাকালে ব্যারিষ্টারী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া তিনি কলিকাতায় আসিয়া হাইকোর্টের ব্যারিষ্টার হইলেন। অল্পকাল মধ্যেই তিনি ব্যবহারজীবগণের মধ্যে শ্রেষ্ঠস্থান অধিকার করিলেন। উমেশচন্দ্র দুইবার হাইকোর্টের জজিয়তি গ্রহণ করিতে অনুরুদ্ধ হইয়াছিলেন, কিন্তু দুইবারই তিনি উক্তপদ প্রত্যাখ্যান করিয়াছিলেন। সুরেন্দ্রনাথের আদালত-অবজ্ঞার মোকদ্দমায় এবং ষ্টেট্সম্যান সম্পাদক রবার্ট নাইটের মোকদ্দমায় উমেশচন্দ্র প্রগাঢ় পাণ্ডিত্য ও প্রবল

যুক্তির সহিত আদালতে প্রতিবাদীপক্ষের সমর্থন করিয়াছিলেন। ১৮৯২ খৃষ্টাব্দে ইনি কংগ্রেসের সম্পাদক-পদ গ্রহণ করেন। স্বাস্থ্য-ভঙ্গ হওয়ায় উমেশচন্দ্র ১৮৮৮ খৃষ্টাব্দে বিলাত-গমন করেন এবং শ্রীযুক্ত দাদাভাই নরোজি এবং মিষ্টার ডিগ্‌বির সহযোগে সেখানে একটী রাজনৈতিক সভার প্রতিষ্ঠা করেন। ইংলণ্ডবাসীদিগের সম্মুখে ভারতীয় অবস্থা সর্ব্বদা প্রতিফলিত রাখাই এই সভার উদ্দেশ্য। বন্দ্যোপাধ্যায় মহাশয় ইংরেজ ও বাঙ্গালী উভয় শ্রেণীর প্রীতি আকর্ষণ করিয়াছিলেন। তাঁহার নির্ভীকতা, সত্য-প্রিয়তা প্রভৃতি গুণ অনুকরণযোগ্য। ১৯০৬ খৃষ্টাব্দের ১৯শে জুলাই তিনি ভারতকে কাঁদাইয়া বিলাতের ক্রয়ডন ধামে ইহলোক হইতে প্রস্থান করিয়াছেন। তাঁহার মত অদ্বিতীয় ভারত সন্তান একান্ত দুর্লভ।

**জন্মপত্রিকা-বিচার।**—(৺উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়, ব্যারিষ্টার) তুলালগ্ন জাতকের শনি ৪র্থ ও ৫মাধিপ হওয়ায় স্বয়ংই রাজযোগকারী। এই কুণ্ডলীতে শনি বিশেষ বলশালী হইয়া কেন্দ্রপতি মঙ্গল ও কোণপতি বুধের সহিত সম্বন্ধ করিয়া জাতককে বিশিষ্ট সম্ভ্রমশালী করিয়াছে, যথা ;—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্‌যদি সুযোগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্যত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

ইতি লঘু পারাশরী।

লগ্নাধিপতি শুক্র ও দ্বিতীয়াধিপতি মঙ্গল পরস্পর ক্ষেত্রবিনিময় অর্থাৎ মুখ্য সম্বন্ধহেতু বলবান্ এবং ধনভাবে (দ্বিতীয়স্থানে মুখ ও বাক্য বিচার্য্য) বৃহস্পতির পূর্ণদৃষ্টি থাকায় ও বুধ কেন্দ্রগত হইয়া বলবান্ হওয়ায় জাতকের বাগ্মিতা-যোগ সূচিত হইতেছে। বুধ ও শুক্র আইন বিদ্যার কারক, এইহেতু ইঁহার জন্ম-সময়ে এই দুইটী গ্রহ বলবান্ হইয়া জাতককে বিশিষ্ট আইনশাস্ত্রজ্ঞ করিয়াছে।

খলস্থানে যদা জীবো লাভস্থানে শশি ভবেৎ।
গৃহমধ্যে স জাতস্ত বিখ্যাতঃ কুলদীপকঃ॥

ইতি মানসাগরীপদ্ধতি।

ইঁহার জন্মসময়ে লগ্ন হইতে ষষ্ঠ স্থানে স্বগৃহে বৃহস্পতি ও একাদশ স্থানে চন্দ্র অবস্থান করায় বিশিষ্ট সম্ভ্রমযোগ সূচিত হইয়াছে।

লগ্ন হইতে চতুর্থস্থান গৃহ-বোধক। এই কুণ্ডলীতে চতুর্থস্থান চররাশি হওয়ায় ও চতুর্থাধিপতি শনি চররাশিগত হইয়া মঙ্গলের সহিত পূর্ণদৃষ্টি-সম্বন্ধ করায় জাতকের বহুস্থানে গৃহভূমিসম্পত্তি-লাভযোগ সূচিত হইয়াছে। যথা—

গৃহস্থানে চরে লগ্নে তদীশে চররাশিগে।
তথৈব তৎকারকেঽপি বহুস্থানে গৃহং ভবেৎ॥

ইতি সর্ব্বার্থচিন্তামণৌ।

লগ্ন হইতে পঞ্চমস্থান—সন্তানসূচক। ইঁহার জন্মকালীন লগ্ন হইতে পঞ্চমাধিপতি শনি কেন্দ্রে স্বগৃহে মিত্র বুধযুক্ত এবং পঞ্চমস্থান পাপগ্রহযোগ-দৃষ্টি রহিত; এইহেতু ইঁহার ভাগ্যশালী বহুপুত্রলাভ সূচিত হইয়াছে।

ইঁহার পঞ্চমাধিপতি শনি ও নবমাধিপতি বুধ সহাবস্থান চতুর্থ সম্বন্ধ করিয়া বলবান্ হওয়ায় ইনি যে একজন উচ্চ মতাবলম্বী ছিলেন, সে বিষয়ে সন্দেহ নাই। তবে অবশ্য শনি কারক হওয়ায় এবং লগ্নে পাপদৃষ্ট মঙ্গল অবস্থান করায় আনুষ্ঠানিক হিন্দুগণের মত হইতে ইঁহার মত কিঞ্চিৎ বিভিন্ন মত্রে।

ইঁহার জন্মসময়ে লগ্নপতি ও ধনপতি মুখ্য সম্বন্ধ করিয়াছে; তাহার ফল যথা—

লগ্নাধীশেঽর্থগে চেদ্ধনভবনপতৌ লগ্নযাতেঽর্থবান্ স্যাদ্।
বুদ্ধ্যাচার-প্রবীণঃ পরমসুকৃতকৃৎ সারভুক্তোগশীলঃ॥

ইতি বৃহৎ পারাশরী।

ইঁহার জন্মকালীন সূর্য্য হইতে দ্বিতীয় স্থানে বুধ ও শনি এবং দ্বাদশে শুক্র ও রাহু অবস্থিত; বৃহজ্জাতক-চন্দ্রিকায় তাহার ফল যথা—

সূর্য্যাদুভচরো বহুভৃত্যধনো বন্ধুনামাশ্রয়ঃ।
নৃপপূজ্যো ভুনক্তি ভোগান্সুর্ব্বর্চ্চ্যাং॥

রবি রাজার কারক এবং চন্দ্র রাজানুগ্রহকারক। ইঁহার জন্মকালীন এই দুইটী গ্রহ উপচয়গত ও বলবান্ হইয়া জাতককে বিশিষ্ট রাজসম্মানী ও সুখী করিয়াছে।

# কবিবর ৺ঈশ্বরচন্দ্র গুপ্ত।

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৩৩।১০।২৪.১।২৪

| | | |
|---|---|---|
| বৃ ৫ | ম ১ | শু ২৭ লং<br>র ২৫<br>কে বু ২৪ |
| | জন্মকুণ্ডলী | |
| রা ১১ | | শ ২০<br>চ ১৮ |

**জীবন-কাহিনী**—সন ১২১৮ সালের ২৫শে ফাল্গুন শুক্রবার ইনি ২৪ পরগণার অধীন কাচড়াপাড়া গ্রামে জন্মগ্রহণ করেন। ইহাঁর পিতার নাম হরিনারায়ণ গুপ্ত। দশবৎসর বয়ঃক্রমকালে ঈশ্বরচন্দ্রের পিতৃবিয়োগ ঘটে। বাল্যকাল হইতেই ঈশ্বরচন্দ্র প্রখর স্মৃতিশক্তিশালী। দুর্ব্বোধ সংস্কৃত শ্লোকের ব্যাখ্যা তিনি একবার মাত্র শুনিয়া বাঙ্গালা কবিতায় রচনা করিতে পারিতেন। ইনি বাল্যকালে কেবল বিদ্যালয়ে পাঠ করিয়া খ্যাতি প্রতিপত্তি কিছুই লাভ করেন নাই; কিন্তু কবিত্ব-শক্তি থাকায় জন-সমাজে অধিকতর আদৃত হন। ১২ বৎসর বয়স হইতেই গান রচনা আরম্ভ করেন। ১২৩৭ সালের ১৬ই মাঘ ইহাঁর "সংবাদ প্রভাকর" বাহির হয়। এই পত্র প্রথমে সাপ্তাহিক, পরে ত্র্যাহিক তৎপরে দৈনিক হইয়া বাহির হইয়াছিল। সাধুরঞ্জন ও পাষণ্ড পীড়ন নামক ইনি আর দুইখানি সাপ্তাহিক সংবাদপত্র প্রচার করিয়াছিলেন। পাষণ্ড-পীড়নের সহিত ৺গৌরীশঙ্কর ভট্টাচার্য্যের রসরাজ নামক সাপ্তাহিক পত্রের সর্ব্বদা বিবাদ হইত। ঈশ্বরচন্দ্র গুপ্ত শেষাবস্থায় প্রবোধ প্রভাকর, হিত প্রভাকর, বোধেন্দুবিকাশ এবং কলি নাটক নামে চারিখানি পুস্তক রচনা করেন। শ্লেষ ও ব্যঙ্গপূর্ণ কবিতা রচনায় ইনি সিদ্ধহস্ত ছিলেন। ঈশ্বরচন্দ্র

দয়া দাক্ষিণ্যগুণেও ভূষিত ছিলেন। ১২৬৫ সালের ১০ই মাঘ ইহাঁর পরলোক ঘটে। মৃত্যুকালে ইহাঁর বয়স ৪৭ বৎসর হইয়াছিল।

**জন্মপত্রিকা-বিচার**—( কবিবর ঈশ্বরচন্দ্র গুপ্ত )। ইহাঁর জন্মকালে বৃহস্পতির পূর্ণদৃষ্টি বুধের উপর থাকায় এবং শনি ও বৃহস্পতি পরস্পর পূর্ণদৃষ্টি সম্বন্ধে আবদ্ধ হওয়ায় বিশিষ্ট সম্ভ্রমযোগ সূচিত হইয়াছে। যথা—

পশ্যেন্ম, গাঙ্গাঅজমিজ্র মন্ত্রী বিচিত্রসম্পন্ন, পতিং করোতি।

ইতি ঢুণ্ডিরাজোক্ত রাজযোগঃ।

যদা চ সৌরিঃ সুররাজমন্ত্রী পরস্পরং পশ্যতি পূর্ণদৃষ্ট্যা।

তদা সমগ্রাং বসুধামুপৈতি কিং বাধমেনান্ত গুণেন কিংবা।

ইতি বৃহৎ পারাশরী হোরা।

শুক্র স্বয়ং পঞ্চম ও নবমপতি হইয়া উচ্চস্থ ও চন্দ্রের কোণস্থ হইয়াছে, এবং পঞ্চমপতি বুধ কেন্দ্রস্থ হইয়া লগ্নপতি শনির সম্বন্ধী হইয়াছে। শুক্রে কাব্য, বিজ্ঞানশাস্ত্রপরতা এবং বুধে ভিষক-জ্যোতিষ-কাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ ইত্যাদি নিয়মানুসারে উদিত বুধ লগ্নগত হইয়া বৃহস্পতি কর্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় এবং শুক্র দ্বিতীয় স্থানে ( বিদ্যাসূচক ) উচ্চ রাশিগত হইয়া বলবান্ হওয়ায় ইহাঁর কবিত্ব-শক্তির বিকাশ পূর্ণমাত্রায় সূচিত হইতেছে।

বাগ্মিতা যোগ ;—বুধ কেন্দ্রস্থ, দ্বিতীয়পতি ত্রিকোণস্থ, দ্বিতীয়স্থ শুক্র উচ্চস্থ ও বলশালী হইলে যদি কর্ম্মস্থ চন্দ্র মঙ্গলদৃষ্ট হয়, তবে জাতক যুক্তি-সমন্বিত বাগ্মী হয়।

পিতৃকারক রবি শত্রুগৃহস্থ হইয়া শনি ও রাহু কর্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় বাল্যকালে ইহাঁর পিতৃবিয়োগ ঘটিয়াছে।

জন্মলগ্ন হইতে নবমস্থান—ধর্ম্মবোধক। ধর্ম্মাধিপতি শুক্র উচ্চরাশিস্থ হইয়া শুভগ্রহের নবাংশে অবস্থান করায় এবং ধর্ম্মস্থানে গুরুর পূর্ণদৃষ্টি থাকায় জাতকের ধর্ম্মসাধনে একান্ত অনুরাগ সূচিত হইতেছে। যথা—

গুরৌ বা ভৃগুপুত্রে বা স্বোচ্চমিত্রাংশকে শুভে।

ধর্ম্মাধিপে বলযুতে ধর্ম্মাধ্যক্ষো নরো ভবেৎ॥

# প্রসিদ্ধ ঔপন্যাসিক দামোদর মুখোপাধ্যায়।

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৭৪।১০।১।২১।২৮

গ্রহাণাং স্পষ্টাঃ

র—১১।১৪০

চ—১১।২০।১৮

ম—৯।২৬।৮

বু—৯।২৮।৫

বৃ—৭।২৯।৫০

শু—৯।১৪।৩

শ—০।২৭।১০

রা—২।৬।২

| | | |
|---|---|---|
| লং রা ৫ | শ ২ | চ ২১ র ২৩ |
| | জন্মকুণ্ডলী | শু ২৩ বু ২৩ ম ২৩ |
| | | কে ১৯ বৃ ১৮ |

অষ্টোত্তরীদশা

শু—১৪।২।৮

বিংশোত্তরীদশা

বু—১২।৮।২০

**জীবন-কাহিনী**—১২৫৯ সালের ২রা ফাল্গুন নদীয়া জেলার অন্তর্গত কৃষ্ণনগর গ্রামে মাতুলালয়ে ইহাঁর জন্ম হয়। প্রসিদ্ধ বাঙ্গালা ব্যাকরণ রচয়িতা 'লোহারাম শিরোরত্ন' ইহাঁর মাতুল ছিলেন। মাতুলালয়েই ইনি প্রতিপালিত হন এবং বহরমপুর কলেজে শিক্ষালাভ করেন। ইংরাজীতে ইহাঁর ব্যুৎপত্তি ছিল; বাঙ্গালা ও সংস্কৃতেও ইনি ব্যুৎপন্ন ছিলেন। ইনি মৃন্ময়ী, মা ও মেয়ে, দুই ভগিনী, বিমলা, কর্ম্মক্ষেত্র, শান্তি, সোণার কমল, যোগেশ্বরী, অন্নপূর্ণা, সপত্নী, নবাবনন্দিনী, ললিতমোহন, অমরাবতী, নবীনা প্রভৃতি অনেকগুলি উপন্যাস প্রণয়ন করেন। এতদ্ব্যতীত ইনি ৯টী টীকা ভাষ্য ও সুবিস্তৃত ব্যাখ্যা সহ শ্রীমদ্ভগবদ্গীতার এক সংস্করণ প্রকাশ করেন। এই গ্রন্থ প্রায় সাড়ে তিন হাজার পৃষ্ঠায় সমাপ্ত হয়। জ্ঞানাঙ্কুর ও প্রবাহ সাময়িক পত্রও ইহাঁর সম্পাদকতায় প্রকাশিত হয়। হিন্দুধর্ম্মে ইহাঁর আস্থা ছিল। প্রথম পত্নী-বিয়োগের পর পুনরায় দারপরিগ্রহ করেন। ইনি পুত্রসন্তানে বঞ্চিত ছিলেন। ১৩১৪ সালের ৩১শে শ্রাবণ ৫৪ বৎসর বয়সে ইনি স্বর্গারোহণ করেন।

**জন্মপত্রিকা-বিচার**—( প্রসিদ্ধ ঔপন্যাসিক দামোদর বিদ্যারণ্য ) রাজযোগ বিচার ;—চন্দ্র হইতে উপচয় স্থানে (৩।৬।১০।১১ স্থানে ) মঙ্গল শুক্র বুধ অবস্থিতি করিলে এবং গুরুর কোণস্থ চন্দ্র হইলে, জাতক সৎকবি, বিজ্ঞানশাস্ত্রে কুশল, বহু শিষ্যযুক্ত এবং সম্ভ্রান্তগণ মধ্যে গণ্য হইবে, ইহাতে সন্দেহ নাই। ইতি জাতক পারিজাতে।

তথান্য—

গুরুপ্রদৃষ্ট নিজ মিত্র গৃহে, কর্ম্মস্থ চন্দ্রঃ জননে যদি স্যাৎ।
তস্যৈব চন্দ্রস্য বুধারশুক্রা একাদশস্থা যুগ জাতকস্য।
সঃ মাতুলার্থ প্রতিপালিতঃ সন্ কবিঃ স পশ্চান্নিজদেশবাসী।
স্বধর্ম্মকর্ম্মাকুল পূজ্যভক্তো বিজ্ঞানশাস্ত্রে নিপুণঃ যশস্বী॥
শিষ্যস্য নানাপ্যুপদেশকত্বাৎ দেশে বিদেশে কিল মান্যগণ্যঃ।
তেনৈব নিত্যং জগতি প্রপূজ্য যোগেপ্যহয়ং শাস্ত্রবিশারদেন॥

ইতি নারদ সংহিতায়াম্।

নিজ মিত্রগৃহস্থ দশমস্থ চন্দ্র গুরুদৃষ্ট হইলে, সেই চন্দ্রের একাদশে বুধ মঙ্গল ও শুক্র যদি জন্মকালে অবস্থিত হয়, তবে মিথুনলগ্নজাত মানব স্বীয় মাতুলান্ন প্রতিপালিত এবং দেশ বিদেশে মান্যগণ্য, জগতে নিত্য পূজিত হইবে। কবিও পশ্চাৎ নিজ দেশবাসী, স্বধর্ম্মকর্ম্মাসক্ত, কুলপূজ্যভক্ত, বিজ্ঞানশাস্ত্রনিপুণ ও যশস্বী এবং নানা শিষ্যগণের উপদেশক হইবে। শাস্ত্রবেত্তাগণের ইহা অভিমত ফল।

সপ্তমস্থান—পত্নীবোধক। সপ্তমাধিপতি ষষ্ঠের, সপ্তমস্থানে কেতু ; শুক্র পাপযুক্ত এবং মঙ্গল অষ্টমস্থ হওয়ায় পত্নীহানিযোগ স্পষ্ট সূচিত হইতেছে। যথা—

লগ্নে ব্যয়ে চ পাতালে যামিত্রে চাষ্টমেকুজে।
কন্যা হরতি ভর্ত্তারং ভর্ত্তুর্জায়া ন জীবতি॥

দশমস্থ মিত্রগৃহগত চন্দ্র মিত্র বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইয়া জাতককে ললিতভাবাপন্ন ঔপন্যাসিক করিয়াছে।

---

## সাহিত্যরথী ৺অক্ষয়চন্দ্র সরকার, চুঁচড়া।

শকাব্দাঃ ১৭৬৮।৭।২৬।৫।৫৮

| | | |
|---|---|---|
| বৃ ৪ | কে ১ | শ ২৩ |
| | | অ ১।২০ |
| চ ১২ | রা ১৪<br>ম ১৬ | শু ১৮<br>র বু ১৮ |

র—৭।২৬।২৮
চ—৪।২৯।৬
ম—৬।৭৫।১২
বু—৭।১৯।২০
বৃ—১।২৩।২৬
শু—১০।৬।১২
রা—৬।১৩।৬
লং—৯।১।২
কে—৬।১৪।২

**জীবন-কাহিনী**—হুগলী জেলার অন্তর্গত চুঁচড়া গ্রামে ১২৫৩ সালের ২৭শে অগ্রহায়ণ ইঁহার জন্ম হয়। ইঁহার পিতা গঙ্গাচরণ সরকার মুন্সেফ ও একজন প্রসিদ্ধ ব্যক্তি ছিলেন। অক্ষয়চন্দ্রের বাল্যজীবনের অধিকাংশ সময় নদীয়া জেলার উলাগ্রামে অতিবাহিত হয়। হুগলী কলেজিয়েট স্কুলে অধ্যয়ন করিয়া ১২৭৫ সালে ইনি বি এল. পরীক্ষায় উত্তীর্ণ হন। অতঃপর কিছুদিন বহরমপুরে ওকালতি করিয়া ১২৭৯ সালে তাহা ছাড়িয়া দেন। ইনি বঙ্গদর্শনের প্রথম হইতে একজন লেখক ছিলেন। ১২৮০ সালের কার্ত্তিক মাস হইতে ইনি "সাধারণী" সংবাদপত্র এবং ১২৯১ সাল হইতে নবজীবন নামক মাসিক পত্র প্রকাশিত করেন। এই দুই পত্রই তৎকালে সাতিশয় প্রসিদ্ধিলাভ করিয়াছিল। বাল্যকাল হইতেই ইনি বঙ্গভাষার প্রতি সবিশেষ অনুরাগী, এবং এক্ষণেও বঙ্গ-সাহিত্যের উন্নতিকল্পে প্রভূত পরিশ্রম করিয়া থাকেন।

**জন্ম-পত্রিকা-বিচার**—( ৺অক্ষয়চন্দ্র সরকার, চুঁচড়া ) এই কুণ্ডলীতে শুক্র পঞ্চম ও দশমপতি হইয়া নিজেই রাজযোগকারী হইয়াছে, তাহাতে আবার নবমপতি বুধের সহিত সম্বন্ধ করিয়াছে; এতদ্ব্যতীত সমস্ত

গ্রহ কণ্টকে ও পণফরে অবস্থান করায় তাজকতে ইকবাল-যোগ হইয়াছে। এই হেতু ইনি স্বদেশ মধ্যে বিখ্যাত ও বিশিষ্ট সম্ভ্রমশালী হইয়াছেন। সম্ভ্রম-যোগ প্রমাণং যথা ;—

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্ত বলিনো ভবেদ্‌যদি সুযোগকৃৎ॥

ইতি পরাশর সংহিতায়াম্।

চেৎ কণ্টকে পণফরে খচরাঃ সমস্তাঃ।
স্তাদিকবাল ইতি রাজ্যসুখপ্রাপ্তিহেতুঃ॥

ইতি নীলকণ্ঠোক্ত তাজকে।

আয়ুস্ত্রিষষ্ঠলাভেশ সম্বন্ধী চ যো গ্রহঃ।
পুনস্তাদৃশ কেন্দ্রেশ সম্বন্ধী স তু রাজ্যদঃ॥

৩য়, ৬ষ্ঠ ও ৮ম পতি পরস্পর সম্বন্ধ করিয়া পরে তাহারা কেন্দ্রপতি শুক্রের সম্বন্ধী হইয়াছে ; এই হেতু বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইয়াছে।

ইতি বৃহৎ পারাশরী হোরায়াম্।

দৃশ্যতে যুজ্যতে বাপি চান্দ্রজেন বৃহস্পতিঃ।
শিরসা শাসনং তস্য ধারয়ন্তি নৃপস্তথা॥

ইতি সর্ব্বার্থচিন্তামনৌ।

ইঁহার জন্মকালীন বৃহস্পতি বুধ কর্ত্তৃক পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকিত হওয়ায় ইনি স্বদেশ মধ্যে রাজতুল্য সম্ভ্রমশালী হইয়াছেন। ৷৵

লগ্ন হইতে চতুর্থ ও পঞ্চম, কোন মতে দ্বিতীয় স্থান—বিদ্যাসূচক। এই কুণ্ডলীতে দ্বিতীয় চতুর্থ ও পঞ্চম স্থান বলযুক্ত ও উক্ত ভাবাধিপতিত্রয় বলশালী হওয়ায় ইনি বিদ্বান্। আর বুধে "আইন-বিদ্যা-ভিষক-জ্যোতিষ-কাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ" ইত্যাদি এবং শুক্রে—"আইন-বিদ্যা-কাব্য ও বিজ্ঞানশাস্ত্রপরতা" প্রভৃতি নিয়মে ইনি একজন আইনজ্ঞ ও সুলেখক।

---

# সুপ্রসিদ্ধ আচার্য্য শ্রীমৎ রামানুজ।

## জন্ম—শকাব্দাঃ ৯৪১।১লা বৈশাখ।

| | | |
|---|---|---|
| চ ৪ বৃ ৭ | র ১ রা ২ | বু ২৭ বক্রী ম ২৭ শু ২৪ |
| লং ৭০ | | শ ২১ |
| | কে ১৫ | |

গ্রহাণাং স্পষ্টাঃ

র—০।০।৪৯।৩০
চ—১।২২।৫১।২১
ম—১১।২৬।১৯।২৯
বৃ—১১।২৫।২৬।০
বু—২।২৯।৮।৫৬
শু—১০।১৪।১।৩
শ—৯।৫।১১।১০
রা—০।২৪।২২।৩৬
কে—৬।২৪।২২।৩৬

**জীবন-কাহিনী**—ভারতের দক্ষিণদিকে পূর্ব্ব-সমুদ্রতীরে শ্রীপেরেম্বুদুর বা মহাভূতপুরী নামক গ্রামে দ্রাবিড় ব্রাহ্মণকুলে কেশবাচার্য্যের ঔরসে কান্তিমতীর গর্ভে ৯৪১শকে সৌর বৈশাখ দিনে শুক্লাপঞ্চমী তিথিতে সোমবারে শুভক্ষণে আচার্য্য রামানুজ জন্মগ্রহণ করেন। দ্রাবিড় ব্রাহ্মণগণ সদাচার সম্পন্ন ও নিষ্ঠাবান। কেশবাচার্য্য সাতিশয় যজ্ঞনিষ্ঠ ছিলেন বলিয়া পণ্ডিতগণ ইঁহাকে "সর্ব্বক্রতু" উপাধি দিয়াছিলেন। কথিত আছে, রামানুজের পিতা এক যজ্ঞের অনুষ্ঠান করিয়া ভগবানের প্রসাদে পুত্ররত্ন লাভ করেন। অষ্টম বর্ষে পদার্পণ করিলে পুত্রের উপনয়ন সংস্কার করিয়া পিতা স্বয়ংই তাঁহার শিক্ষার ভার গ্রহণ করিলেন। বালক রামানুজের বুদ্ধি অসাধারণ তীক্ষ্ণ ছিল। বিদ্যাভ্যাসে যেমন তাঁহার অসাধারণ প্রতিভা লক্ষিত হইত, ধর্ম্মানুষ্ঠান এবং ধার্ম্মিক-সহবাসেও তাঁহার তেমনই অনুরাগ দেখা যাইত। ক্রমে রামানুজ ষোড়শবর্ষে পদার্পণ করিলে পিতা কেশব পুত্রের বিবাহ দিলেন; কিন্তু পুত্রবধূ লইয়া অধিকদিন সংসার-সুখ ভোগ করিতে পারিলেন না। বিবাহের অল্পদিন পরেই সকলকে শোকসাগরে ভাসাইয়া ভবধাম পরিত্যাগ করিলেন। পিতৃ-বিয়োগে রামানুজের পাঠ বন্ধ হইয়া গেল। অনন্তর তিনি জননীর অনুমতি লইয়া কাঞ্চীপুরে গিয়া একপ্রকার অদ্বৈত মতাবলম্বী শ্রীযাদব প্রকাশ নামক এক প্রসিদ্ধ পণ্ডিত সন্ন্যাসীর নিকট বেদান্ত উপনিষদ প্রভৃতি অধ্যাত্ম শাস্ত্র অধ্যয়ন করেন। কিন্তু যাদবপ্রকাশের মতের সহিত রামানুজের মতামতের মিল না হওয়ায় কিছুদিন পরে রামানুজ শত্রুজ্ঞানে যাদবপ্রকাশ কর্ত্তৃক বিতাড়িত হইলেন।

রামানুজ চেনগাম্ নামক স্থানে বাদীদিগকে বিচারে পরাজিত করিয়া জয়চিহ্নস্বরূপ একটী মঠ স্থাপন করেন। অনন্তর তিনি দাশরথিকে এই দিগ্বিজয় কর্ম্মে নিযুক্ত করেন। রামানুজ ২০ বৎসর বয়সে সন্ন্যাসগ্রহণ করেন। রামানুজ পরম বৈষ্ণব ছিলেন। তাঁহার জীবনে ভগবৎ-সেবাই প্রধান, বিচার প্রভৃতি গৌণ।

জন্মপত্রিকা-বিচার—(সুপ্রসিদ্ধ আচার্য্য শ্রীমৎ রামানুজ) এই কুণ্ডলীতে ভাবচক্রে বৃহস্পতি তনুভাব এবং মঙ্গল ও বুধ কর্ম্মভাবগত হইয়াছে, এইহেতু কবিত্ব, ধার্ম্মিকতা, রাজপূজ্য এবং বেদান্তজ্ঞ প্রভৃতি যোগ সূচিত হইয়াছে, যথা ;—

কবিঃ সুগীতঃ প্রিয়দর্শনঃ শুচির্দাতা চ ভোক্তা নৃপপূজিতঃ সুখী।
দেবদ্বিজারাধনতৎপরো ধনী ভবেন্নরো দেবগুরৌ তনুস্থে॥
বেদান্তপরিশীলঃ স্যাৎ কেন্দ্র-কোণে গুরৌ যদি।

রামানুজের দেবতাকৃপালাভ যোগ ;—

লগ্নাধিপস্যাস্যপতৌ সপত্নে তদ্দেবভক্তিঃ সুতনাশ হেতুঃ।
সামান্যতা সাম্যতরে সুহৃদ্যে তদ্দেবতাপারকৃপামুপৈতি॥

রামানুজের স্থায়ী কীর্ত্তি যোগ ;—

দৃঢ়াতস্য কীর্ত্তির্ভবেদ্ রোগযোগো যদা চন্দ্রমা লাভভাবং প্রয়াতঃ॥

বলবান যোগ। লগ্নাধিপতি ১১শের ফল যথা—

একাদশগতনুপঃ সুজীবিতং সুতসমন্বিতং বিদিতম্।
তেজস্বলিতং কুরুতে বলিনং পুরুষং ন সীদন্তম্॥ ইতি ফলপ্রদীপে।

রামানুজের সুখ, দীর্ঘায়ুঃ, কষ্টসাধ্য-জয় ও সুস্থদেহ যোগ ;—
অষ্টমস্থ শুক্রের ফল, যথা ;—

জনঃ ক্ষুদ্রবাদী চিরং চারুজীবেচ্চতুষ্পাৎ সুখং দৈত্যপূজ্যো যদাষ্টি।
জনুষ্যষ্টমে কষ্টসাধ্যো জয়ার্থঃ পুনর্ব্বর্দ্ধতে রোগহর্ত্তা গ্রহঃ স্যাৎ।
চিরঞ্জীবতে সুস্থদেহে চ নূনং যদা চাষ্টমে ভার্গবঃ স্যাত্তদানীম্॥
প্রসন্নমূর্ত্তির্নৃপলব্ধমানঃ শঠোঽতি নিঃশঙ্কতরঃ সগর্ব্বঃ।
স্ত্রী-পুত্র-চিন্তাসহিতঃ কদাচিন্নরোঽষ্টমস্থানগতে সিতাখ্যে॥

রামানুজের ভক্তিযোগ। ৫ম পতি ১০মের ফল ;—

সুতেশে কর্ম্মগে মানী সর্ব্বধর্ম্মসমন্বিতঃ।
তুঙ্গে[illegible] ভক্তিমুক্তৈক-চেতসা॥ ইতি পরাশর-সং।

ক্লীবত্ব ও সুখহানি যোগ ;—

সুখেশে ব্যয়রন্ধ্রস্থে সুখহীনো ভবেন্নরঃ।
পিতৃসৌখ্যং ভবেদল্পং ক্লীবো বা জারজোঽপি বা॥
ইতি পরাশর-সং।

রামানুজের ম্লেচ্ছ রাজার নিকট সম্মানপ্রাপ্তি যোগ ;—

দশমস্থ রাহুর ফল যথা ;—

সদা ম্লেচ্ছসংসর্গতোঽতীব গর্ব্বং লভেন্ মানিনী কামিনী ভোগমুচ্চৈঃ।
জনৈর্ব্যাকুলোঽসৌ সুখং নাধিশেতে মদেহর্থব্যয়ী ক্রূরকর্ম্মা খগেঽসৌ॥

ইতি চমৎকার চিন্তামণৌ।

রামানুজের গুরুদেবতার্চ্চন যোগ।

দশম পতি দশমস্থ হওয়ার ফল ;—

দশমেশে সুখে কর্ম্মে জ্ঞানবান্ সুখী বিক্রমী।
গুরুদেবার্চ্চনরতো ধর্ম্মাত্মা সত্য-সংযুতঃ॥

ইতি পরাশর-সং।

দুঃশীলা ও ক্রূরা জায়া যোগ ;—

জায়েশে সপ্তমে চৈব দরিদ্রঃ কৃপণো মহান্।
জারকন্যা ভবেদ্ ভার্য্যা বস্ত্রাজীবী চ নির্ধনী॥
তৃতীয়েশে সুখে কর্ম্মে পঞ্চমে বা সুখী সদা।
অতি ক্রূরা ভবেদ্ভার্য্যা ধনাঢ্যো মতিমানতি॥

ইতি পরাশর-সং।

পত্নীত্যাগ যোগ। ৭মে শনি স্থিতির ফল ;—

কুতো বা সুখং চাঙ্গনানাং কুতঃ স্যাত্তথা রোগযোগস্তথা বিক্রমঃ কিম্।

রামানুজের মহত্ত্ব যোগ। ১০মে মঙ্গলস্থিতির ফল ;—

কুলেভস্য কিং মঙ্গলং মঙ্গলো নো জনৈর্ভূয়তে মধ্যভাবে যদি স্যাৎ।
স্বতঃ সিদ্ধ এবাবতংসীয়তেঽসৌ বরাকোঽপি কণ্ঠীরবঃ কিং দ্বিতীয়ঃ॥

ইতি চমৎকার চিন্তামণৌ।

রামানুজের সদ্গুণ রাশির যোগ ;—

মিতং সংবদেদ্রোমিতং সংলভেত প্রসাদাদি বৈকারি সৌরাজ্যবৃত্তিঃ।
বুধে কর্ম্মগে পূজনীয়ো বিশেষাৎ পিতুঃ সম্পদোনীতি-দণ্ডাধিকারাৎ॥

রামানুজের জননীর অসুস্থতা যোগ। ১০মে রবিস্থিতির ফল ;—

জনন্যাস্তথা যাতনা যাতনোতি শ্রমঃ সংক্রমেদ্ বস্তুতৈর্বিপ্রয়োগঃ॥

ইতি চমৎকার চিন্তামণৌ।

কুটুম্বরক্ষক ও বাধিনাশী যোগ ;—

কুটুম্বরাশেরধিপে সসৌম্যে [illegible] যোচ্চ সুহৃদগৃহে বা।
সৌম্যার্কযুক্তে যদি জাত-পুণ্যাঃ কুটুম্ব-সংরক্ষণ-বাধিনাসঃ॥

---

# মহাত্মা গান্ধীর জন্ম-পত্রিকা।

| | | |
|---|---|---|
| | বৃ | |
| রা | | কে |
| চ ১০ র ১২ | লং শু বু ম | শ |

| | |
|---|---|
| লং—৬।৬।৪৫।১০ | বৃ—০।২৮।৪২।১৩ |
| র—৫।১৬।৩৯।১০ | শু—৬।২৪।৩০।১ |
| চ—৪।০।২০।৫ | শ—৭।২০।১৯।৮ |
| ম—৬।২৬।৪৪।১২ | রা—৩।১২।১৫।২২ |
| বু—৬।১০।২৭।৪০ | কে—৯।১২।১৫।২২ |

শ্রীযুক্ত মোহন দাস করমচাঁদ গান্ধী ১২৭৬ সালের ১৭ই আশ্বিন ( ১৮৬৯ খৃষ্টাব্দের ২রা অক্টোবর ) শনিবার প্রাতঃ ৩ দণ্ড ১২ পল সময়ে পোরবন্দরে জন্মগ্রহণ করেন। নিম্নে তাঁহার জন্মকুণ্ডলী, নবাংশকুণ্ডলী, গ্রহস্ফুট এবং ভৃগু-সংহিতার বচন উদ্ধৃত হইল,—

ভৃগুরুবাচ।

বৈশ্যবংশে সমুদ্ভূতো দেশে বৈ গুর্জ্জরান্বিতে।
পিতা পিতামহশ্চাথ চান্যৈশ্চ পূর্ব্বজৈরপি॥
রাজমানী যশস্বী চ রাজমাত্র-সুতশ্চ সঃ।
কীর্ত্তিমাংশ্চ গুণজ্ঞো বৈ সমুদ্রপরিখাবধি॥
স্বদেশেঽপি পঠেদ্বিদ্যাং ম্লেচ্ছদেশেঽপি সংপঠেৎ।
নির্ব্বাহং রাজতশ্চাপি ধর্ম্মমার্গেঽপি বৈ দৃঢ়ঃ॥
বিপত্তৌ চ ভবেদ্ধীরো নৈব ধর্ম্মং ত্যজেৎ কদা।
পরোপকারকুশলো দেশভক্তিপরায়ণঃ॥
ধর্ম্মেশোঽপি স্থিতো দেহে দারেশোঽপি কুজস্তনৌ।
স্বক্ষেত্রী তৎসমীপস্থো দারাপ্তিঃ সা সধর্ম্মিণী॥
পতিব্রতা সুশীলা চ পুত্রপৌত্রসুখপ্রদা।
ন্যূনতাত্র ভবেদেকো বাল্যে তস্য পিতুঃ ক্ষয়ঃ॥
ভ্রাতৃস্থানপতির্জীবঃ স্বস্থানং পূর্ণদৃষ্টিতঃ।
পশ্যতি পূর্ব্বপুণ্যেন পিতৃবদ্ভ্রাতৃরক্ষকঃ॥
নৈবানুজসুখং তস্য ভ্রাতরৌ সম্মুখেঽগ্রগৌ।
পিতৃতশ্চাধিকং সৌখ্যং মাং শঙ্কাদ্ভবিষ্যতি॥

সাপি তস্য সুখং পূর্ণং নৈব দৃষ্ট্বা পুরা গতা।
নৈব কোষে ধনে বৃদ্ধিঃ পুত্রপক্ষাদ্ভবং সুখম্॥
সহস্রং ধনলাভঃ স্যাত্তথাপি ন ধনং স্থিরম্।
লক্ষণাঙ্ক ব্যয়শ্চাস্তি কার্য্যে বিঘ্নস্তদাপি ন॥
রাজযোগস্তু বৈ পূর্ণো রসবাণ (৫৬) সমে কিল।
তাবৎকষ্টানি দীর্ঘাণি পরদুঃখে ন দুঃখিতঃ॥
রাজাপি মানদস্তস্য কিং পুনঃ ক্ষুদ্রমানবাঃ।
নীচবর্গাংশ্চ বৈ চাথ ভ্রাতৃবদ্‌গণয়েৎ সদা॥
নেত্রবেদ (৪২) সমারভ্য বাণবাণ (৫৫) সমান্তরে।
নানাক্লেশানুভূতিশ্চ কারাগারে স্থিতিস্তথা॥
স্বর্গতুল্যসুখং শান্তিঃ শত্রবো মিত্রবৎ পুনঃ।
দুঃখং সুখং সমং তাত প্রত্যুপকারায় সং[illegible]ৎ॥
তনুকষ্টং চ বৈ জাতং রক্ষকাশ্চানুধা[illegible]।
সহস্রাশ্চার্থজীবাশ্চ ভবেচ্চাজ্ঞানুব[illegible]॥

* * *

ভৃত্যযানধনং সৌখ্যং স্থানারা[illegible]শ্চ বৈ।
তথান্যানি ত্যজেৎ পূর্ব্বং সা[illegible]মি বিরক্তবৎ॥
গীতবাদিত্রনৃত্যাদি যুবার[illegible] সংত্যজেৎ।
ব্যবস্থায়াং সুদক্ষশ্চ জিহ্বা[illegible]নবর্জ্জিতঃ॥
কদা বাল্যবিবাহেন কিঞ্চি[illegible]ক্লেশং সহেৎ পুরা।
স্বতএব নিবৃত্তশ্চ পত্নী যো[illegible]া বশেন বৈ॥
পূর্ব্বজন্মনি সংবাধাদ্ যথা [illegible]ম্রি তথৈব সা। ( কন্তু রী )

* * * *

বেদবাণ (৫৪) সমারভ্য তর্কবাণ (৫৬) সমান্তরে।
পুত্রপৌত্রসুখং দীর্ঘং রাজযোগান্মহৎ সুখম্॥
যৎ সুখং লভ্যতে তত্র গিরা নৈব প্রকাশ্যতে॥

ভৃগু বলিয়াছেন,—গুর্জ্জর ( গুজরাট ) দেশে বৈশ্যবংশে ইহাঁর জন্ম। ইহাঁর পিতা ও পিতামহ এবং অন্যান্য পূর্ব্বজগণ রাজসম্মানিত ও যশস্বী ছিলেন; ইহাঁর পিতাও একজন রাজমন্ত্রী। ইনি গুণজ্ঞ, সমুদ্র পরিখা পর্য্যন্ত ইহাঁর কীর্ত্তি বিস্তৃত। ইনি নিজ দেশে বিশেষতঃ ম্লেচ্ছদেশেই বিদ্যাভ্যাস করিবেন। রাজা হইতেই ইহাঁর সমস্ত নির্ব্বাহ হইবে। ধর্ম্মপথেও ইহাঁর দৃঢ়তা থাকিবে। বিপদে ধীর হইবেন, কখনও ধর্ম্ম[illegible]রিবেন না। ইনি পরোপকারনিরত [illegible] হইবেন। জন্মকুণ্ডলীতে ইহাঁর তনুস্থানে নবমপতি বুধ,

সপ্তমপতি মঙ্গল থাকায় এবং দারাপ্রদ শুক্র স্বক্ষেত্রগত হইয়া অবস্থান করায় ইনি অনুরূপা পত্নী প্রাপ্ত হইবেন। ইহাঁর পত্নী পতিব্রতা সুশীলা এবং পুত্রপৌত্রান্বিতা হইয়া সুখপ্রদা হইবেন। এই জাতকের ইহাই একমাত্র ন্যূনতা যে, বাল্যকালে ইহাঁর পিতৃবিয়োগ ঘটিবে। পূর্ব্বজন্ম পুণ্যফলে জন্মকুণ্ডলীতে তৃতীয়পতি বৃহস্পতির সহোদরস্থান স্বক্ষেত্র হওয়ায় এবং সে স্থানে ঐ বৃহস্পতির পূর্ণ দৃষ্টি থাকায় ইনি পিতার ন্যায় ভ্রাতা হইতে রক্ষিত হইবেন। কিন্তু ইনি কনিষ্ঠ-ভ্রাতা হইতে কোনরূপ সুখলাভ করিবেন না; কেননা, তাঁহার দুইটী কনিষ্ঠ সহোদর তাঁহার সম্মুখেই মরিয়া যাইবে। পিতার দিক্ অপেক্ষাও মাতার দিক হইতেই ইনি অধিক সুখলাভ করিবেন; কিন্তু ইহাঁর সেই মাতাও ইহাঁর পূর্ণ সুসময়ের পূর্ব্বেই পরলোকে প্রয়াণ করিবেন। ইহাঁর কোষে কখনও ধনবৃদ্ধি হইবে না বা ইনি পুত্রধনেও সুখী হইতে পারিবেন না। সহস্র প্রকারে অজস্র ধনাগমেও সঞ্চয় হইবে না। বহু প্রকারে ধনব্যয় হইলেও কোন কার্য্যে বিঘ্ন ঘটিবে না। ৫৬ বৎসর বয়সে পূর্ণ রাজযোগ ঘটিবে। সে সময় পরদুঃখে দুঃখিত হইয়া সুদীর্ঘ কষ্টভোগ করিবেন। ক্ষুদ্র মানবগণের কথা কি, রাজাও তখন তাঁহার সম্মান করিবেন। সর্ব্বদা ইনি নীচগণকে ভ্রাতার ন্যায় গণনা করিবেন। ৪২ বৎসর বয়স হইতে আরম্ভ করিয়া ৫৫ বৎসর বয়স পর্য্যন্ত নানারূপ ক্লেশ পাইবেন, এই সময় তাঁহার কারাবাস ঘটিবে। তিনি স্বর্গতুল্য সুখশান্তি পাইবেন, শত্রুরাও তাঁহার সহিত মিত্রবৎ ব্যবহার করিবে। হে তাত! পরের উপকারের জন্য তিনি নিজের সুখ দুঃখ সমান জ্ঞান করিবেন। তিনি নানারূপ দৈহিক কষ্ট প্রাপ্ত হইবেন। সহস্র সহস্র অনুগামী রক্ষক তাঁহার আজ্ঞানুবর্ত্তী হইয়া চলিবে। ভৃত্য, যান, ধন, সৌখ্য, স্থান, আরাম এবং অন্যান্য উপভোগ্য সুখসাধন সমূহ তিনি বিরক্তের ন্যায় ত্যাগ করিবেন। গীত বাদ্য ও নৃত্যাদি তিনি যৌবনেই পরিত্যাগ করিবেন। তিনি ব্যবস্থায় সুদক্ষ এবং জিহ্বালৌল্য-বর্জ্জিত হইবেন। প্রথম বয়সে তিনি বাল্য বিবাহ নিবন্ধন কিঞ্চিৎ ক্লেশ অনুভব করিবেন মাত্র। তারপর পত্নী যোগ্যা হইলে তিনি তাহাতেও স্বতই আসক্তিহীন থাকিবেন। পূর্ব্বজন্মসম্বন্ধবশে তিনি কস্তুরী নাম্নী পত্নী পাইবেন। কস্তুরী সার্থকনাম্নী পুত্র পৌত্রজনিত প্রগাঢ় সুখভোগের পর ৫৭ বৎসর বয়স হইতে ৫৬ বৎসরের মধ্যে তিনি রাজযোগ হইতে যে মহাসুখ লাভ করিবেন, বাক্য দ্বারা তাঁহার বর্ণনা হয় না।

# পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ স্বামী।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৭১।৩।১৬।৩২।৪০

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৩ | ১৮ | ২৬ |
| ১২ | ৪ | ৮ |
| ৫৭ | ৪১ | ৪০ |
| ৩৯ | ১ | ১৭ |

দিবা—৬২

| | | |
|---|---|---|
| শু ৫ | ম ৩ | শ ২৬<br>কে২৪ |
| র বু ৮ | জন্মকুণ্ডলী | লং<br>অ ১৭ |
| বৃ ১০<br>রা ১১ | | চ ১৯ |

**জীবন-কাহিনী**—পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ স্বামী সন ১২৫৬ সালের ১৭ই শ্রাবণ ঝুলন দ্বাদশী দিনে সূর্য্যাস্তকালে চব্বিশ পরগণার অন্তর্গত গুপ্তিপাড়া গ্রামে জন্মগ্রহণ করেন। ইহাঁর পিতৃদত্ত নাম শ্রীকৃষ্ণপ্রসন্ন সেন। কৃষ্ণানন্দ প্রথমে গুরুমহাশয়ের পাঠশালে বিদ্যাশিক্ষা করেন। পরে বাটীতে বসিয়া সুবিজ্ঞ পণ্ডিতের নিকট সংস্কৃত অধ্যয়ন করেন। অতি অল্পবয়সে ইনি সাহিত্য মুকুল প্রভৃতি সংবাদ পত্রে কবিতা লিখিতে আরম্ভ করেন। তিনি ধর্ম্মভাবময় অনেকগুলি গ্রন্থ রচনা করিয়াছেন—তন্মধ্যে শ্রীমদ্ভগবদ্গীতার ব্যাখ্যা সহ অনুবাদ ইহাঁর এক অতুল কীর্ত্তি। ইনি একজন বিখ্যাত বাগ্মী। অনেকে ইহাঁর ধর্ম্মবিষয়ক বক্তৃতা শ্রবণে মুগ্ধ হইয়াছেন। কয়েকজন দুষ্টলোকের চক্রান্তে পড়িয়া ইনি কয়েকমাস কারাদণ্ড ভোগ করেন।

**জন্ম-পত্রিকা-বিচার**—(পরিব্রাজক শ্রীকৃষ্ণানন্দ স্বামী)। ইহাঁর জন্মকালে শুক্র পঞ্চম ও দশমপতি হইয়া স্ফুটানুসারে পঞ্চমভাবগত হওয়ায় স্বয়ংই রাজযোগকারী হইয়াছে। এই জন্য ইনি বিশিষ্ট সম্মানশালী হইয়াছেন। ধর্ম্মাধিপতি বুধ কেন্দ্রগত হওয়ায় চন্দ্রপ্রভা যোগ এবং চন্দ্রের চতুর্থে শনি অবস্থান করায় সুনফাযোগ সূচিত হইতেছে—ইহারই ফলে ইনি ভাগ্যবান্, ধার্ম্মিক এবং লোকপূজ্য হইয়াছেন। যথা—

পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভা যোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুক্তি জীবনঞ্চ॥
ভূমিপতেশ্চ সচিবঃ সুকৃতী চ নূনং ভবেন্নিজভুজার্জ্জিত বিত্তযুক্তঃ।
খ্যাতঃ সদাখিলজনেষু বিশালকীর্ত্ত্যা বুদ্ধ্যাধিকশ্চ মনুজঃ সুনকাভিধানে।

ইঁহার জন্মকালে চন্দ্র শনি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় সন্ন্যাস-যোগ সূচিত হইতেছে। যথা—

শনের্দ্রেক্কাণে কুমুদাত্মবন্ধৌ মন্দোক্ষতে সন্ন্যাসযোগ মাহুঃ।
মন্দাংশকে ভূমিসুতাংশকে বা মন্দোক্ষতে চন্দ্রযুতে তথৈব॥

শুক্র ও চন্দ্র কবির কারক; এই হেতু "কবিশ্চন্দ্রং চন্দ্রঃ কবিং পশ্যতি" প্রভৃতি নিয়মে জাতকের কবিত্বশক্তির বিকাশ সূচিত হইতেছে।

লগ্ন হইতে চতুর্থস্থানে গৃহলাভ সূচিত হয়। এই কুণ্ডলীতে লগ্ন হইতে চতুর্থস্থান মেষরাশিচরসংজ্ঞক, এবং চতুর্থাধিপতি মঙ্গল চররাশিগত হওয়ায় ইঁহার বহুস্থানে গৃহলাভ সূচিত হইতেছে। যথা—

গৃহস্থানে চরলগ্নে তদীশে চররাশিগে।
তথৈব তৎকারকেঽপি বহুস্থানে গৃহং ভবেৎ॥

ইঁহার জন্মকালে লগ্নের দ্বিতীয়ে ও দ্বাদশে সমসংখ্যক গ্রহ অবস্থান করায় এবং উক্তস্থানে পাপগ্রহের পূর্ণদৃষ্টি থাকায় বন্ধনযোগ (কারাগার যোগ) সূচিত হইতেছে। যথা—

পশ্চাল্লগ্নাৎ কারকাদ্বা যদা বা বিত্তদ্বাদশে।
গ্রহ সাম্যে তথা বিপ্র একমেকং দ্বয়ং দ্বয়ম্॥
তথা ত্রয়ং ত্রয়ং তিষ্ঠেদিতিরীত্যা নভশ্চরাঃ।
ইতি ক্রমেণ সাম্যেন বন্ধকারক উচ্যতে॥

---

# ভক্তবীর ৺বিজয়কৃষ্ণ গোস্বামী।

## শকাব্দাঃ ১৭৬৩।১৯ শ্রাবণ, সোমবার।

জাতাহঃ। ৩২।২৪

| | | |
|---|---|---|
| ২ | ২২ | ৩ |
| ১৫ | ৫০ | ৪২ |
| ২৪ | ২৭ | ৫০ |
| ৪ | ১ | ৯ |

| | | |
|---|---|---|
| শু ৫ ল ২৫ | | |
| বু ৮ কে ৯ র ৯ | | চ ২৩ রা ২২ |
| | ম ১৫ | শ ১৯ বৃ ১৮ |

পরাহঃ। ৩২।৩৯

| | | |
|---|---|---|
| ৩ | ২৩ | ৪ |
| ১৬ | ৫৬ | ৪৩ |
| ২৮ | ২৮ | ২০ |
| ৪৭ | ৩ | ২০ |

**জীবন-কাহিনী**—নদীয়া শান্তিপুরে অদ্বৈতবংশে ১২৫১ সালে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম আনন্দকৃষ্ণ গোস্বামী। পাঁচ বৎসর বয়সে ইঁহার পিতৃবিয়োগ হয়। বিজয়কৃষ্ণ প্রথমে শান্তিপুরে চতুষ্পাঠীতে পরে সাঁতরাগাছি চৌধুরী বাড়ীতে থাকিয়া সংস্কৃত কলেজে অধ্যয়ন করেন। এবং এই সময়ে তাঁহার মনে ভাবান্তর উপস্থিত হওয়ায় উপবীত ত্যাগ করিয়া ব্রাহ্ম-সমাজে প্রবেশ করেন এবং বহুদিন পর্য্যন্ত প্রচারকের কাজ করেন। কেশবচন্দ্র সেনের সহিত ইঁহার অত্যন্ত সৌহৃদ্য ছিল; কিন্তু কুচবিহারের মহারাজের সহিত কেশবচন্দ্র সেনের কন্যার বিবাহ উপলক্ষে উভয়ের মধ্যে মনোবাদ উপস্থিত হয়। এই সূত্রে বিজয়কৃষ্ণের উদ্যোগে সাধারণ ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত হয়। ইনি চিরদিনই শান্তিপিপাসু ছিলেন; কোন সাধু-সন্ন্যাসী দেখিলেই সকাতরে শান্তি ভিক্ষা করিতেন। একবার গয়াধামে এক যোগীর উপদেশে ইঁহার দিব্যজ্ঞান লাভ হয়; এবং কাশীতে উপবীত গ্রহণপূর্ব্বক পুনর্ব্বার তাহা পরিত্যাগ করেন। উক্ত যোগীর নিকটে তিনি মন্ত্রগ্রহণ করিয়াছিলেন। পরমহংস রামকৃষ্ণ দেবের সহিত ইনি মধ্যে মধ্যে ধর্ম্মপ্রসঙ্গে আলাপন করিতেন। শেষ বয়সে বিজয়কৃষ্ণ হরিনাম ও ধর্ম্মপ্রসঙ্গ লইয়াই কালযাপন করিতেন। জীবনের শেষ অবস্থায় ইনি পবিত্র পুরীধামে গিয়া বাস করেন, এবং তথায়

১৫ মাস কাল থাকিয়া ৬৫ বৎসর বয়সে দেহত্যাগ করেন। ইনি ধর্ম্মবিষয়ক প্রশ্নোত্তর নামক একখানি উপাদেয় গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। ইঁহার শিষ্য সংখ্যা একণে অনেক বেশী।

জন্মপত্রিকা-বিচার—( ভক্তবীর ৺বিজয়কৃষ্ণ গোস্বামী ). এই কুণ্ডলীতে শুক্র গ্রহ পঞ্চমাধিপতি হওয়ায় পদ্মরাগ যোগ হইয়াছে। যথা,—

পুত্রাধিপে কেন্দ্রগতে চ যোগঃ স্যাৎ পদ্মরাগো নৃপযোগবর্য্যঃ।
জাতোঽত্র যোগেঽখিল শত্রুহন্তা মহার্থযুক্তো নৃপতিপ্রসিদ্ধঃ॥

বশিষ্ঠ জাতক।

রবিযুক্ত বুধগ্রহের সহিত চন্দ্রের দ্বিতীয় ও তৃতীয় সম্বন্ধ হইয়াছে, যথা,—

যদা যামিনীশো দিনেশং প্রপশ্যেৎ যোঽপীহচেদীক্ষতে যামিনীশং।
তদা দৈববেদী কিমর্থং বিমৃশ্যেৎ সুখী দীর্ঘজীবী ভবেজ্জাতকো সৌ।

শনিগ্রহ নবমপতি হইয়া সপ্তমে গুরুগৃহে অবস্থান করিতেছেন; ধর্ম্ম সম্বন্ধে উন্নতিযোগ-কারক এবং সম্প্রদায়-কারক।

শনিগ্রহ নিজে অষ্টমপতি হইয়া পঞ্চম দ্বাদশপতি শুক্রের সহিত দ্বিতীয় সম্বন্ধ করিয়াছে, এই জন্য বহুস্থান ভ্রমণ ও বহু সাধুযোগ হইয়াছিল; যৌবনের মত পরিবর্ত্তন এবং স্বধর্ম্মে উন্নতি এবং তৎসম্বন্ধে সম্প্রদায় ও বহুলোক-সম্মানিত হইয়াছিলেন।

রবি চন্দ্র ও বুধের সঙ্গে যোগ থাকা হেতু দৈবশক্তিযুক্ত ও জ্ঞানসম্পন্ন হইয়াছিলেন।

গুরু বুধ গ্রহকে পূর্ণাবলোকন করায় অত্যন্ত শুভযোগ-কারক হইয়াছিল; যথা,—

দিবৌকসম্পাতেমন্ত্রী কুর্য্যাৎ পশ্যন্ বুধং নরং।
শিরোভিঃ সাধনং যস্য ধারয়ন্তি নৃপাঃ সদা।

সারাবলী।

এই মহাপুরুষ বিখ্যাত এবং বিজয়ী ছিলেন, ইহা আপামর সকলকেই স্বীকার করিতে হইবে।

---

# রাজা ৺শৌরীন্দ্রমোহন ঠাকুর।

পাথুরিয়াঘাটা, কলিকাতা।

শকাব্দাঃ ১৭৬২।৫।১১।৫৯।৩

| | | |
|---|---|---|
| | | রা ২৩ |
| ম ৯ | | |
| কে ১০<br>লং<br>চ ১৪<br>র বু ১৩ | শু ১৪<br>বৃ ১৬ | শ ১৮ |

**জীবন-কাহিনী**—ইনি হরকুমার ঠাকুরের কনিষ্ঠ পুত্র ও মহারাজ বাহাদুর স্যার যতীন্দ্রমোহন ঠাকুরের কনিষ্ঠ ভ্রাতা। ১২৪৭ সালের ১২ই আশ্বিন শৌরীন্দ্রমোহন জন্মগ্রহণ করেন। বাল্যেই ইঁহার গ্রন্থ প্রণয়নে অনুরাগ দৃষ্ট হয়। ১৪ বৎসর বয়ঃক্রমকালে ইনি ভূগোল ও ইতিহাস-ঘটিত বৃত্তান্ত নামক একখানি পুস্তক রচনা করেন। দুই বৎসর পরে "মুক্তাবলী" নামে একখানি নাটক প্রণয়ন করেন। ইংরেজী ও আর্য্যসঙ্গীত বিষয়ক অনেক মূল্যবান পুস্তক ও হস্তলিপি ইনি সংগ্রহ করিয়াছেন এবং সেই সকল পুস্তক মন্থন করিয়া হিন্দু সঙ্গীত শিক্ষোপযোগী অনেক গ্রন্থ প্রচারিত করিয়াছেন। ১৮৭১ খ্রীঃ আগষ্ট মাসে ইনি বঙ্গসঙ্গীত বিদ্যালয় এবং ১৮৮১ খ্রীঃ আগষ্ট মাসে "বেঙ্গল একাডেমী অব মিউজিক" নামক সমিতি প্রতিষ্ঠিত করেন। ইঁহার সাধু উদ্যমের পুরস্কার স্বরূপ উপাধি ও প্রশংসা-পত্রাদি বহুল পরিমাণে ইনি লাভ করিয়াছেন। ১৮৭৫ খ্রীঃ ইনি ফিলাডেলফিয়ার ও ১৮৯৬ খ্রীষ্টাব্দে অক্সফোর্ডের বিশ্ববিদ্যালয় হইতে "ডক্টর অব মিউজিক" উপাধি পাইয়াছেন। এ পর্য্যন্ত আর কোনও ভারতবাসী এই সম্মান লাভ করিতে পারেন নাই। ১৮৮০ খ্রীঃ ইনি প্রথমে

সি, আই, ই, ও পরে রাজা উপাধিতে ভূষিত হন। ইহাঁর রচিত গ্রন্থের সংখ্যা ন্যূনাধিক ৫০ খানি হইবে। হিন্দু সঙ্গীতের প্রধান পরিপোষক বলিয়া শৌরীন্দ্র-মোহনের নাম চিরস্মরণীয় থাকিবে।

**জন্মপত্রিকা-বিচার**—(সুপ্রসিদ্ধ রাজা শৌরীন্দ্রমোহন ঠাকুর, কলিকাতা)। এই কুণ্ডলীতে ৯ম ও ১০ম পতি স্ব স্ব গৃহে অবস্থিত হওয়ায় এবং ৪র্থ ও ৭ম পতি বৃহস্পতি, ভাগ্যাধিপতি শুক্রের সহিত চতুর্থ সম্বন্ধ করায় বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইয়াছে। যথা;—

ভাগ্য-রাজ্যেশ্বরৌ ভাগ্যে রাজ্যে বাপ্যোন্যরাশিগৌ।
জাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোঽয়ং প্রবলঃ স্মৃতঃ॥
ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥

ইতি বৃহৎপারাশরী হোরা।

ইহাঁর জন্মকালীন বুধ উচ্চরাশিস্থ হইয়া কেন্দ্রগত হইয়াছে; তাহার ফল যথা;—

স্বোচ্চরাশিগতশ্চান্দ্রী কেন্দ্রকোণ সমন্বিতঃ।
বিদ্যাবাহনসম্পত্তিং করোতি বিপুলং ধনং॥

জ্যোতিষ শাস্ত্রে উক্ত হইয়াছে—বুধ সর্ব্বপ্রকার যন্ত্র, নৃত্যগীত বাদ্য, লেখক, বাক্‌শক্তি, গণিতবিদ্যা, অভিনেতা, কবিতা, শিল্পবিদ্যা প্রভৃতির কারক। শুক্র—কলত্র, সুখ, গীত, শাস্ত্র, কাব্য, যান, বাহন, বিভব, কবিতা, অভিনেতা প্রভৃতির কারক। এই কুণ্ডলীতে বুধ ও শুক্র বিশেষ বলশালী হওয়ায় এবং রবি ও চন্দ্র একত্র অবস্থান করতঃ জাতককে যন্ত্রজ্ঞ করায় ইহাঁর সঙ্গীত-শাস্ত্রে অসাধারণ পারদর্শিতা সূচিত হইতেছে এবং বুধ ও শুক্রের বলে ইনি একজন সুলেখক বলিয়া পরিগণিত হইয়াছেন।

---

# মহারাজ যতীন্দ্রমোহন ঠাকুর।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৫৩৷১৷১২৭৷৩৩

পূর্ব্বাহঃ

| | | |
|---|---|---|
| ৬ | ৪ | ৬ |
| ২ | ৪২ | ২৫ |
| ৪১ | ১৮ | ৩০ |
| ৯ | ২ | ১ |

জন্মকুণ্ডলী

র ৩
বু ৪
ম ৬
চ শু ৫
বৃ ২৩
কে ২৩
শ রা ১০
লং

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৭ | ৫ | ৭ |
| ৩ | ৩৮ | ১৭ |
| ৪৩ | ৯ | ৫৬ |
| ১৫ | ৪ | ২ |

**জীবন-কাহিনী**—সন ১২৩৮ সালের ২রা জ্যৈষ্ঠ অক্ষয় তৃতীয়ার দিন মহারাজ স্যার যতীন্দ্রমোহন ঠাকুর, কে, সি, এস, আই, বাহাদুর কলিকাতার পাথুরিয়াঘাটায় আপন পৈত্রিক প্রাসাদে জন্মগ্রহণ করেন। ইহাঁর পিতার নাম ৺হরকুমার ঠাকুর। হরকুমার পরম পণ্ডিত ছিলেন। রাজা যতীন্দ্র মোহন প্রথমে হিন্দু কলেজে বিদ্যাভ্যাস করেন ও ছাত্রবৃত্তি প্রাপ্ত হন। কলেজ পরিত্যাগের পর ইনি প্রায় ৩ বৎসর কাল রিচার্ডসন সাহেবের নিকট ইংরেজী সাহিত্য-শাস্ত্র অধ্যয়ন করিয়াছিলেন। বাল্যকালে ইনি অনেক কবিতা লিখিয়া প্রভাকরে প্রকাশ করিয়াছিলেন। ইনি অতীব নাট্যামোদী ছিলেন, নাট্যাভিনয়ে ও প্রহসনাদি নাট্যরচনায় অধিকার ছিল। সঙ্গীত-শাস্ত্রেও ইহাঁর বিলক্ষণ ব্যুৎপত্তি ছিল। ১০৷১২ বৎসর বয়সে যতীন্দ্রমোহনের বিবাহ হয়। ইংরেজী ও সংস্কৃত ভাষায় [illegible] বিলক্ষণ ব্যুৎপন্ন ছিলেন। ১৮৫৮ খৃষ্টাব্দে যতীন্দ্র মোহনের পিতৃবিয়োগ হয়। ১৮৭০ সালে তাৎকালিক ছোটলাট সাহেব বাহাদুর তাঁহাকে বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য পদে নিযুক্ত করেন। ১৮৭১ সালের ৭ই মার্চ তারিখে তিনি রাজা উপাধি প্রাপ্ত হন। ১৮৭৭ সালের ১লা জানুয়ারি দিল্লীর দরবারে যতীন্দ্রমোহন "মহারাজা" উপাধি প্রাপ্ত হইয়া

ছিলেন। ১৮৭৯ সালের ২৮শে জুলাই তিনি সি, এস, আই, উপাধি প্রাপ্ত হন।

জন্মপত্রিকা-বিচার।—( মহারাজা স্যার যতীন্দ্র মোহন ঠাকুর ) এই কুণ্ডলীতে লাভস্থ শনি, পঞ্চমস্থ বৃহস্পতিকে পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকন করায় বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে, যথা—

> যদা চ সৌরিঃ সুররাজমন্ত্রী পরস্পরং পশ্যতি পূর্ণদৃষ্ট্যা।
> তদা সমগ্রাং বসুধামুপৈতি কিং বাধমেনাস্তু গুণেন কিংবা॥

আর্য্য ঋষিগণ বলিয়াছেন যে, জন্মকালে যদি সমস্ত গ্রহ বৃহস্পতিকে অবলোকন করে, তাহা হইলে রাজযোগ হয়। আর যদি দৈবাৎ বৃহস্পতিও সকল গ্রহকে দর্শন করে, তাহা হইলেও জাতক ভূপতি ও দীর্ঘায়ুঃ হয়। যথা ;—

> সর্ব্বগ্রহৈঃ সুরগুরুর্যদিদৃষ্টমূর্ত্তিভূর্ষত্রিগর্গকথিতোনৃপযোগ এবঃ।
> দৈবাৎ পুনঃ স যদি পশ্যতি তান্ গ্রহেন্দ্রান্ ভূয়াত্তদানরপতিঃ প্রথিতঃ শতায়ুঃ॥
> ইতি বৃহজ্জাতকে।

এই কুণ্ডলীতে পঞ্চমস্থ বৃহস্পতি, শনি, রাহু, চন্দ্র, মঙ্গল ও শুক্রকে পূর্ণদৃষ্টি, এবং রবি বুধকে ত্রিপাদ দৃষ্টিদ্বারা অবলোকন করিতেছে।

পঞ্চমস্থান পুত্রবোধক—জ্যোতিষ শাস্ত্রে উক্ত আছে যে, তৃতীয়াধিপতি তৃতীয়ে, লগ্নে, পঞ্চমে ও ধনস্থানে থাকিলে পুত্রসন্তান জন্মে না; জন্মিলেও বাঁচে না। এই কুণ্ডলীতে তৃতীয়াধিপতি বৃহস্পতি পঞ্চমস্থ হইয়াছে। জ্যোতিষ শাস্ত্রে আরও উক্ত হইয়াছে যে, পঞ্চমস্থান বুধ বা শনির ক্ষেত্র হইলে যদি সেখানে শনির দৃষ্টি থাকে, তাহা হইলে জাতক পোষ্যপুত্র লাভ করে। এই কুণ্ডলীতে লগ্ন হইতে পঞ্চমস্থান কুম্ভরাশি শনির ক্ষেত্র, উক্ত স্থানে লাভস্থ শনির পূর্ণদৃষ্টি আছে। এইহেতু জাতকের পোষ্যপুত্র গ্রহণযোগ স্পষ্ট সূচিত হইতেছে।

বুধে—"ভিষক-জ্যোতিষ-কাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ; শুক্রে—কাব্য-গীত-বিজ্ঞান-শাস্ত্রপরতা" প্রভৃতি নিয়মে এই কুণ্ডলীতে বুধ ও শুক্র মুখ্য সম্বন্ধ করিয়া বলবান্ হওয়ায় জাতকের কবিত্ব-শক্তির বিকাশ এবং জ্যোতিষশাস্ত্রে অনুরক্তি সূচিত হইতেছে।

চন্দ্র—মন ও কলাদি বিদ্যার কারক। এই কুণ্ডলীতে চন্দ্র শুভভাবগত হইয়া মিত্রযুক্ত এবং মিত্র বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইয়া জাতককে কল্পনাকুশল এবং কলা-বিদ্যায় পারদর্শী করিয়াছে।

# মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর,

কাশিমবাজার। শকাব্দাঃ ১৭৮২।১।১৬।২৯।৩০।

| | | |
|---|---|---|
| র বু ৪ | | |
| শু বৃ ৭<br>কে ৮ | | রা ২২<br>ম ২১ |
| শ ১০<br>চ ১২ | লং | |

**জীবন-কাহিনী**—ইনি কাশিমবাজারের বর্ত্তমান মহারাজ। ইনি পিতা নবীনচন্দ্রের কলিকাতা শ্যামবাজারস্থ বাটীতে ১২৬৭ সালের ১৭ই জ্যৈষ্ঠ জন্মগ্রহণ করেন। ইনি মহারাণী স্বর্ণময়ীর স্বামী রাজা কৃষ্ণনাথ রায় বাহাদুরের ভগিনী গোবিন্দসুন্দরীর পুত্র। রাজা কৃষ্ণনাথের মৃত্যুর পর তাঁহার বিপুল সম্পত্তি তাঁহার বিধবা পত্নী সুপ্রসিদ্ধা মহারাণী স্বর্ণময়ীর হস্তে আসে। ১৮৯৮ খৃঃ এই মহীয়সী মহিলার দেহাবসান হইলে তিনি অপুত্রকা বলিয়া তাঁহার শ্বশ্রু ঠাকুরাণী রাণী হরসুন্দরী বিষয়ের উত্তরাধিকারিণী হন। বারাণসীবাসিনী রাণী হরসুন্দরী বিষয়-লালসা পরিত্যাগ করিয়া সমস্ত বিষয় তাঁহার দৌহিত্র এবং ভাবী উত্তরাধিকারী মণীন্দ্র চন্দ্রকে দান করেন। ৩৮ বৎসর বয়ঃক্রম কালে মণীন্দ্রচন্দ্র বিপুল সম্পত্তির উত্তরাধিকারী হইয়া কাশিম বাজারের রাজ-বাটীতে আসিয়া বাস করেন। ১৮৯৮ খৃঃ ৩০শে মে মণীন্দ্রচন্দ্র মহারাজা উপাধি প্রাপ্ত হন। মণীন্দ্রচন্দ্র দয়াদাক্ষিণ্যে, দানশীলতায়, বিনয়ে, আড়ম্বর-শূন্যতায়, ধর্ম্মনিষ্ঠায় ও সাধারণ হিতকর কার্য্যে যোগদানে স্বীয় মহানুভবতার পরিচয় পদে পদে দিতেছেন। ইনি স্বয়ং রাজকার্য্য পরিদর্শন করেন। শিল্পশিক্ষাকল্পে সংপ্রতি ইনি গভর্ণমেণ্টের হস্তে একলক্ষ টাকা আয়ের সম্পত্তি

দান করিয়াছেন। ইনি পরম বৈষ্ণব-চূড়ামণি ও পবিত্র ধর্ম্মজীবন লাভ করিয়াছেন।

**জন্মপত্রিকা-বিচার**—(মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর) এই কুণ্ডলীতে শনি, কেন্দ্র ও কোণপতি হইয়া স্বয়ংই রাজযোগকারী হইয়াছে, তাহাতে আবার কেন্দ্রপতি মঙ্গলের সহিত তৃতীয়-সম্বন্ধ করায়, এবং "আয়ুস্ত্রিষষ্ঠ-লাভেশঃ" ইত্যাদি নিয়মানুসারে প্রবল রাজযোগ সূচিত হইতেছে। যথা,—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্য ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥
রাজ্যদঃ প্রবলো যত্র খলো মলিনলক্ষণঃ।

ইতি পারাশরী হোরায়াম্।

আয়ুস্ত্রিষষ্ঠলাভেশসম্বন্ধী খলু যো গ্রহঃ।
পুনস্তাদৃশঃ কেন্দ্রেশসম্বন্ধী স তু রাজ্যদঃ।

ইতি পারাশরীয় সুশ্লোক-শতকে।

এই কুণ্ডলীতে মঙ্গল দ্বিতীয় ও সপ্তমপতি হইয়া উচ্চ চতুর্থ হওয়ায় বিশেষ শুভপ্রদ হইয়াছে, যথা,—

একোদ্বিসপ্তমস্থাননায়কো যদি সৌখ্যগঃ।
তেন যুক্তদশা জ্ঞেয়া শুভাপ্রাজ্ঞমনীষিণঃ॥

ইতি পারাশরী হোরায়াম্।

ইঁহার জন্মকালীন দুইটী গ্রহ তুঙ্গী, তাহার ফল যথা—

বিদ্যাতিকীর্ত্তি নৃপতুল্যধীরো মাণিক্য মুক্তাকণকাদিযুক্তঃ।
হস্ত্যশ্বগোমেষধরাবিভক্ত যোচ্চে মহীজে নৃপতেঃ সমানঃ॥
মন্ত্রী নরেন্দ্রোঽতিবলঃ প্রধানঃ প্রচণ্ডোরোগোঽতি ধনেশ্বরশ্চ।
হস্ত্যশ্বযানাদি বরাঙ্গনাঢ্যো জীবে চ তুঙ্গে বহুগোত্র পোষ্যঃ॥

---

# মাননীয় নবাব গণিমিয়া সাহেব বাহাদুর, ঢাকা।

| | | |
|---|---|---|
| | | কে |
| র বৃ বু | | ম |
| শু রা চ | লং | শ |

...কাহিনী—আবদুল গণি (খাজা) ঢাকার প্রসিদ্ধ মুসলমান জমিদার। ইঁহার পূর্ব্বপুরুষেরা কাশ্মীরবাসী। সিপাহি-বিদ্রোহের সময় এবং তাহার পরে অনেক সময় ইনি গভর্ণমেণ্টের সাহায্য করিয়াছিলেন। ইনিই ঢাকা সহরে অনেক টাকা ব্যয় করিয়া কলের জল ব্যবহারের ব্যবস্থা করিয়াছিলেন। ইনি ১৮৬৬ সালে বঙ্গীয় এবং পর বৎসর বড় লাটের ব্যবস্থাপক সভার অন্যতম সভ্যরূপে মনোনীত হন। গভর্ণমেণ্ট ইঁহাকে ১৮৭১ খ্রীষ্টাব্দে সি, এস, আই, এবং ১৮৮৬ খ্রীষ্টাব্দে কে, সি, এস, আই, উপাধি প্রদান করেন। ১৮৭৫ সালে ইনি নবাব হন এবং ১৮৭৭ সালের ১লা জানুয়ারি এই উপাধি বংশগত থাকিবে বলিয়া স্থিরীকৃত হয়। ১৮৯৬ সালে ঢাকা সহরে ইঁহার মৃত্যু হয়। ইঁহার পুত্র নবাব বাহাদুর স্যার খাজে আসানুল্লা ১৮৪৬ খ্রীষ্টাব্দে জন্মগ্রহণ করেন এবং ১৯০১ খ্রীষ্টাব্দে ১৬ই ডিসেম্বর হঠাৎ মৃত্যুমুখে পতিত হন। আসানুল্লা সাহেব পিতার ন্যায় বদান্য ছিলেন। ইঁহারই পুত্র নবাব খাজে সলিমুল্লা বর্ত্তমান সময়ে ঢাকার নবাব বংশের প্রতিনিধি।

জন্মপত্রিকা...—(সুপ্রসিদ্ধ নবাব গণিমিয়া সাহেব বাহাদুর।) ইঁহার জন্মকালীন চতুর্থপতি তুঙ্গী মঙ্গল নবমপতি বুধের সহিত সম্বন্ধ করিয়াছে। এই উভয় গ্রহ পুনরায় ৩য়, ৬ষ্ঠ ও ১১শ পতি সহ সম্বন্ধ করিয়াছে; এই হেতু প্রবলতর রাজযোগ সূচিত হইয়াছে। যথা—

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
আয়ুস্ত্রিষষ্ঠলাভেশ সম্বন্ধী চ যো গ্রহঃ।
পুনস্তাদৃশঃ কেন্দ্রেশসম্বন্ধী স তু রাজ্যদঃ॥

ইতি বৃহৎ পারাশরী হোরা।

সৌরিস্তৃতীয়ে ক্ষিতিজশ্চতুর্থে তুঙ্গী যদি স্যাদ্দশমে যুতশ্চ।
সূর্য্যেন সৌম্যেন চ দেবপূজ্যঃ একাদশস্থা অগুচন্দ্র শুক্রাঃ॥
যস্যানব লগ্নোদ্ভব পুংস এব দৈবার্থলাভ ব্যবসায়বশেন।
ক্রমক্রমৈঃ সোঽপ্যতুলার্থশালী স্বদেশমধ্যে বহুভূমিনাথঃ॥
তস্যানিশং কীর্ত্তিকলাপহেতোঃ বিখ্যাতনামানৃপসম্ভ্রমেন॥

ইতি ভৃগু সংহিতা।

যদি জন্মকালীন শনি তৃতীয়ে, তুঙ্গী মঙ্গল চতুর্থে, দশমে গুরু রবিবুধযুক্ত, একাদশে চন্দ্র শুক্র রাহু গ্রহ অবস্থান করে, তবে তুলা লগ্নে জাত ব্যক্তি, দৈববশে লব্ধধনে ব্যবসা করিয়া ক্রমশঃ অতুল ধনশালী হইবেন। পরে স্বদেশমধ্যে বহু ভূমিনাথ ও নানা কীর্ত্তিকলাপে বিখ্যাত হইয়া রাজসম্ভ্রম লাভ করিবেন এবং স্ব স্ব ধর্ম্মকর্ম্মে প্রচুর দানে কুটুম্ববর্গের পূজনীয় হইবেন।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে এক গ্রহ দ্বিতীয় সপ্তমপতি হইয়া চতুর্থস্থ হইলে তাহার দশা শুভফলদায়ক। যথা—

একো দ্বিসপ্তমস্থাননায়কো যদি
সৌখ্যগঃ দশাতস্য শুভা জ্ঞেয়া।

ইঁহার জন্মকালীন মঙ্গল দ্বিতীয় ও সপ্তমপতি হইয়া চতুর্থস্থ হইয়াছে।

# ৺জয়কৃষ্ণ মুখোপাধ্যায়।

## জমিদার, উত্তরপাড়া।

### জন্ম-পত্রিকা—শকাব্দাঃ ১৭৩০।৪।৮। সন্ধ্যারাত্রি।

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৩ | ১১ | ২১ |
| ২ | ১৭ | ৪১ |
| ৪৬ | ১৭ | ১৩ |
| ২৮ | ২ | ৯ |

অষ্টোত্তরী দশাবর্ষাদি

| | | |
|---|---|---|
| | কে ২ | লং বৃ ২৫ |
| ম ৮ বু ৯ | জন্মকুণ্ডলী | |
| র ১০ শু ১১ চ-২ | শ ১৬ রা ১৬ | |

পর্য্যাহঃ।

| | | |
|---|---|---|
| ৪ | ১২ | ২২ |
| ৩ | ১৪ | ৩৪ |
| ৪২ | ১৮ | ৩৩ |
| ১৫ | ৪ | ১০ |

বিংশোত্তরী দশা-বর্ষাদি

**জীবন-কাহিনী**—জয়কৃষ্ণ ১২১৫ সালের ৯ই ভাদ্র ( ইং ১৮০৮ খৃষ্টাব্দের ২৪শে আগষ্ট ) উত্তরপাড়া গ্রামে ভূমিষ্ঠ হয়েন। ইঁহার পিতা জগমোহন ইংলণ্ডেশ্বরের চতুর্দ্দশ সংখ্যক সৈন্ত সম্প্রদায়ে বেনিয়ানের কার্য্য করিতেন। চির প্রচলিত প্রথানুসারে পঞ্চমবর্ষ বয়ঃক্রমকালে জয়কৃষ্ণের বিদ্যারম্ভ হয়। বাল্যকাল হইতেই জয়কৃষ্ণ বড়ই মেধাবী ও তীক্ষ্ণবুদ্ধিসম্পন্ন ছিলেন, তাঁহার স্মৃতিশক্তি বড়ই প্রখর ছিল। তিনি এক মুহূর্ত্তও আলস্তের দাসত্ব স্বীকার করিতে ভালবাসিতেন না। জয়কৃষ্ণ কিছুকাল হুগলী কালেক্টরীতে মহা ফেজের কার্য্য করেন। ইহার পর তিনি কলিকাতা রেভিনিউ বোর্ডের ডেপুটী রেজিষ্ট্রারের পদে মনোনীত হয়েন। এই পদের বেতন পাঁচশত টাকা। কিন্তু তাঁহাকে নবোপার্জ্জিত সম্পত্তি গুলির উন্নতিসাধন ও সুবন্দোবস্তের জন্ত উচ্চপদ গ্রহণে নিবৃত্ত হইতে হইল। ১৮৩৭ খৃষ্টাব্দে জয়কৃষ্ণ চাকরী ত্যাগ করিয়া জমিদারী কার্য্যে মনোনিবেশ করিলেন। তিনি বড় প্রজাবৎসল ছিলেন, তাঁহার সময়ে আমলার চাণাকী চাতুরী অত্যাচার উৎপীড়নাদি একবারে উঠিয়া গিয়াছিল। সাধারণ হিতকর কার্য্যেও তাঁহার বিশেষ দৃষ্টি ছিল। বালী খালের উপর একটী সুদৃঢ় সেতু নির্ম্মাণের জন্ত তিনি গবর্ণমেণ্টের হস্তে দশসহস্র মুদ্রা দান করেন। ১৮৪৯ খৃষ্টাব্দে বালী হইতে [illegible] পর্য্যন্ত যে রাস্তাটি আছে, তাহার উপর দিয়া যাহাতে গাড়ী ঘোড়া

চলিতে পারে এরূপ ভাবে তাহার সংস্কারের চেষ্টা করেন। যৌবনে জয়কৃষ্ণবাবুর "ধনে পুত্রে লক্ষীলাভ" ঘটিয়াছিল। জয়কৃষ্ণবাবুর সুখের সংসারে তাঁহার তিনটী পুত্র ও কন্যা। পুত্র তিনটীর মধ্যে জ্যেষ্ঠ হরমোহন, মধ্যম রাজা প্যারীমোহন, কনিষ্ঠ রাজমোহন। প্রবল পাঠশক্তি প্রযুক্ত বার্দ্ধক্যে তাঁহার দৃষ্টিশক্তির অপচয় ঘটিতে থাকে; ১৮৭০ অব্দে তিনি একবারেই দৃষ্টিহীন হয়েন। এই অন্ধ অবস্থাতেই ১২৮২ সালের ভাদ্র মাসে জয়কৃষ্ণবাবুর পত্নীবিয়োগ হয়। জয়কৃষ্ণ সুবক্তা ও সুলেখক ছিলেন। তাঁহার লিখিত কয়েকখানি ইংরাজি পুস্তিকা পাঠ করিলে রচনা-চাতুর্য্য বেশ বুঝিতে পারা যায়।

**জন্ম-পত্রিকা-বিচার**—( ৺জয়কৃষ্ণ মুখোপাধ্যায়। ) জ্যোতিষ-শাস্ত্রে উক্ত হইয়াছে ধন ও ভাগ্যপতি একগ্রহ হইলে শুভ। এই কুণ্ডলীতে ধন ও ভাগ্যপতি মঙ্গল, কেন্দ্রপতি বুধের সহিত চতুর্থ সম্বন্ধ করিয়া কোণস্থ হওয়ায় এবং পঞ্চমপতি চন্দ্র চতুর্থ ও সপ্তমপতি বুধের সহিত মুখ্য সম্বন্ধ করায় রাজযোগকারী হইয়াছে। যথা—ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো ইত্যাদি।

রবি—রাজার কারক। স্বক্ষেত্রস্থ রবি ও মিত্রক্ষেত্রস্থ বৃহস্পতির পরস্পর সম সপ্তম দৃষ্টি হেতু রাজযোগ হইয়াছে। রবি স্বক্ষেত্রস্থ ও ষষ্ঠস্থানগত;—

ষষ্ঠে রবিঃ শত্রুনিপাতকারী।

আয়ুস্ত্রিষষ্ঠলাভেশঃ সম্বন্ধী খলু যো গ্রহঃ।
পুনস্তাদৃশ সম্বন্ধী কেন্দ্রেশঃ স চ রাজ্যদঃ॥

ইতি বৃহৎ পারাশরী হোরা।

এখানে ষষ্ঠস্থানাধিপতি রবি ও শুক্র সমসপ্তমে থাকিয়া তাহাদের সম্মিলিত বল বৃহস্পতিকে অর্পণ করায় রাজযোগকারী হইয়াছে।

পঞ্চমস্থান পুত্রস্থান—এই স্থানে পুত্রলাভ প্রভৃতি অনুমিত হয়। পঞ্চমাধিপতি চন্দ্র কেন্দ্রগত হইয়া বৃহস্পতি কর্ত্তৃক প্রায় পূর্ণদৃষ্ট হইতেছে এবং পঞ্চমপতি চতুর্থ ও সপ্তমপতির সহিত মুখ্য সম্বন্ধ করিয়া শুভভাবগত হইয়াছে। এই হেতু ইঁহার সৎপুত্রলাভ যোগ সূচিত হইতেছে।

জয়কৃষ্ণবাবুর জন্মকালে শনি অষ্টম স্থানস্থ তুঙ্গী। তাঁহার ফল,—

প্রচণ্ডকর্ম্মা সুমহান্ বলিষ্ঠো রণেহশূরঃ কুলকীর্ত্তিবর্দ্ধনঃ।
সংগ্রামজেতানৃপকীর্ত্তিযুক্তঃ তুঙ্গীশনিঃ রন্ধ্রগতোহি যস্য॥
দৃষ্টেতেযুজ্যতেবাপিচান্দ্রজেন বৃহস্পতিঃ।
শিরসা শাসনং তস্য ধারয়ন্তিনৃপস্তদা॥

ইত্যাদি নিয়মানুসারে পঞ্চমস্থান ( বিদ্যাসূচক ) হইতে বুধ, বৃহস্পতির উপর দৃষ্টি করায় বিদ্যা সম্বন্ধেও ইঁহার সম্মানলাভ সূচিত হইতেছে।

মঙ্গল ভূমির কারক; এইহেতু চতুর্থাধিপতি বুধ মঙ্গলযুক্ত হইয়া কোণস্থ হওয়ায় ভূমিসম্পত্তিবান্ যোগ সূচিত হইয়াছে।

# মাননীয় বিচারপতি ৺চন্দ্রমাধব ঘোষ।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৫৯।১০।১৫।৫।৪২

পূর্ব্বাহঃ।

| | | |
|---|---|---|
| | লং | চ ২৬<br>রা ২৬<br>শু ২৫<br>র ম ২৪ |
| | জন্মকুণ্ডলী | বু ২৩ |
| বৃ ১১<br>কে ১৩ | | শ ১৮ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ২ | ২৬ | ২২ |
| ২ | ৪৬ | ৮ |
| ১৮ | ৫২ | ১১ |
| ৫° | ৩ | ১৬ |

অষ্টোত্তরী দশা

শু—১৯।৩।২৮

বিংশোত্তরীদশা

শ—১২।১০।১৮

**জীবন-কাহিনী**—মাননীয় বিচারপতি চন্দ্রমাধব ঘোষ ১৮৩৮ খৃষ্টাব্দের ২৬শে ফেব্রুয়ারী জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম রায় দুর্গাপ্রসাদ ঘোষ বাহাদুর। তিনি সুদীর্ঘকাল ডেপুটী কালেক্টরের পদে প্রতিষ্ঠিত থাকিয়া নিজগুণে গভর্ণমেন্টের প্রীতিভাজন হইয়াছিলেন। চন্দ্রমাধব প্রথমতঃ পুরাতন হিন্দু-কলেজে পাঠারম্ভ করেন। ১৮৫৫ খৃষ্টাব্দে হিন্দুকলেজ প্রেসিডেন্সী কলেজে পরিণত হয়। ১৮৫৭ খৃষ্টাব্দে বর্ত্তমান ইউনিভারসিটি প্রতিষ্ঠিত হইলে চন্দ্রমাধব প্রথম বৎসর এণ্ট্রান্স পরীক্ষায় সুখ্যাতির সহিত প্রথম শ্রেণীতে উত্তীর্ণ হইয়া, নূতন ইউনিভারসিটির উপাধি লাভের জন্ম পড়িতে আরম্ভ করেন। প্রেসিডেন্সী কলেজের সংশ্লিষ্ট আইনের ক্লাসে প্রবিষ্ট হইয়া, চন্দ্রমাধব তাৎকালিক আইন অধ্যাপক পণ্ডিত ব্যারিষ্টার মন্টিয়ো সাহেবের অতি প্রিয় শিষ্য হইয়া উঠেন। ১৮৬০ খৃষ্টাব্দে চন্দ্রমাধব অতি প্রশংসার সহিত কমিটির পরীক্ষায় উত্তীর্ণ হইয়া আদালতের উকীলের তালিকায় ভুক্ত হন এবং বর্দ্ধমানের জেলাকোর্টে ওকালতী কার্য্য আরম্ভ করেন। ছয়মাস কাল অতীত না হইতে হইতেই তিনি সরকারী উকিলের পদে নিযুক্ত হন। এই সময়ে তিনি ডেপুটী ম্যাজিষ্ট্রেটের পদ প্রাপ্ত হন। এই কার্য্য তাঁহার পক্ষে নিতান্ত অপ্রীতিকর হওয়ায় তিনি

এই পদ ছাড়িয়া সদর দেওয়ানি আদালতের উকীল হইয়া প্রকৃত যোগ্যতা প্রকাশের পথ পাইলেন। অতঃপর তিনি প্রেসিডেন্সী কলেজে আইন অধ্যাপকের পদে কার্য্য করিয়া স্বকীয় আইনবিদ্যায় ছাত্রদিগকে মুগ্ধ করেন। অনন্তর হাইকোর্টে ওকালতী করিতে করিতেই উক্ত আদালতের জজ পদে অভিষিক্ত হইয়া স্বকীয় বিদ্যাবুদ্ধি, সূক্ষ্মদর্শিতা প্রভৃতি গুণের পরিচয় দিবার অবসর পান। স্যার রমেশচন্দ্রের ন্যায় চন্দ্রমাধবও হাইকোর্টের প্রধানতম জজ পদে প্রতিষ্ঠিত হইয়া দেশের ও সমাজের গৌরব বর্দ্ধন করিয়াছেন। চন্দ্রমাধব বন্ধুসমাজে অমায়িক ও সুরসিক বলিয়া পরিচিত। বাক্‌পটুতাও যোষ-প্রবরে যথেষ্ট আছে। কিছুদিন প্রধানতম জজপদে কার্য্য করিবার পরেই চন্দ্রমাধব "স্যার" হইয়াছেন।

**জন্ম-পত্রিকা-বিচার**—( বিচারপতি চন্দ্রমাধব ঘোষ )—এই কুণ্ডলীতে লগ্নপতি ও নিধনপতি মঙ্গল শুভ। দ্বিতীয় ও সপ্তমপতি শুক্র, ৫ম ও ৯ম পতিসহ সম্বন্ধ করিয়া লগ্নপতিসহ সম্বন্ধ করিয়াছে। এজন্য প্রবল সম্ভ্রমযোগ সূচিত হইতেছে। যথা,—

চন্দ্রজ্ঞগুরুকাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনাথকঃ।
সদৃষ্টোঽপি কোণেশ সম্বন্ধী রাজ্যদায়কঃ॥

অন্য পারাশরীতে আছে মেষ ও মিথুন লগ্নে বৃহস্পতি ও শনির সম্বন্ধ রাজ্য ভঙ্গকারক, কিন্তু এখানে তাহা হয় নাই। মঙ্গল ও শনি মুখ্য সম্বন্ধ করিয়াছে, এজন্য নিধনস্থ শনি অনিষ্টকারক নহে। এই কারণে ইহা শ্রেষ্ঠতম রাজযোগ।

লগ্ন হইতে পঞ্চমস্থানে—বিদ্যা, বুদ্ধি, দেবভক্তি, রাজানুগ্রহ, পুত্রলাভ প্রভৃতি অনুমিত হয়। এই কুণ্ডলীতে পঞ্চমস্থান পঞ্চমাধিপতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট; বুধ দশমস্থ এবং ভাগ্যপতি বৃহস্পতি পুত্রভাবগত হইয়া লগ্নপতি, দ্বিতীয়পতি ও পঞ্চমপতির সহিত দ্বিতীয় সম্বন্ধ করতঃ জাতককে বিদ্বান্ এবং বিশিষ্ট বুদ্ধিমান্ করিয়াছে।

পুত্রস্থানগতে জীবে পরিপূর্ণবলান্বিতে।
লগ্নাধিপেন সংদৃষ্টে পুত্রপ্রাপ্তির্ন সংশয়ঃ॥

ইত্যাদি নিয়মানুসারে মিত্রগৃহস্থ বৃহস্পতি পুত্রভাবগত হইয়া লগ্নাধিপতি মঙ্গল কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় জাতকের সৎপুত্রলাভ সূচিত হইতেছে।

# সদ্বিদ্বান্ ৺নরেন্দ্রনাথ সেন,

## "মিরার"-সম্পাদক।

### শকাব্দাঃ ১৭৬৪।১০।১২।৩৫।১১

গ্রহাণাং স্পষ্টাঃ

র—১০।১২।৫৯।৩৬
চ—৮।৭।২৫।৪৩
ম—৭।৮।২।৪৬
বু—৯।২৩।১৫।৫০
বৃ—৯।২০।৪৬।২৮
শু—৮।২৫।৪৩।৫৮
শ—৮।২৯।২৩।৫০
রা—৮।১৮।৫৫।৫
কে—২।১৮।৫৫।৫

| | | |
|---|---|---|
| কে৬ | | র ২৪ |
| | জন্মকুণ্ডলী | বু বৃ ২২ |
| লং অ ১১।৪৩ | | শু রা ০০ শ ২১ চ ১১ ম ১৭ |

অষ্টোত্তরীদশা—
শ—বর্ষাদিঃ ১।৫।২০
বিংশোত্তরীদশা—
কেতোর্বর্ষাদিঃ—
৩।৪।১২

জীবন-কাহিনী—২৪ পরগণার অন্তর্গত স্থবিখ্যাত সেনবংশে ১৮৪০ খৃষ্টাব্দের ২০শে জানুয়ারি নরেন্দ্রনাথের জন্ম হয়। নরেন্দ্রনাথ মহাত্মা কেশবচন্দ্র সেন মহাশয়ের জ্যেষ্ঠতাত-পুত্র। নরেন্দ্রনাথ প্রথমে হিন্দুকলেজে প্রবেশ করেন। প্রায় ষোড়শবর্ষ বয়ঃক্রমকালে কঠিন পীড়াবশতঃ ইনি কলেজ পরিত্যাগ করিতে বাধ্য হন। অতঃপর গৃহশিক্ষকের সাহায্যে এবং নিজের যত্নে ও অনুরাগে নরেন্দ্রনাথ ক্রমশঃ সুপণ্ডিত হইয়া উঠেন। যৌবনের প্রারম্ভেই তিনি সংবাদপত্রে ছোট ছোট প্রবন্ধ লিখিতে আরম্ভ করেন। ২৩।২৪ বৎসর বয়ঃক্রমকালে তিনি এটর্ণির কার্য্য আরম্ভ করেন। ১৮৬১ খৃষ্টাব্দে "মিরার" পাক্ষিকরূপে প্রকাশিত হয়। তখন মহাত্মা মনোমোহন ঘোষ সম্পাদক এবং নরেন্দ্রনাথ তাঁহার সহযোগী নিযুক্ত হন। তদনন্তর কেশবচন্দ্র ও প্রতাপচন্দ্র কিছুকাল সাপ্তাহিক মিরারের সম্পাদকতা করার পর, নরেন্দ্রনাথ তাহার সম্পাদক হন। কি রাজদ্বারে কি জনসাধারণের মধ্যে নরেন্দ্রনাথের সম্মান সর্ব্বত্র। গবর্ণমেণ্ট স্বয়ং অনুরোধ করিয়া তাঁহাকে মিউনিসিপ্যাল কমিশনার এবং

অনারারি ম্যাজিষ্ট্রেট করিয়াছেন। তিনি একাধিকবার ব্যবস্থাপক সভায় সভ্য নির্ব্বাচিত হইয়াছেন। কি রাজনীতি, কি সমাজ-সংস্কার, কি স্ত্রীশিক্ষা বিস্তার, কি পরোপকার, কি চরিত্র, কি ধর্ম্মভাব সকল বিষয়েই তিনি সকলের শ্রদ্ধার পাত্র হইয়া আছেন। ধর্ম্মমতে তিনি উদার হিন্দু। অথচ, বাল্য-বিবাহ, জাতিভেদ প্রভৃতি প্রথার বিরোধী এবং সকল ধর্ম্ম ও সম্প্রদায়ের প্রতি শ্রদ্ধাশীল। তিনি জাতিবর্ণ নির্ব্বিশেষে সকলের বন্ধু।

জন্মপত্রিকা-বিচার।—(৺নরেন্দ্রনাথ সেন) এই কুণ্ডলীতে চতুর্থ ও সপ্তমাধিপতি শুক্র নীচাংশ অতিক্রম করিয়া পঞ্চম শনির সহিত মুখ্য সম্বন্ধ করিয়াছে; এইহেতু বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে। যথা—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্‌যদি সুযোগকৃৎ॥

"কোণনাথস্য সম্বন্ধী রাহুঃ কেন্দ্রগঃ" ইত্যাদি নিয়মে রাহু শুভপ্রদ। দ্বিতীয় ও নবমাধিপতি শুক্র চতুর্থস্থ হইয়া পঞ্চমপতি শনির সম্বন্ধী হওয়ায় শুক্রদশায় বিদ্যা ও পত্নীযোগ।

সুতেশ-মানেশ-সুখেশধর্ম্মপা একত্র সংস্থা যদি যত্রকুত্র।
তেষাং দশা রাজ্যফলপ্রদাতৈর্যুক্তগ্রহাণামপিতদ্বদেব॥

ইত্যাদি নিয়মে পঞ্চম ও নবমপতিযুক্ত চন্দ্রদশা শুভপ্রদ। এইহেতু চন্দ্রদশায় সম্ভ্রম ও ভাগ্য যোগ।

পঞ্চমাধিপতি শনি ও নবমাধিপতি শুক্র চতুর্থ সম্বন্ধ করিয়াছে। কিন্তু গ্রহগণের তাদৃশ বল না থাকায় ইনি একজন কঠোর সন্ন্যাসী না হইলেও একজন উচ্চমতাবলম্বী জাতিভেদজ্ঞানবিবর্জ্জিত জ্ঞানভক্তি মিশ্রিত সাধক সে বিষয়ে সন্দেহ নাই।

দৃশ্যতে যুজ্যতে বাপি চান্দ্রজেন বৃহস্পতিঃ।
শিরসা শাসনং তস্য ধারয়ন্তিনৃপস্তদা॥

ইত্যাদি নিয়মানুসারে পঞ্চমস্থানে (বিদ্যাসূচক) বৃহস্পতি বুধযুক্ত হইয়া অবস্থান করায় বিদ্যা সম্বন্ধেও ইহাঁর অতুল সম্মানলাভ সূচিত হইতেছে।

---

# মহামহোপাধ্যায় পণ্ডিতবর ৺মহেশচন্দ্র ন্যায়রত্ন।

**জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৫৭।১০।১০।৪।২৫**

পূর্ব্বাহঃ

| | | |
|---|---|---|
| ১ | ১ | ২৪ |
| ৫ | ৫১ | ৩১ |
| ৪৮ | ৬২ | ৩৬ |
| ৩২ | ১ | ১০ |

অষ্টোত্তরীদশা—

শু—৪।৭।২৮

জন্মকুণ্ডলী: রা ৩; বু ৬; চ ২; লং অ ৩।১০ ৬২৭; র ২৫ বৃ ২৩; ম ২৩; শ ১৫; কে ১৭

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ২ | ২ | ২৫ |
| ৬ | ৬০ | ৫১ |
| ৪২ | ০ | ১৭ |
| ৩ | ৩ | ১১ |

বিংশোত্তরীদশা—

শু—১৮।৪।৬

**জীবন-কাহিনী**—১২৪২ সালের ১১ই ফাল্গুন সোমবার পণ্ডিত মহেশচন্দ্র হুগলী জেলার অন্তঃপাতী আমতার নিকটবর্ত্তী নারিট গ্রামে জন্মগ্রহণ করেন। তাঁহার পিতার নাম হরিনারায়ণ তর্কসিদ্ধান্ত, তিনি একজন গণনীয় অধ্যাপক ছিলেন। নবমবর্ষ বয়ঃক্রমকালে মহেশচন্দ্র প্রথম সংস্কৃত পড়িতে আরম্ভ করেন। তিনি সুপ্রসিদ্ধ বৈয়াকরণ তারানাথ তর্কবাচস্পতির নিকট ব্যাকরণ, সুপ্রসিদ্ধ দার্শনিক পণ্ডিত জয়নারায়ণ তর্কপঞ্চাননের নিকট দর্শনশাস্ত্র, ঠাকুরদাস চূড়ামণির নিকট ন্যায়শাস্ত্র এবং দুর্গাদাস বাচস্পতির নিকট স্মৃতিশাস্ত্র অধ্যয়ন করেন। পণ্ডিত কাশীনাথ তর্করত্নের নিকট তিনি ফলিত জ্যোতিষ শিক্ষা করেন। এই সকল শিক্ষার পর মহেশচন্দ্র বারাণসীধামে গমন করিয়া তথাকার অধ্যাপকগণের নিকটে উপনিষদ, পাতঞ্জল ও মীমাংসা দর্শন অধ্যয়ন করেন। তিনি ১৮৭৭ খৃষ্টাব্দে সংস্কৃত কলেজের প্রিন্সিপাল হন, এ কার্য্যে তাঁহার বিশেষ সুখ্যাতি হইয়াছিল। ১৮৮১ খৃষ্টাব্দে তিনি সি, আই, ই, উপাধি এবং ১৮৮৭ খৃষ্টাব্দে মহামহোপাধ্যায় উপাধিতে ভূষিত হইয়াছিলেন। তাঁহার [illegible] অনেকগুলি সংস্করণ ছিল। প্রাদেশিক চতুষ্পাঠীসমূহে গবর্ণমেন্টের

সাহায্য দান ও চতুষ্পাঠির ছাত্রগণকে উপাধি ও বৃত্তি দান ব্যবস্থা তাঁহারই যত্নের ফল। সন ১৩১২ সালের ২৯শে চৈত্র তারিখে এই মাননীয় পণ্ডিতমহাশয় দেহত্যাগ করিয়াছেন।

জন্মপত্রিকা-বিচার—(পণ্ডিতবর ৺মহেশচন্দ্র ন্যায়রত্ন) এই মহাত্মার জন্মকালীন শুক্র, শনি ও মঙ্গল এই তিনটী গ্রহ তুঙ্গী ছিল। একাদিগ্রহ তুঙ্গগত হইলে কি ফল?

উৎকৃষ্টাঃ স্ত্রী সুখিনঃ প্রকৃষ্টকার্য্যারাজপ্রতিরূপকাশ্চ।
রাজানএকদ্বিত্রিচতুর্ভির্জায়ন্তেতঃ পরং দিব্যাঃ॥

অর্থাৎ যাঁহার একটী গ্রহ তুঙ্গী থাকে, তিনি উৎকৃষ্ট লোক, দুইটী থাকিলে স্ত্রী সুখী, তিনটী থাকিলে উৎকৃষ্ট কার্য্যকারী, চারিটী থাকিলে রাজপ্রতিরূপ, পাঁচটী গ্রহ তুঙ্গী হইলে রাজা হয় এবং নরাকারে অবতীর্ণ দেবতারই ছয়টী গ্রহ তুঙ্গী হয়।

এই কুণ্ডলীতে লগ্ন ও কার্য্যপতি এক গ্রহ হইয়া সুখভাবস্থ হইয়াছে, ইহার ফল যথা;—

"একস্থৌ তনুকর্ম্মপৌ যদি তয়োরেকাধিপত্যোতু বা।
জাতঃ স্বার্জ্জিত সদ্ধনেন কুরুতে যজ্ঞাদি কর্ম্মোৎসবং।
সার্কৌ শুভ্রধনেন সাহি শিখিনৌ কুটৈঃ সজীবৌনৃপৈঃ।
তৎতৎ কারক বিত্ততো যদি যুতে রব্যাদিভিঃ কর্ম্মপৈঃ॥"

এই জন্য ইনি রাজধনে গৃহ, বাহন, ভূমি প্রভৃতি করিয়াছেন। এই শুক্রের সহায়ক তুঙ্গী শুক্র। ধন ও ভাগ্যপতি মঙ্গল লাভস্থ; লাভপতি তাহার কোণস্থ ও তুঙ্গী, এজন্য মঙ্গলের দশাকালে ৩৫ বর্ষের শেষার্দ্ধ হইতে ৪২ বর্ষ পর্য্যন্ত মান সম্ভ্রমের পূর্ণতা হইয়াছিল। আর বৃহস্পতির দশাও শুভ ফলদায়ক। এই দশাকালে পুত্র ও জামাতা হইতে আনন্দ বৃদ্ধি; গৃহ, বাহন ও ভূমি সম্পত্তি ক্রয়, এবং ধর্ম্মবিষয়ক কীর্ত্তি স্থাপন করিয়া দেশ ও সমাজ মধ্যে প্রতিষ্ঠাভাজন হইয়াছেন এবং সর্ব্বত্র ইহাঁর কীর্ত্তি চিরদিন বিঘোষিত হইবে।

"মানেশঃ সুখরাশিগঃ" ইত্যাদি নিয়মানুসারে বৃহস্পতির দশা শুভফলদায়ক।

তীর্থ মৃত্যু যোগ;—

লগ্নস্ত দক্ষিণে চন্দ্রে বামে চৈব দিবাকরে।
কৃত্বা পুণ্য সহস্রাণি ম্রিয়তে জাহ্নবী জলে॥

ইহাঁর জন্মকালে লগ্নের দক্ষিণে অর্থাৎ দ্বিতীয় স্থানে চন্দ্র, এবং লগ্নের বামে অর্থাৎ দ্বাদশে রবি অবস্থিত।

# সুপ্রসিদ্ধ কবিরাজ ৺গঙ্গাধর রায়।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭২৫।২।২৪।৮।০

শু ৪
রা ৪
বৃ ৩
চ ২১
ম২৪
বু ৬
র শ ৭
জন্মকুণ্ডলী
লং
কে১৭

**জীবন-কাহিনী**—সন ১২০৫ সালের ২৫শে আষাঢ় যশোহর জেলার মাগুরাগ্রামে গঙ্গাধর জন্মগ্রহণ করেন। পঞ্চমবর্ষ বয়সে ইঁহার হাতেখড়ি হয়। পাঠশালায় পাঠ শেষ হইলে গঙ্গাধর নন্দকুমার সেনের নিকট মুগ্ধবোধ পড়েন। অনন্তর যশোহরের বারুইখালী গ্রাম নিবাসী রামরত্ন চূড়ামণির নিকট অভিধান, অলঙ্কার ও কাব্য পাঠ করেন। তৎপরে চরকাদি বৈদ্যগ্রন্থ অধ্যয়ন করেন। এই সময়ে ইঁহার বয়ঃক্রম প্রায় কুড়ি বৎসর। গঙ্গাধর অতি অল্প বয়সেই মুগ্ধবোধের টীকা প্রণয়ন করিয়া বিশেষ কৃতিত্বের পরিচয় প্রদান করেন। তাঁহার সর্ব্বপ্রধান কীর্ত্তি চরকের “জল্পকল্পতরু” টীকা। এই টীকায় তাঁহার যশ সর্ব্বত্র প্রচারিত হইয়া পড়ে। তিনি মুর্শিদাবাদে চিকিৎসা ব্যবসায় আরম্ভ করেন। তৈত্তিরীয় প্রভৃতি তিনখানি উপনিষদের ভাষ্য, ঈশগীতা, ভগবদ্গীতার ব্যাখ্যান, কৌমার ব্যাকরণের ব্যাখ্যা, অগ্নিপুরাণোক্ত আয়ুর্ব্বেদের ভাষ্য প্রভৃতি অনেকগুলি সংস্কৃত গ্রন্থ প্রণয়ন করেন। তিনি বাঙ্গালা ভাষায়ও কয়েকখানি পুস্তক প্রণয়ন করিয়াছেন, তন্মধ্যে বহুবিবাহ-রাহিত্য, বিধবাবিবাহ-প্রতিষেধ প্রভৃতি পুস্তক উল্লেখযোগ্য। বস্তুতঃ সংস্কৃতশাস্ত্রে তাঁহার ন্যায় পণ্ডিত ভারতবর্ষে অতি অল্পই জন্মগ্রহণ করিয়াছেন। তাঁহার চিকিৎসা-নৈপুণ্যে অনন্যসাধারণ সকলেই মুগ্ধ হইয়াছিলেন। গঙ্গাধরের ছাত্রগণের মধ্যে ৺দ্বারকানাথ সেন মহাশয়ের নাম বিশেষ উল্লেখযোগ্য। ১৮৮৫ খৃষ্টাব্দের জুন মাসে গঙ্গাধর কবিরাজ পরলোকগমন করেন।

**জন্ম-পত্রিকা-বিচার**—( কবিরাজ গঙ্গাধর রায় )।

দশমভবননাথঃ কেন্দ্র কোণে ধনে বা।
বলবতি যদি জাতঃ ক্ষেত্র-সিংহাসনে বা।
স ভবতি নরনাথো বিশ্ববিখ্যাত কীর্ত্তিঃ।
মদগলিতকপোলৈঃ সদ্গজৈঃ সেব্যমানঃ॥

অর্থাৎ যদি দশমাধিপতি গ্রহ কেন্দ্র, ত্রিকোণে বা ধনস্থানে থাকিয়া বলবান হয় কিম্বা স্বক্ষেত্রে অবস্থান করে, তাহা হইলে ক্ষেত্র-সিংহাসনযোগ হয়। উক্ত যোগে জাতব্যক্তি কীর্ত্তিমান্ এবং রাজতুল্য হয়, এমন কি, মত্ত হস্তীদ্বারা সেবিত হইয়া থাকে। ইহাঁর জন্মকালীন লগ্ন হইতে দশমাধিপতি গ্রহ শুক্র দশমে অবস্থিত, এই হেতু বিশেষ সম্ভ্রমযোগ সূচিত হইয়াছে।

ভাগ্যেশরাজ্যেশধনেশ্বরাণামেকোঽপি চন্দ্রাদ্ যদি কেন্দ্রবর্ত্তী।
স্বপুত্রলাভাধিপতির্গুরুশ্চেদখণ্ড সাম্রাজ্য পতিত্ব মেতি॥

ইতি বৃহৎ পারাশরী হোরা।

এই কুণ্ডলীতে দ্বিতীয়াধিপতি বুধ মিথুনে স্বগৃহস্থ হইয়া মীনস্থ চন্দ্রের কেন্দ্রবর্ত্তী হইয়াছে। বুধ, শুক্র ও বৃহস্পতি বিশেষ বলশালী এবং বৃহস্পতির পঞ্চমাধিপতিত্ব হেতু এই মহাত্মার যশোরাশি চতুর্দ্দিকে বিস্তৃত হইয়াছিল।

এই কুণ্ডলীতে লাভাধিপতি উঃ বুধ স্বগৃহস্থ হইয়া লগ্নাধিপতিযুক্ত এবং দশমাধিপতি শুক্র স্বগৃহে দশমস্থ হইয়া বিশেষ বলশালী হইয়াছে। "বুধে ভিষকজ্যোতিষকাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ" এবং শুক্রে কাব্য, বিজ্ঞানশাস্ত্রপরতা প্রভৃতি নিয়মে চিকিৎসকের এবং কবিত্ব শক্তির যোগ স্পষ্ট সূচিত হইতেছে। এই হেতু ইনি চিকিৎসা-শাস্ত্রে বিশেষ সম্ভ্রান্তগণ মধ্যে গণ্য হইয়াছিলেন এবং একজন সুলেখক ও সুপ্রসিদ্ধ কবি বলিয়া পরিগণিত ছিলেন।

লগ্ন হইতে নবম স্থান—ধর্ম্মবোধক। ইহাঁর জন্মকালীন ধর্ম্মাধিপতি মঙ্গল পাপযোগ দৃষ্টি রহিত হইয়া, কেন্দ্রগত এবং ধর্ম্মভাবে ধর্ম্মকারক বৃহস্পতি অবস্থিত, এই হেতু ধর্ম্মসাধনেও ইহাঁর বিশেষ অনুরাগ ছিল।

লগ্ন হইতে একাদশ স্থানে—লাভালাভ অনুমিত হয়। ইহাঁর জন্মকালীন আয়ভাবে লাভাধিপতি বুধ, রবি ও শনি যুক্ত হইয়া অবস্থান করায় জাতক স্বীয় ক্ষমতায় বহু ধনোপার্জ্জনে সক্ষম হইয়াছিলেন।

# পণ্ডিতবর শ্রীযুক্ত রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী, এম এ।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৮১।১০।৫।২৯।০

জাতাহঃ

| | | |
|---|---|---|
| ৬ | ১৯ | ১৫ |
| ২৬ | ৪ | ৭ |
| ২১ | ৫৩ | ৪৫ |
| ২৬ | ২ | ৬ |

অষ্টোত্তরীদশা—

বৃ—১৭।২।১২।৩০

| | | |
|---|---|---|
| বৃ ৭ | | শু ২৬<br>র ২৩<br>বু ২৪ |
| কে ৯ | জন্মকুণ্ডলী | রা ২২ |
| লং<br>শ ১০ | | চ ২০<br>ম ১৭ |

পরাহঃ

| | | |
|---|---|---|
| ৭ | ২০ | ১৬ |
| ১৭ | ৮ | ৬ |
| ৩২ | ৩৬ | ৪৩ |
| ১৩ | ৩ | ৭ |

বিংশোত্তরীদশা—

শু—১২।৪।২৯।৫০

**জীবন-কাহিনী**—পণ্ডিত রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী সন ১২৬৬ সালের ৬ই ফাল্গুন শুক্রবার জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম নসীরাম বন্দ্যোপাধ্যায়, রাঢ়ীয় শ্রেণী ব্রাহ্মণ, বংশজকুলসম্ভূত। ২৪ পরগণার অন্তর্গত নারায়ণপুর গ্রামে শাস্ত্রী মহাশয়ের জন্ম হয়। ইঁহার মাতামহ ৺ঈশানচন্দ্র মুখোপাধ্যায় মহাশয় একজন বিখ্যাত ব্যক্তি ছিলেন। ইংরেজী ১৮৭০ খৃষ্টাব্দে আহিরীটোলা বাঙ্গালা পাঠশালা হইতে ছাত্রবৃত্তি পরীক্ষা দিয়া প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া কলিকাতা সংস্কৃত কলেজে ভর্ত্তি হন এবং ১৮৭৮ খৃষ্টাব্দে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া গুণানুসারে দ্বিতীয় স্থান অধিকার করেন। ১৮৮০ খৃষ্টাব্দে এফ, এ পরীক্ষায় চতুর্থ স্থান অধিকার করেন। ১৮৮১ খৃষ্টাব্দে বি, এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া সংস্কৃত অনারে প্রথম শ্রেণীর প্রথম স্থান অধিকার করেন। ১৮৮৩ খৃষ্টাব্দে সংস্কৃত এম, এ পরীক্ষায়ও প্রথম বিভাগের প্রথম স্থান অধিকার করেন। বলা বাহুল্য, শাস্ত্রী মহাশয় প্রত্যেক পরীক্ষায় প্রথম শ্রেণীর বৃত্তি এবং সুবর্ণ পদক পারিতোষিক প্রাপ্ত হইয়াছিলেন। এম, এ পরীক্ষার অব্যবহিত পরে ইনি সংস্কৃত কলেজের অন্যতম সংস্কৃত অধ্যাপকের পদ গ্রহণ করেন এবং ১৮৮৫ খৃষ্টাব্দে রায়চাঁদ প্রেমচাঁদ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ১০০০৲ টাকা মূল্যের পারিতোষিক লাভ —ন। গবর্ণমেণ্ট ইঁহার কার্য্যদক্ষতায় পরিতুষ্ট হইয়া ইঁহাকে গ্রাম

বাহাদুর উপাধি প্রদান করিয়াছেন। ইনি এক্ষণে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত পরীক্ষক পদে নিযুক্ত আছেন। শাস্ত্রী মহাশয় দর্শন শাস্ত্রেও প্রবীণ। ইনি একজন নিষ্ঠাবান হিন্দু।

**জন্ম-পত্রিকা-বিচার**—( পণ্ডিত রাজেন্দ্র চন্দ্র শাস্ত্রী, এম, এ )

জ্যোতিষ শাস্ত্রে উক্ত হইয়াছে, রবি রাজার কারক। এই কুণ্ডলীতে লগ্নাধিপতি রবি ও সপ্তমাধিপতি শনি মুখ্য সম্বন্ধ করায় ইঁহার বিশিষ্ট রাজসম্মান লাভ সূচিত হইতেছে।

নবমাধিপতি মঙ্গল স্বগৃহে কেন্দ্রগত হওয়ায় চন্দ্রপ্রভাযোগ সূচিত হইতেছে। যথা—

পুণ্যাধিপঃ পুণ্যগৃহে চ কেন্দ্রে চন্দ্রপ্রভা যোগ ইহ প্রণীতঃ।
রাজাধিরাজো গুণবান্ বিলাসী গঙ্গাজলে মুঞ্চতি জীবনঞ্চ॥

ইতি বৃহৎ পারাশরীহোরা।

নবম স্থান—ভাগ্যস্থান। এই কুণ্ডলীতে চতুর্থ ও নবমাধিপতি মঙ্গল স্বগৃহগত হইয়া বলবান্ হওয়ায় ইনি বিশিষ্ট ভাগ্যশালী।

মঙ্গল ভূমির কারক, এই হেতু মঙ্গল চতুর্থস্থ হইয়া বলশালী হওয়ায় ভূসম্পত্তি-লাভ-যোগও ঘটিয়াছে।

চতুর্থ ও পঞ্চম স্থান ( কোনও মতে দ্বিতীয়স্থান )—বিদ্যাস্থান। এই স্থানে বিদ্যা, জ্ঞানলাভ প্রভৃতি অনুমিত হয়। এই কুণ্ডলীতে চতুর্থাধিপতি মঙ্গল চতুর্থস্থ, এবং পঞ্চমস্থ চন্দ্র পঞ্চমাধিপতি বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট, দ্বিতীয়াধিপতি উঃ বুধ বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট এবং দ্বিতীয়স্থানে উচ্চস্থ শুক্রের পূর্ণদৃষ্টি আছে, এইহেতু ইনি একজন বিশিষ্ট বিদ্বান্।

নবমাধিপতি পাপযোগ রহিত হইয়া স্বগৃহে কেন্দ্রী; লগ্নাধিপতি রবি বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট এবং ধর্ম্মকারক বৃহস্পতি পাপযোগ-দৃষ্টি রহিত হইয়া লাভস্থ এবং ইঁহার দশমে তুঙ্গী শুক্র অবস্থিত, এই হেতু ইনি একজন নিষ্ঠাবান হিন্দু।

পঞ্চমস্থ মিত্রগৃহগত চন্দ্র মিত্র বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় গ্রন্থ-প্রণেতৃ-যোগ সূচিত হইতেছে।

বুধে—ভিষক-জ্যোতিষ-কাব্য-শিল্পৈঃ লেখৈশ্চ, শুক্রে কবিতা বিজ্ঞানশাস্ত্র-পরঃ, প্রভৃতি নিয়মে এই দুইটি গ্রহ বলবান্ হইয়া ইঁহাকে সুলেখক ও কবি করিয়াছে।

চন্দ্র হইতে সপ্তমে বৃহস্পতি অবস্থান করায় জীবযোগ ঘটিয়াছে। ইহার ফলে ইনি ধনাঢ্য, গুণজ্ঞ, দানশীল ও রাজপূজিত।

## ঔপন্যাসিক ৺ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়।

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৭১।১।১১।১২

পূর্ব্বাহঃ

| | | |
|---|---|---|
| ১ | ২১ | ২৩ |
| ২১ | ২৭ | ৭ |
| ৪২ | ১৯ | ৫১ |
| ৫৫ | ৫ | ১ |

অষ্টোত্তরীদশা—

বৃ—১।৫।২৩

| | | |
|---|---|---|
| র ৩<br>বৃ ৪ | শু ২ | ম ২৬<br>শ ২৬<br>কে ২৫ |
| লং<br>বৃ ৯ | জন্মকুণ্ডলী | চ ২২ |
| রা ১১ | | |

জাতাহঃ

| | | |
|---|---|---|
| ২ | ২২ | ২৪ |
| ২২ | ৩১ | ৭ |
| ৪৪ | ৪ | ৩০ |
| ৫৭ | ০ | ২ |

বিংশোত্তরীদশা—

**জীবন-কাহিনী**—১২৫৬ সালের ২রা জ্যৈষ্ঠ সোমবার কৃষ্ণা সপ্তমী শ্রবণা নক্ষত্রে মাতুলালয়ে পাণ্ডুগ্রামে ইন্দ্রনাথের জন্ম হয়। ইহাঁর পিতা স্বর্গীয় বামাচরণ বন্দ্যোপাধ্যায় পূর্ণিয়ার একজন প্রসিদ্ধ উকীল ছিলেন। ইনি ক্যাথিড্রাল কলেজ হইতে বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কিছুদিন হেতমপুর স্কুলে হেড মাষ্টারের কার্য্য করিয়াছিলেন। ১৮৭১ সালে বি, এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ইন্দ্রনাথ কিছুদিন পূর্ণিয়াতে ওকালতী করেন। পরে কিছুদিন মুন্সেফের কার্য্য করিয়া অসুবিধা হওয়ায় দিনাজপুরে পুনরায় ওকালতী করেন। পরে কিছুদিন হাইকোর্টে ওকালতী করিয়া বর্দ্ধমানে গিয়া সেখানে ওকালতী করিতে থাকেন।

ইন্দ্রনাথের তীক্ষ্ণ বুদ্ধি ও প্রত্যুৎপন্নমতি অদ্ভুত। রঙ্গ-রসিকতায় অদ্বিতীয়। তাঁহার শ্লেষব্যঙ্গপূর্ণ "পঞ্চানন্দ" তাহার প্রকৃষ্ট প্রমাণ। ইহাঁর "ক্ষুদিরাম" ও "কল্পতরু" উপন্যাস এবং ভারত উদ্ধার ব্যঙ্গকাব্য অতীব উপাদেয়। "সাধারণী" বঙ্গবাসী, জন্মভূমি প্রভৃতি সাময়িক পত্রিকায় ইহাঁর বহু মৌলিক প্রবন্ধ প্রকাশিত হইয়াছে। ইহাঁর প্রতিভা সর্ব্বতোমুখী। ইনি বাঙ্গালা, সংস্কৃত ও ইংরাজী এই তিন ভাষাতেই বিলক্ষণ ব্যুৎপন্ন ছিলেন।

**জন্মপত্রিকা-বিচার**—( ৺ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় )।

এই কুণ্ডলীতে ভাগ্যপতি বৃহস্পতি লগ্নগত হইয়া লগ্নাধিপতি চন্দ্রের সহিত পরস্পর দৃষ্টি সম্বন্ধ করায় এবং পঞ্চম ও দশমপতি মঙ্গল সপ্তমপতি শনির

সহিত ভাগ্যস্থানে সহাবস্থান সম্বন্ধ করায় বিশিষ্ট সন্ত্রম-যোগ সূচিত হইতেছে। যথা ;—

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্ত বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ ॥
কেন্দ্র-ত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্ত ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্ ॥
ইতি বৃহৎ পারাশরী হোরা।

ইঁহার জন্মকালীন বৃহস্পতি হইতে সপ্তমে চন্দ্র অবস্থান করায় জীবযোগে জন্ম সূচিত হইতেছে ; যথা—

জীবাত্তু সপ্তমেচন্দ্রোঽপ্যথবা জীব সংযুতঃ।
জীবযোগোঽয়মিত্যাহুর্জ্যোতিঃশাস্ত্র পরায়ণাঃ ॥
বহুধনপরিপূর্ণো দানশীলো গুণজ্ঞঃ।
ভবতি চ নৃপপূজ্যো মানবো জীবযোগে ॥

এই জীবযোগে জন্মহেতু ইনি ধনাঢ্য, গুণজ্ঞ, দানশীল এবং রাজপূজিত হইয়াছেন।

জ্যোতিষশাস্ত্রে উক্ত আছে, রবি পিতৃকারক এবং চন্দ্র মাতৃকারক। এই কুণ্ডলীতে রবি দুর্ব্বল এবং চন্দ্র বলবান্ হওয়ায় জাতকের মাতুলালয়ে জন্ম সূচিত হইতেছে।

বুধ ও শুক্র আইন বিদ্যার কারক। এই কুণ্ডলীতে উদিত বুধ লাভস্থ এবং শুক্র দশমস্থ হইয়া জাতককে আইনশাস্ত্রজ্ঞ করিয়াছে। চন্দ্র বলবান্ হইয়া ইঁহাকে প্রবন্ধকৃৎ করিয়াছে।

ইঁহার জন্মকালে বৃহস্পতি ও চন্দ্র পরস্পর পরস্পরকে পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকন করায় তীর্থমৃত্যু-যোগ সূচিত হইতেছে। যথা—

জীবেন দৃশ্যতে চন্দ্রশ্চন্দ্রেন দৃশ্যতে গুরুঃ।
তদা মৃত্যুং ব্রজেদেব কাশীক্ষেত্রে ন সংশয়ঃ ॥

---

# সদ্বিদ্বান্ ৺চন্দ্রনাথ বসু, এম এ।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৬৬।৪।১৬।৪১।৪৬

জাতাহঃ

| | | |
|---|---|---|
| ৭ | ২৭ | ১০ |
| ১৮ | ৪১ | ২৭ |
| ২ | ২৭ | ৪০ |
| ৫৭ | ০ | ১৭ |

অষ্টোত্তরীদশা—

| | | |
|---|---|---|
| লং<br>কে ৪ | | বৃ ২৬<br>চ ২৭ |
| শু ৮ | জন্মকুণ্ডলী | শ ২১ |
| র ১১<br>ম ১০<br>বু ১৩ | | রা ১৮ |

পরাহঃ।

| | | |
|---|---|---|
| ১ | ১ | ১১ |
| ১৯ | ৪৬ | ২৭ |
| ৪ | ২৮ | ৩৮ |
| ৫৩ | ২ | ১৮ |

বিংশোত্তরীদশা—

**জীবন-কাহিনী**—সন ১২৫১ সালের ১৭ই ভাদ্র হুগলী জেলার হরিপাল থানার অন্তর্গত কৈকালা গ্রামে চন্দ্রনাথ জন্মগ্রহণ করেন। তাঁহার পিতা ৺সীতানাথ বসু একজন ধর্ম্মনিষ্ঠ ক্রিয়াবান্ হিন্দু ছিলেন। পঞ্চম বৎসর বয়সে চন্দ্রনাথ পাঠশালায় পড়িতে আরম্ভ করেন। আট বৎসর বয়সে তিনি ওরিয়েণ্টাল সেমিনারী স্কুলে ভর্ত্তি হন। ১৮৬০ সালের ডিসেম্বর মাসে চন্দ্রনাথ প্রবেশিকা পরীক্ষায় দ্বিতীয় বিভাগে উত্তীর্ণ হন। ১৮৬২ সালে ফার্ষ্ট আর্ট পরীক্ষা দিয়া তিনি উত্তীর্ণ ছাত্রদিগের মধ্যে পঞ্চম স্থান অধিকার করিয়াছিলেন। ১৮৬৫ সালের জানুয়ারি মাসে বি, এ পরীক্ষা দিয়া চন্দ্রনাথ প্রথম স্থান অধিকার করিয়াছিলেন। ১৮৬৬ সালে এম, এ, এবং ১৮৬৭ সালে বি, এল, পরীক্ষা দিয়াছিলেন। শেষোক্ত পরীক্ষায় রাসবিহারী ঘোষ প্রথম স্থান অধিকার করিয়াছিলেন, চন্দ্রনাথ দ্বিতীয় স্থান অধিকার করেন। ১৮৭৮ সালে ডেপুটী ম্যাজিষ্ট্রেট হইয়া চন্দ্রনাথ ঢাকায় গমন করেন। ডেপুটীগিরি বিরক্তিকর বোধ হওয়ায় ৩ মাস পরে উক্ত চাকরী ছাড়িয়া দিয়া তিনি কলিকাতায় আসিলেন। ১৮৭৯ সালের ৭ই অক্টোবর তিনি বেঙ্গল লাইব্রেরীর অধ্যক্ষের পদ প্রাপ্ত হন। অনন্তর ১৮৮৭ সালের ১লা জানুয়ারী তারিখে বেঙ্গল গভর্ণমেণ্টের অনুবাদকের পদ প্রাপ্ত হন। ইঁহার রচিত শকুন্তলাতত্ত্ব, ত্রিধারা, সাবিত্রীতত্ত্ব, হিন্দুত্ব, পৃথিবীর সুখ দুঃখ প্রভৃতি কয়েকখানি গ্রন্থ বঙ্গীয় সাহিত্য ভাণ্ডারের অমূল্য রত্নস্বরূপ।

**জন্মপত্রিকা-বিচার**—( সদ্বিদ্বান্ চন্দ্রনাথ বসু, এম, এ )।

ভাগ্যরাজ্যেশ্বরৌভাগ্যে রাজ্যে বান্যোন্যরাশিগৌ।
যাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোঽয়ং প্রবলঃ স্মৃতঃ॥

এই কুণ্ডলীতে শনি স্বয়ং কেন্দ্র কোণেশ্বর বলিয়া একাই রাজযোগকারী হইয়াছে। ঐ

ভাগ্যেশরাজ্যেশধনেশ্বরাণামেকোঽপিচন্দ্রাদ্ যদি কেন্দ্রবর্ত্তী।
স্বপুত্রলাভাধিপতিগুরুশ্চেদখণ্ড সাম্রাজ্য পতিত্বমেতি॥

এই কুণ্ডলীতে ধনাধিপতি বুধ মীনস্থ চন্দ্রের কেন্দ্রবর্ত্তী হইয়াছে এবং বলবান্ বৃহস্পতি স্বয়ং লাভাধিপতি। বুধ ও চন্দ্র বিশেষ বলশালী, এইহেতু এই যোগ প্রবলতররূপে ঘটিয়াছে।

দৃশ্যতে যুজ্যতে বাপি চান্দ্রজেন বৃহস্পতিঃ।
শিরসা শাসনং তস্য ধারয়ন্তিনৃপন্তদা॥

পঞ্চমস্থান হইতে বুধ বৃহস্পতির উপর দৃষ্টি করিতেছে, সুতরাং বিদ্যাসম্বন্ধে ( পঞ্চমস্থান সূচক ) ইহাঁর অতুল সম্মানলাভ সূচিত হইতেছে।

ধনবত্তাদি যোগ ;—

লগ্নাদতীব বসুমান্ বসুমান্ শশাঙ্কাৎ।
সৌম্যগ্রহৈরুপচয়গতৈঃ সমস্তৈঃ॥
দ্বাভ্যাং সমোঽল্প বসুমাংশ্চ তদন্যতয়া।
মন্যেষু স্বৎস্বপি ফলেষ্বিদমুৎকটেন॥

লগ্ন বা চন্দ্র হইতে সমস্ত শুভগ্রহ উপচয়গত অর্থাৎ ৩য়, ৬ষ্ঠ, ১০ম ও ১১শ স্থানগত হইলে জাতক অতিশয় ধনবান্ হয়। এই কুণ্ডলীতে শুক্র, চন্দ্র এবং বৃহস্পতি এই তিনটী শুভগ্রহ লগ্ন হইতে উপচয়গত হইয়াছে।

এই কুণ্ডলীতে লাভস্থানও অতিশয় বলশালী, যেহেতু লাভাধিপতি বৃহস্পতি লাভস্থানে স্বগৃহস্থ ও চন্দ্রযুক্ত এবং দ্বিতীয় ও পঞ্চমপতি বুধ কর্ত্তৃক পূর্ণদৃষ্ট। এই হেতু এই জাতক ন্যায়পথে প্রচুর ধনোপার্জ্জন করিয়া সুখী হইবেন।

চন্দ্র ও বুধ বিশেষ বলশালী এবং শুক্র চন্দ্রের কোণস্থ হইয়া শুভদৃষ্ট এজন্য ইনি একজন সুলেখক। রবি ও চন্দ্র বলবান্ হওয়ায় ইনি বিশেষ রাজসম্মানী।

# ঐতিহাসিক ৺রজনীকান্ত গুপ্ত।

শকাব্দাঃ—১৭৭১।৪।২৮

| | | |
|---|---|---|
| লং ম | | শ ২৬ কে ২৪ |
| শু চ ৮ | | |
| রা ১০ র ১১ ম ১২ বু ১৩ | | |

**জীবন-কাহিনী**—ঢাকা জেলার অন্তর্গত তেওতা গ্রামে ১২৫৬ সালের ২৯শে ভাদ্র বৈদ্যবংশে ইঁহার জন্ম হয়। ইঁহার পিতার নাম কমলাকান্ত গুপ্ত। কমলাকান্তের পাঁচ পুত্র ও এক কন্যা। রজনীকান্ত সর্ব্বকনিষ্ঠ। দেশে বাল্যশিক্ষা শেষ করিয়া এবং ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ৪৲ টাকা বৃত্তি পাইয়া ইনি কলিকাতা সংস্কৃত কলেজে প্রবেশ করেন। সাত আট বৎসর বয়সে একবার কঠিন জ্বররোগে আক্রান্ত হওয়ায় ইঁহার শ্রুতিশক্তি দুর্ব্বল হইয়া যায়। পাঠ্যাবস্থাতেই ইনি জয়দেবচরিত প্রণয়ন করেন। অভিভাবকদিগের ইচ্ছা এবং অনুরোধ সত্বেও ইনি সাহিত্যসেবা ত্যাগ করিয়া জাতীয় ব্যবসায় অবলম্বন করেন নাই। সাহিত্যসেবাই ইঁহার জীবনের ব্রত এবং উপজীবিকা ছিল। ইনি সিপাহীযুদ্ধের ইতিহাস, ভীষ্মচরিত, বীর মহিমা, নব্যভারত, আর্য্যকীর্ত্তি, ভারতপ্রসঙ্গ, প্রতিভা প্রভৃতি গ্রন্থ প্রণয়ন করিয়াছেন। [illegible], রচনা প্রভৃতি কয়েকখানি স্কুলপাঠ্য গ্রন্থও ইঁহার রচিত। ১৩০৭ সালের ৩০শে জ্যৈষ্ঠ রাত্রিকালে বহুমূত্রজনিত দুষ্ট ব্রণরোগে রাত্রিকালে ইনি ইহলোক পরিত্যাগ করেন।

[illegible]কা-বিচার—( স্বলেখক ৺রজনীকান্ত গুপ্ত )। এই কুণ্ডলীতে শনি নবম ও দশমপতি হওয়ায় স্বয়ংই রাজযোগকারী হইয়াছে,

তাহাতে আবার পঞ্চমপতি তুঙ্গী বুধের সহিত দ্বিতীয়-সম্বন্ধ করিয়াছে ; এইহেতু বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে ; যথা—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্ত বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্ত ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

ইতি লঘুপারাশরী।

ইঁহার জন্মকালে বুধ তুঙ্গী ও তিনটী গ্রহ স্বগৃহস্থ। তাহার ফল যথা ;—

## বুধ তুঙ্গী ফলম্।

কন্তা কুমারোজ্জ্বলরত্নপূর্ণঃ স্বোচ্চেতু সৌম্যে নৃপপূজ্যমানঃ।
রাজ্যৈকদেশে চ নরাধিনাথো বিদ্যাবিনোদী শুভগঃ সদৈব॥

## একাদিস্বগৃহেস্থিত-ফলম্।

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমোভূপ একাদিস্বগৃহে স্থিতে॥

ইঁহার জন্মকালীন রবি, বুধ ও চন্দ্র এই তিনটী গ্রহ স্বগৃহস্থ হওয়ায় ইনি বন্ধুদিগের মাননীয় ছিলেন।

## বহু ভ্রাতৃলাভ যোগ।

ভ্রাতৃপে কারকে বাপি শুভযোগনিরীক্ষিতে।
ভাবে বা বলসম্পূর্ণে ভ্রাতৃনাং বর্দ্ধনং ভবেৎ॥

ইঁহার জন্মকালীন ভ্রাতৃভাব রাশি পূর্ণবলী হওয়ায় ইঁহার বহু ভ্রাতৃ-লাভ ঘটিয়াছে।

## পত্নীহানি যোগ।

লগ্নে ব্যয়ে চ পাতালে যামিত্রে চাষ্টমে কুজে।
কন্যা হরতি ভর্ত্তারং ভর্ত্তা ভার্য্যাং হনিষ্যতি॥

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে বুধে,—"ভিষক-জ্যোতিষ-কাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ। শুক্রে—কাব্য, বিজ্ঞানশাস্ত্রপরতা, প্রাকৃতিক গ্রন্থপ্রণেতা" প্রভৃতি নিয়মে ইঁহার জন্মকালীন এই দুইটী গ্রহ বিশেষ বলশালী হওয়ায় ইনি সুলেখক এবং সাহিত্যসেবী ব্যক্তিগণ মধ্যে পরিগণিত হইয়াছেন।

---

# ঐতিহাসিক কবি অক্ষয়কুমার মৈত্রেয়।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৮২।৯।৬ মাঘ অপরাহ্ণ।

পূর্ব্বাহঃ

| | | |
|---|---|---|
| ৫ | ২৬ | ২০ |
| ৬ | ২০ | ৪০ |
| ২৪ | ৫ | ৪০ |
| ৪৮ | ৪ | ৫ |

| | | |
|---|---|---|
| লং | | ম ২৬<br>চ ২৭ |
| কে ৭ | জন্মকুণ্ডলী | রা র ২১<br>বু ২১ |
| শ ১০<br>বৃ ১০ | | শু ১৯ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৬ | ২৭ | ২১ |
| ৭ | ২৬ | ৪১ |
| ৩০ | ৩৯ | ৫৬ |
| ১৩ | ৬ | ৬ |

**জীবন-কাহিনী**—নদীয়া জেলার সিমলা গ্রামে সন ১২৬৭ সালে ১লা মাঘ শুক্রবার অপরাহ্ণে জন্মগ্রহণ করেন। ইহাঁর পিতার নাম মথুরানাথ মৈত্রেয়। ইহাঁরা বারেন্দ্রশ্রেণীর রোহিলা পটীর অন্তর্গত। ১৮৭৮ খৃষ্টাব্দে প্রবেশিকা পরীক্ষা দিয়া ইনি যথাক্রমে এফ এ, বি এ, এবং বি এল পরীক্ষায় উত্তীর্ণ হন্। ১৮৮৫ খৃষ্টাব্দ হইতে ইনি রাজসাহীতে ওকালতি করিতেছেন। ইনি কিছুদিন "গ্রামবার্ত্তা" সম্পাদন করেন, এবং তাহাতে ও সাধনা সাহিত্য ভারতী প্রভৃতি মাসিকপত্রে বহু ঐতিহাসিক প্রবন্ধ প্রকাশিত করেন। ইহাঁরই চেষ্টায় সিরাজদ্দৌলা, মীরকাসিম, সীতারাম রায় প্রভৃতির প্রকৃত ঐতিহাসিক চরিত্র উদ্‌ঘাটিত ও প্রকাশিত হয়। সংস্কৃত, বাঙ্গালা ও ইংরাজী ভাষায় ইনি বিশেষ ব্যুৎপন্ন। ইনি কবিতা রচনায়ও সিদ্ধহস্ত।

**জন্ম-পত্রিকা-বিচার**—(ঐতিহাসিক অক্ষয়কুমার মৈত্রেয়)। এই কুণ্ডলীতে চতুর্থাধিপতি রবি ও ভাগ্যাধিপতি শনি মুখ্য সম্বন্ধ করিয়াছে এবং দ্বিতীয় ও পঞ্চমপতি বুধ ও চতুর্থাধিপতি রবি সহাবস্থান সম্বন্ধ করতঃ ভাগ্যস্থান-

গত হইয়া পুনরায় কেন্দ্রাধিপতি শনির সম্বন্ধী হইয়াছে, এইহেতু জাতকের বিশিষ্ট সৌভাগ্যযোগ সূচিত হইতেছে। যথা—

ত্রিকোণাধিপয়োর্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
কেন্দ্রত্রিকোণাধিপয়োরেকত্বে যোগকারকৌ।
অন্য ত্রিকোণপতিনা সম্বন্ধো যদি কিং পরম্॥

এস্থলে কেন্দ্র কোণপতি নির্দ্দোষ হওয়ায় স্বাধিকারসূত্রে ধনাধিকারে, বা ন্যায়োপার্জ্জিত ধনে, কিম্বা রাজানুগ্রহলব্ধ ধনাদিতে শুভ সৌভাগ্য ও সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে।

দ্বিতীয়, চতুর্থ ও পঞ্চমস্থান—বিদ্যাসূচক। এই কুণ্ডলীতে দ্বিতীয়, পঞ্চম ও চতুর্থপতি শুভ স্থানগত হইয়া সহাবস্থান সম্বন্ধ করতঃ জাতককে বিশিষ্ট বুদ্ধিমান্ ও বিদ্বান্ করিয়াছে।

যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাস্তমোগ্রহৌ।
নাথেনান্যতরেণাপি সম্বন্ধাদ্ যোগকারকৌ॥

ইত্যাদি নিয়মানুসারে, কেন্দ্রনাথস্য সম্বন্ধী রাহু কোণস্থ হওয়ায় রাহু দশায় বিদ্যা ও যশের যোগ হইয়াছে।

চন্দ্র ও মঙ্গল লাভস্থ হওয়ায় এবং চন্দ্রের দশমে শুক্র অবস্থান করায় বিশেষ শুভপ্রদ হইয়াছে।

"কবিশ্চন্দ্রং চন্দ্রঃ কবিং পশ্যতি" প্রভৃতি নিয়মে শুক্র স্ফুটানুসারে সপ্তমস্থ হইয়া চন্দ্রকে দৃষ্টি করায় এবং চন্দ্র শুক্রকে দৃষ্টি করায় জাতকের কবিত্বশক্তির বিকাশ সূচিত হইতেছে।

বুধ—শিল্পবিদ্যা, ওকালতি এবং চন্দ্র কলাবিদ্যার কারক। এইহেতু ভাগ্যস্থ বুধ ও মিত্রগৃহে মিত্রযুক্ত লাভস্থ চন্দ্র বলবান্ হইয়া জাতককে সুলেখক, উকিল এবং চিত্রাঙ্কনে পটু করিয়াছে।

---

# শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু, প্রাচ্যবিদ্যামহার্ণব।

( বিশ্বকোষ সঙ্কলয়িতা )

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৭৮।২।

জাতাহঃ

| | | |
|---|---|---|
| ৬ | ২৭ | ৭ |
| ২৪ | ৬ | ৫২ |
| ৫০ | ২৭ | ৩১ |
| ৩০ | ৪ | ২৩ |

| | | |
|---|---|---|
| র ৭ | ম ২ চ ১ | কে২৭ |
| শু ৯ বু ৮ | জন্মকুণ্ডলী | বৃ ২১ |
| রা ৩ | লং শ ১৫ | |

পরাহঃ

| | | |
|---|---|---|
| ৭ | ১ | ৮ |
| ২৫ | ২ | ৪৫ |
| ৪৪ | ৪৩ | ৩ |
| ২৬ | ৬ | ২৪ |

**জীবন-কাহিনী**—সন ১২৬৩ সালের ২৩শে আষাঢ় শুক্রবার কৃষ্ণা নবমী তিথিতে কলিকাতা মহানগরীতে নগেন্দ্রনাথ বসু ভূমিষ্ঠ হন। ইঁহার পিতার নাম নীলরতন বসু। ইঁহারা মাহিনগর সমাজের মুখ্য কুলীন। পঞ্চদশবর্ষ বয়ঃক্রম হইতে ইনি সাহিত্য-জগতে প্রবেশ করেন। ইনি প্রথমে কবিতা ভাল বাসিতেন, এজন্য কবিতা লিখিয়া মাসিক পত্রাদিতে বেনামে ছাপাইতেন। ইনি কয়েকজন বন্ধুর সাহায্যে তপস্বিনী নামক একখানি মাসিক পত্রিকা প্রকাশ করেন। সন ১২৯১ সালে ইনি "ভারত" নামে আর একখানি মাসিক পত্রিকা বাহির করেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে গ্রেট ইডেন প্রেস হইতে "শব্দেন্দু মহাকোষ" নামক ইংরেজী ও বাঙ্গালা ভাষায় বৃহদভিধান প্রকাশিত হইতে আরম্ভ হয়, ইনি সর্ব্বপ্রথম তাঁহার সঙ্কলনভার গ্রহণ করেন। শব্দেন্দু মহাকোষ রচনাকালে অত্যধিক পরিশ্রম বশতঃ ইনি কঠিন মস্তিষ্ক পীড়ায় আক্রান্ত হইয়াছিলেন, তজ্জন্য আর দুই ব্যক্তিকে সহকারী লইতে তিনি বাধ্য হইয়াছিলেন। তৎপরে আনন্দ বাবুর পরামর্শে নাগরাক্ষরে শব্দকল্পদ্রুমের পরিশিষ্ট সঙ্কলন কার্য্যে ব্রতী হয়েন। ইহার পর বসু মহাশয় বিশ্বকোষ সঙ্কলনের ভার গ্রহণ করেন। এবং তাহা নানা-

বিঘ্ন-বিড়ম্বনার মধ্য দিয়াও অত্যন্ত পরিশ্রমসহকারে সুশৃঙ্খলার সহিত সুসম্পন্ন করিয়া বঙ্গসাহিত্যে এক অতুল কীর্ত্তি স্থাপন করিয়াছেন।

**জন্ম-পত্রিকা-বিচার**—(বিশ্বকোষসম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু)।

তুলালগ্ন জাতকের শুক্র লগ্ন ও অষ্টমপতি হওয়ায় অনিষ্টকারী নহে। এইহেতু লগ্নাধিপতি শুক্র, ভাগ্য ও ব্যয়পতি বুধের সহিত সপ্তমস্থানে সহাবস্থান সম্বন্ধ করায় এবং চতুর্থ ও পঞ্চমপতি শনি দশমপতি চন্দ্রের সহিত দ্বিতীয় সম্বন্ধে আবদ্ধ হওয়ায় রাজযোগকারী হইয়াছে। যথা—

চন্দ্রজগুরুকাব্যানাং মধ্যে যঃ কেন্দ্রনাথকঃ।
স দুষ্টোঽপি কোণেশসম্বন্ধী রাজ্যদায়কঃ॥
পুত্রপিতৃপতী চেত্থং প্রবলৌ রাজ্যকারকৌ।
অথ কাপি স্থিতৌ চাপি সম্বন্ধে চ চতুষ্টয়ে॥

দশমস্থ বুধ চতুর্থস্থ বৃহস্পতির উপর পূর্ণদৃষ্টি নিক্ষেপ করায় বিদ্যা সম্বন্ধেও ইঁহার অতুল সম্মানলাভ সূচিত হইতেছে; যথা—

দৃশ্যতে যুজ্যতে বাপি চান্দ্রজেন বৃহস্পতিঃ।
শিরসা শাসনং তস্য ধারয়ন্তি নৃপস্তদা॥

ইঁহার জন্মকালে স্বীয় উচ্চভবনস্থ শনি কেন্দ্রগত হইয়া দশমাধিপতি চন্দ্র কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হওয়ায় বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে; যথা—

কেন্দ্রে শনৌ ত্রিকোণে বা স্বোচ্চমূলত্রিকোণগে।
রাজ্যাধিপেন সংদৃষ্টে নৃপমান সমন্বিতঃ॥ ইতি সর্ব্বার্থচিন্তামণৌ।
যৎ খেচরো নীচগৃহং প্রযাতস্তদীশ্বরশ্চাপিতদুচ্চনাথঃ।
তাবায়কেন্দ্রে ভবতঃ প্রসূতৌ প্রকীর্ত্তিতৌ ভূপতি সম্ভবায়ঃ॥
ইতি বৃহৎপারাশরী হোরা।

এই কুণ্ডলীতে নীচগত বৃহস্পতির অবস্থিতি স্থানের অধিপতি শনি ও সেই স্থানের উচ্চাধিপতি (তাহার সপ্তম গৃহের অধিপতি) চন্দ্র, এই উভয়েই কেন্দ্রস্থানে থাকায় ইঁহার রাজযোগ সূচিত হইতেছে।

চতুর্থাধিপতি তুঙ্গী হইয়া লগ্নগত হওয়ায় এবং দশমাধিপতি বলবান্ হইয়া কেন্দ্রগত হওয়ায় ইনি যে স্থানে যাইবেন সেখানে বিশেষ সম্মান প্রাপ্ত হইবেন।

পাঁচটী গ্রহ কেন্দ্রগত হইয়া বলবান্ হওয়ায় এবং দশমস্থ লগ্নপতি ও ধর্ম্মাধিপতি বুধকে শনি পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকন করায় প্রবল সন্ন্যাসযোগ সূচিত হইতেছে।

## রায়বাহাদুর ডক্টর

# শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন, ডি-লিট।

শকাব্দাঃ ১৭৮৮।৬।১৬।৫৬।০

| | | |
|---|---|---|
| | | কে ২৬ |
| ম ৮ | | বৃ ২১ |
| চ ১২<br>লং<br>রা ১৩ | র ১৫<br>শ ১৬ | বু ১৭<br>শু ১৮ |

**জীবন-কাহিনী**—ইনি ১২৭৩ সালের ১৭ই কার্ত্তিক শুক্রবার রাত্রি ৪ দণ্ড থাকিতে ঢাকা জেলার মাণিকগঞ্জের অধীন কাজুরী গ্রামে মাতুলালয়ে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা স্বর্গীয় ঈশ্বরচন্দ্র সেন ইংরেজী ও বাঙ্গালা ভাষায় বিশেষ ব্যুৎপন্ন ছিলেন। দীনেশচন্দ্র ঢাকা কলেজ হইতে অনার কোর্সে বি, এ পাশ করিয়া ত্রিপুরা জেলা স্কুলে হেড মাষ্টারের পদে নিযুক্ত হন। অতঃপর কিছুদিনের জন্য হবিগঞ্জ স্কুলেও শিক্ষকতা করেন। এই সময়ে ইনি "বঙ্গভাষা ও সাহিত্য" নামক পুস্তক লিখিতে আরম্ভ করেন। এই "বঙ্গভাষা ও সাহিত্য" লিখিতে ইঁহাকে বহু বর্ষব্যাপী প্রভূত পরিশ্রম করিতে হইয়াছিল। পুঁথি সংগ্রহার্থে বহু দেশের নানাস্থানে ভ্রমণ করিতে হইয়াছিল। "বঙ্গভাষা ও সাহিত্য" দীনেশচন্দ্রের অক্ষয় কীর্ত্তি। বাঙ্গালা ভাষা ও সাহিত্যে এমন উৎকৃষ্ট পুস্তক আর নাই। এই গ্রন্থ রচনার জন্য ইনি গভর্ণমেন্টের নিকট হইতে মাসিক ২৫৲ টাকা বৃত্তিলাভ করিয়াছেন। দীনেশচন্দ্র নিম্নলিখিত পুস্তকগুলি প্রণয়ন করিয়াছেন,—বঙ্গভাষা ও সাহিত্য; তিন বন্ধু; বেহুলা; সতী; ফুল্লরা ও রামায়ণী কথা।

দীনেশচন্দ্র সেনের ১১টী সহোদরা ছিল,—তন্মধ্যে তিনটী মাত্র জীবিত। তিনি পিতামাতার একমাত্র পুত্র।

জন্মপত্রিকা-বিচার—(সুলেখক দীনেশচন্দ্র সেন)। জ্যোতিষ শাস্ত্রে উক্ত হইয়াছে, ধন ও ভাগ্যপতি এক গ্রহ হইলে শুভ। ইঁহার ধন ও ভাগ্যপতি শুক্র, লগ্ন ও দশমপতি বুধের সহিত তৃতীয় স্থানে সহাবস্থান সম্বন্ধ করিয়াছে, এবং রাহু কন্যারাশিস্থ হইয়া লগ্নগত হইয়াছে। এই হেতু সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে ; যথা ;—

ত্রিকোণাধিপয়োর্ম্মধ্যে সম্বন্ধো যেন কেনচিৎ।
কেন্দ্রনাথস্য বলিনো ভবেদ্ যদি সুযোগকৃৎ॥
ইতি বৃহৎ পারাশরী হোরা।

মৃগপতিবৃষকন্যাকর্কটস্থে চ রাহুর্ভবতি বিপুললক্ষ্মীরাজরাজ্যাধিপো বা।
হয়গজনরনৌকা মেদিনী পণ্ডিতশ্চ স ভবতি কুলদীপো রাহুতুঙ্গে নরাণাং॥
ইতি মানসাগরী পদ্ধতি।

"বুধে—ভিষক-জ্যোতিষকাব্যশিল্পৈঃ লেখ্যৈশ্চ। শুক্রে—কাব্য, বিজ্ঞানশাস্ত্র-পরতা" প্রভৃতি নিয়মে, এই কুণ্ডলীতে বুধ ও শুক্র, চন্দ্রের কেন্দ্রবর্ত্তী হইয়া সহাবস্থান সম্বন্ধ করতঃ জাতককে সুলেখক করিয়াছে।

লগ্ন হইতে তৃতীয় স্থান—সহজ ভাব, ভ্রাতৃ ভগিনী সূচক। এই কুণ্ডলীতে সহজ স্থান যুগ্মরাশি অর্থাৎ স্ত্রী রাশি এবং সহজাধিপতি ও ভ্রাতৃকারক মঙ্গল স্ত্রীরাশিগত ও সহজভাব স্ত্রীগ্রহযুক্ত এবং সহজভাবে কোনও পুংগ্রহের দৃষ্টি না থাকায় জাতকের ভগিনীলাভ সূচিত হইতেছে। যথা—

যুগ্মাংশকে যুগ্মগৃহে তদীশে ভাবে তথা কারকখেচরেন্দ্রে।
সহোদরী-লাভ মিহাহুরার্য্যা নপুংশকাংশে কিল তত্তথৈব॥
ইতি সর্ব্বার্থচিন্তামণৌ।

লগ্ন হইতে ২য়, ৪র্থ ও পঞ্চম স্থান—বিদ্যাসূচক। এই কুণ্ডলীতে চতুর্থাধিপতি বৃহস্পতি পঞ্চমস্থ, পঞ্চমপতি শনি দ্বিতীয়ে তুঙ্গরাশিস্থ এবং বুধ ও শুক্র সম্বন্ধ হেতু বলবান্ হওয়ায় জাতকের সদ্বিদ্যালাভ সূচিত হইতেছে।

লগ্ন হইতে নবম স্থান—ধর্ম্মসূচক। ইঁহার ধর্ম্মাধিপতি শুক্র, লগ্ন ও দশমপতি বুধের সহিত সহাবস্থান সম্বন্ধ করিয়াছে। ধর্ম্মস্থানে বুধ, শুক্র ও গুরুর পূর্ণদৃষ্টি আছে। ধর্ম্মাধিপতির সহিত শনির কোন সংস্রব এবং পঞ্চমে ও নবমে শনির পূর্ণদৃষ্টি নাই ; এইহেতু ইনি একজন পরম ধার্ম্মিক ও নিষ্ঠাবান্ হিন্দু।

# ঔপন্যাসিক শ্রীযুক্ত হারাণচন্দ্র রক্ষিত

(রায়সাহেব)

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৮৭।২।২৭।৫৬।৪০

আতাহঃ।

| | | |
|---|---|---|
| ৩ | ২৩ | ২ |
| ১৮ | ৫৬ | ২৬ |
| ৪২ | ৫২ | ৩১ |
| ৪ | ১ | ২৮ |

অষ্টোত্তরীদশা—

| | | |
|---|---|---|
| শু ৪ লং র ৫ | কে ১ | চ ২৩ |
| বু ৮ | জন্মকুণ্ডলী | |
| ম ১০ শ ১৪ | রা ১৪ | বৃ ১৯ |

পূর্ব্বাহঃ।

| | | |
|---|---|---|
| ২ | ২২ | ১ |
| ১৭ | ৫৮ | ৩২ |
| ৪৬ | ২২ | ৩১ |
| ২৮ | ৫ | ২৭ |

বিংশোত্তরীদশা—

ম—০।০।৮

**জীবন-কাহিনী**—ইনি ২৪ পরগণার অন্তর্গত মজিলপুর গ্রামে ১২৭২ সালে আষাঢ় মাসে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম হরিদাস রক্ষিত। বিদ্যালয় পরিত্যাগের পর ইনি কিছুদিন "কর্ণধার" মাসিক পত্রিকার সম্পাদকতা করিয়া পরে "বঙ্গবাসী" কার্য্যালয়ে কর্ম্ম করেন। ইনি সেক্সপিয়ার প্রণীত নাটকাবলীর বঙ্গানুবাদ করিয়া যথেষ্ট খ্যাতি ও সম্মানপ্রাপ্ত হন। ১৯০৩ খৃঃ ১লা জানুয়ারী সম্রাট্ সপ্তম এডওয়ার্ডের রাজ্যাভিষেক উৎসব উপলক্ষে গভর্ণমেণ্ট ইঁহাকে 'রায় সাহেব' উপাধি প্রদান করেন। ইনি রাণীভবানী, বঙ্গের শেষ বীর, মন্ত্রের সাধন, জ্যোতির্ম্ময়ী, কামিনী-কাঞ্চন, প্রতিভাসুন্দরী প্রভৃতি অনেকগুলি উপন্যাস প্রণয়ন করিয়াছেন। ইনি কয়েকবার এণ্ট্রান্স ও এল, এ পরীক্ষায় বাঙ্গালা রচনার পরীক্ষক নিযুক্ত হইয়াছেন। এক্ষণে ইনি পরমহংস রামকৃষ্ণ দেবের ধর্ম্মভাব-প্রণোদিত হইয়া বিশুদ্ধ ধর্ম্মজীবন উপভোগ করিতেছেন।

**জন্মপত্রিকা-আলোচনা**—(ঔপন্যাসিক শ্রীযুক্ত হারাণচন্দ্র রক্ষিত)। ইঁহার জন্মকালে শুক্র কেন্দ্রস্থ, শুক্র বর্গোত্তম ও বিদ্যাস্থানপতি বুধ বিদ্যা[illegible]

এবং কুজদৃষ্ট চন্দ্র ভাগ্যস্থ হইয়াছে, এই হেতু ইনি লেখ্য ও কাব্যে মহা যশস্বী হইয়াছেন। প্রমাণং যথা—

কেন্দ্রস্থ জীবো ভৃগুজঃ স্ববর্গে, বিদ্যাধিপো জন্মনি বিদ্ধনস্থঃ।
ভাগ্যস্থচন্দ্রঃ কুজদৃষ্টএব, লেখ্যৈশ্চ কাব্যৈঃ স মহাযশস্বী॥

ইতি জাতক পারিজাতে।

রবি—রাজা। রবির অবস্থান অনুসারে উচ্চপদস্থ রাজকর্ম্মচারীর অনুগ্রহ প্রভৃতি সূচিত হয়। রবি উপচয়গত (৩।৬।১০।১১শ স্থানগত) হইলে অথবা কর্ম্মভাবে রবির পূর্ণদৃষ্টি থাকিলে কিংবা রবি লগ্নগত হইয়া শুভগ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে জাতক রাজানুগ্রহে বিশেষ উন্নতিলাভ করে। এই কুণ্ডলীতে রবি লগ্নগত হইয়া মিত্র বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণদৃষ্ট হইয়াছে; এজন্য ইনি বিশেষ রাজসম্মানী হইয়াছেন।

ইঁহার জন্মকালে গুরু ও শুক্র এই দুইটী গ্রহ স্বক্ষেত্রস্থ হইয়াছে।

একাদিগ্রহ স্বক্ষেত্রে থাকিলে কি ফল?

কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমো ভূপ একাদ্যৌ স্বগৃহে স্থিতে॥

এই হেতু দুইটী গ্রহ স্বক্ষেত্রে থাকায় ইনি স্বীয় কুলের শ্রেষ্ঠ বলিয়া পরিগণিত হইয়াছেন।

"কেন্দ্র ত্রিকোণগোরাহুঃ" এই নিয়মানুসারে রাহুদশায় বিদ্যা ও যশের যোগ হইয়াছে।

শনি ও রাহুদৃষ্ট রবি লগ্নগত হওয়ায় মস্তিষ্কপীড়া এবং অগ্নিভয় সূচিত হইতেছে; যথা—

লগ্নে চ হোরা দ্বিতীয়ে চ যস্মিন্নর্দ্ধে স্থিতঃ ক্রূরখগস্ত তত্র।
শীর্ষস্ত বামেঽপ্যথ দক্ষিণে চ পীড়া প্রবাচ্যা মনুজস্য নূনম্॥
মূর্ত্তৌ ক্রূরঃ ক্রূরলগ্নঞ্চ দৃষ্টং দাহোবহ্নেশ্চ দ্বিধৌ নীরভীতিঃ॥



# সুপ্রসিদ্ধ অভিনেতা ৺অর্দ্ধেন্দুশেখর মুস্তফী।

শকাব্দাঃ ১৭৭১।৯।১৭।৪৭।৫২

| | | |
|---|---|---|
| ম ৫ | | শ ২৬<br>কে ২৩ |
| | | র বু শু ২২ |
| রা ১১<br>চ ১১<br>বৃ ১২ | | লং |

**জীবন কাহিনী**—ইনি ১২৫৮ সালের ১৮ই মাঘ বুধবার কলিকাতা নগরীতে জন্মগ্রহণ করেন। অর্দ্ধেন্দুশেখর স্বর্গীয় মহারাজ যতীন্দ্রমোহন ঠাকুরের মাতুল-পুত্র। ইঁহাকে "আজন্ম অভিনেতা" বলিলে বোধ করি অত্যুক্তি হয় না। অতি বাল্যকাল হইতেই ইঁহার আশ্চর্য্য অনুকরণ-পটুতা দৃষ্ট হইয়াছিল। ১২৭৯ সালের ২০শে অগ্রহায়ণ ন্যাশন্যাল থিয়েটার নামক যে প্রথম সাধারণ নাট্যশালা সংস্থাপিত হয়, অর্দ্ধেন্দুশেখর তাহার অন্যতম প্রধান উদ্যোক্তা ছিলেন। ইনি এই নাট্যশালায় একই অভিনয়ক্ষেত্রে ভিন্ন ভিন্ন চারিটী চরিত্র এমন সুন্দরভাবে অভিনয় করেন যে, দর্শকবৃন্দ তাঁহার অভিনয় দেখিয়া অবাক্ হইয়াছিল। ইনি যে কেবল উৎকৃষ্ট স্বাভাবিক অভিনেতা ছিলেন তাহা নহে, পরন্তু সুদক্ষ অভিনয়-শিক্ষকও ছিলেন। ইনি সাহেব সাজিয়া এমন অভিনয় করিতেন যে, স্বর ও অঙ্গভঙ্গী দেখিয়া অনেক সময় প্রকৃত বলিয়া ভ্রান্তি উপস্থিত হইত। এ সম্বন্ধে এ পর্য্যন্ত ইঁহার সমকক্ষ হইতে কেহই সমর্থ হন নাই। আবার হাস্যরসাত্মক অভিনয়েও তাঁহার অদ্ভুত পারদর্শিতা লক্ষিত হইত। নবীন তপস্বিনীতে জলধরের ভূমিকায় ইনি দর্শকবৃন্দকে হাসাইয়া অধীর করিয়া তুলিতেন। ফলতঃ,

অর্দ্ধেন্দুশেখর অভিনেতার আদর্শ ছিলেন। প্রাদেশিক ভাষা-সমূহে তাঁহার আশ্চর্য্য অধিকার ছিল। ইনি যখন যে স্থানের কথা বলিতেন, তখনই ইহাঁকে তত্তৎস্থানবাসী বলিয়াই মনে হইত। একজন অভিনেতার পক্ষে ইহা অল্প গুণের কথা নহে। গম্ভীর বিষয়ের অভিনয়েও ইহাঁর আশ্চর্য্য পটুতা ছিল। ১৩১৫ সালের ২১শে ভাদ্র বুধবার অর্দ্ধেন্দুশেখর দুই পুত্র রাখিয়া পরলোক-যাত্রা করেন। তাঁহার জ্যেষ্ঠ পুত্র ব্যোমকেশ মুস্তফী সাহিত্য পরিষদ্ সভার সহকারী সম্পাদক।

**জন্মপত্রিকা-বিচার**—( অভিনেতা ৺অর্দ্ধেন্দুশেখর মুস্তফী )। এই কুণ্ডলীতে রাহু কেন্দ্রগত হইয়া কোণপতি চন্দ্রের সম্বন্ধী হইয়াছে এবং বৃহস্পতি ও শনি পরস্পর পূর্ণদৃষ্টি-সম্বন্ধ করতঃ রাজযোগকারী হইয়াছে। যথা;—

যদি কেন্দ্রে ত্রিকোণে বা নিবসেতাস্তমোগ্রহৌ।
নাথেনান্যতরেণাপি সম্বন্ধাদ্ যোগকারকৌ॥

ইতি লঘু পারাশরী।

যদা চ সৌরিঃ সুররাজমন্ত্রী পরস্পরং পশ্যতি পূর্ণদৃষ্ট্যা।
তদা সমগ্রাং বসুধামুপৈতি কিং বাধমেনান্য গুণেন কিংবা॥

ইতি বৃহৎ পারাশরী হোরায়াম্।

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে, বুধ—নর্ত্তন, কলাশাস্ত্র, অনুকরণ ও হাস্য কৌতুকাদির কারক। শুক্র—গীত, শাস্ত্র, অভিনয়, বিলাসিতা ও কবিতাদির কারক। ইহাঁর জন্মকালীন এই দুইটী গ্রহ বলবান্ হইয়া দশমাধিপতির সহিত সহাবস্থান সম্বন্ধ করতঃ জাতককে একজন উৎকৃষ্ট অভিনেতা ও অনুকরণপটু করিয়াছে।

লগ্ন, চন্দ্র ও বৃহস্পতি হইতে পঞ্চমস্থান—সন্তান সূচক। এই কুণ্ডলীতে লগ্ন হইতে পঞ্চমস্থানাধিপতি বৃহস্পতির পুত্রভাবে পূর্ণদৃষ্টি থাকায় ও বৃহস্পতি হইতে পঞ্চমে শুভগ্রহ অবস্থান করায় এবং চন্দ্র হইতে পঞ্চমস্থান পাপগ্রহ-যোগ রহিত হওয়ায় ইনি সৎপুত্রবান্ ছিলেন।

## সুপ্রসিদ্ধ অভিনেতা

# শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ ঘোষ ( দানি বাবু )।

শকাব্দাঃ ১৭৯০।৭।২৭।৪৮।২৪

পূর্ব্বাংঃ।

| | | |
|---|---|---|
| ৬ | ১৬ | ৬ |
| ২১ | ৫৮ | ১০ |
| ৫ | ২৮ | ৪৮ |
| ২৩ | ৪ | ২৭ |

২৬।৩৪

বিংশোত্তরী

শনি—৩।২।১২

| | | |
|---|---|---|
| | | বৃ ২৬ |
| রা ৯ | | কে ২৩ |
| ম ১০ লং অ২৭'২২ | শু ১৬ | শ১৮ র১৮ বু১৮ চ১৭ |

জাতাহঃ।

| | | |
|---|---|---|
| ৭ | ১৭ | ৭ |
| ২৮ | ৫৮ | ৫ |
| ২ | ৩১ | ৪৫ |
| ৫২ | ৬ | ৮ |

২৬।৩৩

রবেঃ স্পষ্ট—২৯।৮

কুজস্ত—৬।৩০

বৃ—১২।০

ইনি বিখ্যাত নাট্যকার ও অভিনেতা ৺গিরীশচন্দ্র ঘোষের একমাত্র পুত্র। অভিনয়-ক্ষেত্রে ইঁহার সুনাম অতীব, এবং তদ্বারা ইনি প্রভূত ধনোপার্জ্জন করিয়াছেন। ইনি আদৌ বিবাহ করেন নাই।

জ্যোতিষ শাস্ত্রে উক্ত হইয়াছে, ধন ও ভাগ্যপতি এক গ্রহ হইলে শুভ। ইঁহার জন্মকালীন শুক্র, ধন ও ভাগ্যপতি হইয়া স্বগৃহে ধনস্থ হইয়াছে, এইহেতু বিশেষ শুভপ্রদ।

"মৃগপতি বৃষকন্যা কর্কটস্থে চ রাহু" ইত্যাদিতে তাহাও ধনার্জ্জনের যথেষ্ট সুবিধা হইয়াছে।

শুক্র—কাব্য, বিজ্ঞান, কাম, অভিনয়, বিলাসিতা প্রভৃতির কারক। জ্যোতিষ শাস্ত্রে উক্ত হইয়াছে, জন্মকালীন যে গ্রহ সর্ব্বাপেক্ষা অধিক বলশালী, মানব সেই গ্রহের বৃত্তি অবলম্বন করিয়া থাকে। ইঁহার জন্মকালীন তুলারাশিস্থ স্বগৃহস্থিত শুক্র সর্ব্বাপেক্ষা অধিক বলবান্ হওয়ায় ইনি একজন প্রসিদ্ধ অভিনেতা হইয়াছেন। দ্বিতীয় স্থানে মুখ ও বাক্য বিচার্য্য, তৎস্থলে শুক্র বলবান্ হওয়ায় নাটকীয় বক্তৃতায় বিশেষ পারদর্শী।

লগ্ন হইতে—সপ্তম স্থান পত্নীবোধক। এই কুণ্ডলীতে সপ্তমাধিপতি বৃহস্পতি স্বগৃহগত হইলেও স্ফুটানুসারে ভাবকুণ্ডলীতে সন্ধিগত হইয়াছে, সুতরাং দুর্ব্বল ( অর্থাৎ ভাবের শুভফলদাতা নহে ) বিশেষতঃ সপ্তমস্থানে পত্নীহানিকারক রাহু ও মঙ্গলের পূর্ণদৃষ্টি আছে। এইহেতু ইঁহার পত্নীলাভে ব্যাঘাত ঘটিয়াছে।

# শ্রীযুক্ত অরবিন্দ ঘোষ।

## জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৯৪।৩।৩০।৫৬।৩

জাতাহঃ

| | | |
|---|---|---|
| ৪ | ১৮ | ২৭ |
| ১০ | ২৪ | ২৬ |
| ২৩ | ৫৯ | ৪৩ |
| ২ | ৫ | ৩১ |

অষ্টোত্তরীদশা—
শনি—১।৬।২

জন্মকুণ্ডলী: রা ৪; ম৮ লং বৃ ৯; শু ১০ বু ১১; চ১৯ কে১৮

পরাহঃ।

| | | |
|---|---|---|
| ৫ | ১৯ | ১ |
| ১১ | ২১ | ১৯ |
| ১৭ | ৩৮ | ৩৫ |
| ৩৭ | ০ | ৩২ |

বিংশোত্তরীদশা—
কেতু—৩।১।২৮

ইনি একজন প্রসিদ্ধ বাগ্মী এবং প্রকৃষ্ট রাজ-নীতিক। ইঁহার লিখিত অনেকগুলি ধর্ম্মসংক্রান্ত গ্রন্থ আছে। এক্ষণে ইনি ধর্ম্মালোচনা ও যোগসাধনাদি কার্য্যে ব্যাপৃত আছেন।

এই কুণ্ডলীতে নবমাধিপতি বৃহস্পতি এবং দশমাধিপতি মঙ্গল চতুর্থ সম্বন্ধ করিয়া লগ্নগত হওয়ায় বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইতেছে। যথা—

ভাগ্যরাজ্যেশ্বরৌ ভাগ্যে রাজ্যে বান্যোন্যরাশিগৌ।
জাতৌ স্ব স্ব গৃহে যাতৌ যোগোঽয়ং প্রবলঃ স্মৃতঃ॥

এখানে মঙ্গল নীচস্থ হইলেও বৃহস্পতিযুক্ত হইয়া বিশেষ শুভপ্রদ হইয়াছে। যথা—

যত্রতত্রস্থিতো ভৌমো গুরুনাপিসমন্বিতঃ।
তত্রোচ্চং ফলমাপ্নোতি স্বাদুচ্চে ত্রিগুণং ফলং॥

বাগ্মিতা যোগ ;—

বাক্‌স্থানপে সৌম্যযুতে ত্রিকোণে কেন্দ্রস্থিতে তুঙ্গসমন্বিতে বা।
শুভেক্ষিতে পুংগ্রহযোগযুক্তে বাগ্মী ভবেদ্ যুক্তি সমন্বিতেঽসৌ॥

এই কুণ্ডলীতে দ্বিতীয়াধিপতি রবি বিশেষ বলশালী হইয়া বুধ ও শুক্রযুক্ত হওয়ায় বাগ্মিতা-যোগ ঘটিয়াছে।

## অদ্বিতীয় কবিরাজ-শিরোমণি

# শ্রীযুক্ত শ্যামাদাস বাচস্পতি।

শকাব্দাঃ ১৭৮৬।১০।২০।৪৪।২৭।৩০

দিনমানং জাতাহঃ

২৮।৫৫

| | | |
|---|---|---|
| ৬ | ৩ | ২৭ |
| ৬ | ৪০ | ২১ |
| ১৭ | ৪৬ | ৩৩ |
| ৩৪ | ৪ | ২১ |

দিনমানং পরাহঃ

২৮।৫৯

| | | |
|---|---|---|
| ৭ | ৪ | ১ |
| ৭ | ৪৩ | ৫৬ |
| ১৩ | ১৫ | ১ |
| ৫০ | ৬ | ২২ |

| | | |
|---|---|---|
| চ ৪ ম ৫ হার্শেল | শু ১ কে ১ | নেপচুন বু ২৪ র ২৫ |
| | | |
| | শ ১৫ রা ১৫ | বৃ ১৯ লং |

র—১০।২১।৩৬
চ—১।১২।৬।৯
ম—১।২৫।১
বু—১০।৯।৬
বৃ—৮।৪।৩০
শু—০।৭।৪৩
শ—৬।৮।৩
ল—৭।১৮।২৬
রা—৬।১১।২
হা—২।৩।৪২
নে—১১।১৫।১৯

লগ্ন ও ষষ্ঠপতি, দ্বাদশ ও সপ্তমপতির সহিত মুখ্য সম্বন্ধ করিয়াছেন। মঙ্গল দশম ভাবের কারক এবং মঙ্গলের কারক দশমপতি রবি হইয়াছেন। রবিগ্রহ বুধযুক্ত হইয়া চতুর্থ সম্বন্ধ করিয়াছেন। দশমস্থানে বৃহস্পতি, রবি, বুধ এবং মঙ্গলের পূর্ণদৃষ্টি আছে। মঙ্গল চন্দ্র যোগ "মৃচ্চর্ম্মধাতুশিল্পাকৃটজ্ঞশ্চ।" কর্ম্মজীবাধ্যায়ে "ভৈষজ্যচামীকরতোয়পানাৎ।" আর বুধে ভিষগ্‌জ্যোতিষকাব্যশিল্পৈঃ।

মানাধিপে চতুর্থস্থে লাভনাথেন সংযুতে।
ভাগ্যনাথেন বা যুক্তে বহুবাহন দেশভাক্‌॥

চতুর্থস্থ রবি বুধ বিশেষ ভাগ্যযোগ করিয়াছেন। ভাগ্যপতি চন্দ্র তুঙ্গস্থ। চন্দ্রের দশমস্থ রবি বুধ প্রবল রাজযোগকারক।

আয়েশকর্ম্মেশধনেশ্বরাণামেকোঽপিচন্দ্রাদ্‌ যদি কেন্দ্রবর্ত্তী।
স্বপুত্রলাভাধিপতিশ্চ কশ্চেদখণ্ডসাম্রাজ্যপতিত্বমেতি॥

দ্বিতীয় ও পঞ্চমপতি গুরু স্বক্ষেত্রে এবং মূল ত্রিকোণে অবস্থিতি হেতু বিশেষ অর্থযোগকারক। দ্বাদশ ভাবে শনি তুঙ্গস্থ হওয়ায় প্রতিপত্তিসূচক অর্থের সদ্ব্যয়কারক, এবং রাহুযুক্ত থাকায় মধ্যে মধ্যে বৃথা ব্যয়যোগ আছে। দশমাধিপতি রবিগ্রহ কেন্দ্র-সিংহাসন যোগকারক হইয়াছেন। ইনি অনন্তসাধারণ চিকিৎসকদিগের মধ্যে পরিগণিত হইয়াছেন, এবং ভবিষ্যতে আরও সর্ব্ববিষয়ে উন্নতিসূচক যোগ রহিয়াছে।

# পণ্ডিতবর শ্রীযুক্ত শশধর তর্কচূড়ামণি।

জন্মপত্রিকা—শকাব্দাঃ ১৭৭২।৮।৬।৩৪।৫৩

জাতাহঃ।

৭ ৭ ২৬

১৭ ১১ ৩৫

২ ৫৭ ২১

৫৪ ৭ ৭

অষ্টোত্তরীদশা—

চন্দ্রস্য বর্ষাদি—

৫।১১। ৯

| | | |
|---|---|---|
| | | শ ২৭ |
| লং<br>অ ২২<br>চ ৮<br>রা ৯ | জন্মকুণ্ডলী | কে ২২ |
| বৃ ১৪ | | ম র ১৯<br>বু ২০<br>শু ১৮ |

পরাহঃ।

১ ৮ ২৭

১৯ ৮ ২৭

৫১ ১৩ ৩৪

৩৩ ১ ৮

বিংশোত্তরী দশা

শনের্বর্ষাদি ১১।৩।২

ইঁহার জন্মকালে বৃহস্পতি ও শনি পরস্পর পরস্পরকে পূর্ণদৃষ্টি দ্বারা অবলোকন করায় ও রাহু কর্কটস্থ হইয়া লগ্নগত হওয়ায় এবং লগ্নাধিপতি চন্দ্র লগ্নে অবস্থান করায় বিশিষ্ট সম্ভ্রম যোগ সূচিত হইয়াছে; যথা—

যদা চ সৌরিঃ সুররাজমন্ত্রী পরস্পরং পশ্যতি পূর্ণদৃষ্ট্যা।
তদা সমগ্রাং বসুধামুপৈতি কিং বাধমেনান্যগুণেন কিংবা॥

মৃগপতি বৃষকন্যা কর্কটস্থে চ রাহুর্ভবতিবিপুললক্ষ্মীরাজরাজ্যাধিপো বা।
হয়গজনরনৌকা মেদিনী পণ্ডিতশ্চ স ভবতি কুলদীপো রাহুতুঙ্গেনরাণাং॥

"কর্কটরাশৌ লগ্নগতে তৎস্থে চন্দ্রে জাতো ধনী সুরূপশ্চ।"

লগ্নাধিপতি চন্দ্র লগ্নে থাকায় জাতক কীর্ত্তিমান্ এবং বিখ্যাতনামা হইয়াছেন। দ্বিতীয়াধিপতি রবি, পঞ্চম ও দশমাধিপতি মঙ্গলের সহিত সহাবস্থান সম্বন্ধ করিয়া জাতককে একজন বিশিষ্ট বাগ্মী করিয়াছে।

"গণিত কাব্য শিল্পলেখ্য বেদান্তবিদ্যা কারকো বুধঃ। মনঃ প্রসাদকারকশ্চন্দ্র এবং সর্ব্ববিদ্যানাং কারকো গুরুঃ" ইত্যাদি নিয়মানুসারে বুধ ও বৃহস্পতি মুখ্য সম্বন্ধ করিয়া বলবান্ হওয়ায় এবং শুক্র পঞ্চমস্থ হইয়া চন্দ্রের কোণস্থ হওয়ায় জাতকের ন্যায় ও দর্শনশাস্ত্রে জ্ঞান পূর্ণমাত্রায় সূচিত হইতেছে।

লগ্ন হইতে তৃতীয়স্থান বৃহস্পতিযুক্ত হওয়ায় এবং তৃতীয়স্থানের কেন্দ্রে বুধ অবস্থান করায় জাতক সুস্বরবান্। যথা—

বুধেন জীবেন যুতেক্ষিতে বা তৃতীয় রাশৌ বলসংযুতে চ।
তৎ কেন্দ্রগে মন্ত্রিনিবোধনে বা কণ্ঠস্বরং চারুতরং সমেতি॥

এই হেতুই তর্কচূড়ামণি মহাশয়ের বক্তৃতা শুনিতে বড়ই শ্রুতি-সুখকর।

# সুপ্রসিদ্ধ ৺পি, এম বাগচী।

শকাব্দাঃ ১৭৬৫।৪।১২।৩৫।৫।৩০

কে ৬

লং

বৃ ২০

র ১০
শু ১০

বু ১২
চ ১৩

শ ২১
রা ১৯

ম ১৮

ইনি নিতান্ত দরিদ্র অবস্থা হইতে লিখিবার কালীর ব্যবসায় করিয়া অবস্থার যথেষ্ট উন্নতি করেন। এক্ষণে দর্জ্জীপাড়ায় নানা-বিভাগে বিভক্ত বিরাট ব্যবসায় চলিতেছে। ইনিই প্রসিদ্ধ পি, এম বাগচী পঞ্জিকার প্রবর্ত্তক।

এই কুণ্ডলীতে ৪র্থ ও ৭মপতি বুধ পঞ্চমাধিপতি চন্দ্রের সহিত সহাবস্থান সম্বন্ধ করিয়া কেন্দ্রগত হইয়াছে, এইহেতু বিশিষ্ট সম্ভ্রম-যোগ সূচিত হইয়াছে। যথা—পরাশর-সংহিতায়—

লক্ষ্মীস্থানং ত্রিকোণঞ্চ বিষ্ণুস্থানঞ্চ কেন্দ্রকম্।
তয়োঃ সম্বন্ধমাত্রেণ রাজযোগাদিকং ভবেৎ॥

জ্যোতিষশাস্ত্রে উক্ত হইয়াছে, ধন ও ভাগ্যপতি এক গ্রহ হইলে শুভ। এই কুণ্ডলীতে মঙ্গল ধন ও ভাগ্যপতি হইয়া ভাগ্যস্থ হওয়ায় বিশেষ শুভজনক হইয়াছেন।

লগ্ন হইতে সপ্তমস্থান—বাণিজ্য ও পত্নীবোধক, এবং বুধ বাণিজ্যের কারক। ইঁহার জন্মকালীন সপ্তমাধিপতি তুঙ্গী বুধ সপ্তমে অবস্থিত। এইহেতু ইনি বাণিজ্য ব্যবসায় দ্বারা বিশেষ বিখ্যাত এবং ধনশালী হইয়াছিলেন।

# বিচার-সার-সংক্ষেপ।

গ্রহগণ নানা ভাবে ফলদাতা। নিম্নে যে অষ্টবিধ বিষয় লিখিত হইল, তৎপ্রতি সবিশেষ দৃষ্টি রাখিয়া সুধীগণ ফল নির্দ্দেশ করিবেন। গ্রহগণের (১) প্রাকৃতিক শুভাশুভত্ব, (২) ভিন্ন ভিন্ন ভাবে দৃষ্টি, (৩) ভিন্ন ভিন্ন ভাবে স্থিতি, (৪) পরস্পর শত্রু-মিত্র-সমতা,(৫)আধিপত্য ও স্বক্ষেত্রাদিতে অবস্থিতি হেতু বলাবলের তারতম্য, (৬) কারকতা, (৭) পরস্পর যোগ-দৃষ্টি, ক্ষেত্র-বিনিময়াদি সম্বন্ধ, (৮) কয়েকটী বিশেষ বিধি বা নির্দ্দিষ্ট যোগ। এই আটটি বিষয় মধ্যে ১ম অপেক্ষা ২য়, ২য় অপেক্ষা ৩য়, ৩য় অপেক্ষা ৪র্থ, এইরূপ ক্রমশঃ অধিকতর ফলবান্ হইয়া থাকে। কিন্তু দেশ-কাল-পাত্র সর্ব্বাপেক্ষা বলবান্ অর্থাৎ দেশ কাল-পাত্রানুসারে জাতকের আকাঙ্ক্ষার পরিণতি এবং গ্রহের শুভ সংযোগে সেই আকাঙ্ক্ষার পূরণ। যেরূপ রাজপুত্র ও দরিদ্র-সন্তান এক সময়ে একই লগ্নে জন্মাইলে বা একই প্রকার কোন যোগ থাকিলে উভয়ের ধনৈশ্বর্য্যের পরিমাণ সমান হইবে না বটে, তবে উভয়ে যাহা লাভ করিবে, তাহা স্ব স্ব সংস্কারানুসারে উভয়েরই আশানুরূপ ও সন্তোষজনক হইবে। কূপ ও পুষ্করিণী উভয়ই বর্ষাধারাপাতে পূর্ণত্ব প্রাপ্ত হয়, কিন্তু পূর্ণত্ব হিসাবে উভয়ই সমান হইলেও উভয়ের জলের পরিমাণ সমান নহে।

রবি, মঙ্গল, শনি, রাহু ও কেতু সাধারণতঃ পাপ ফল প্রদান করিয়া থাকেন, কিন্তু শুভভাবাধিপতি হইয়া শুভ ভাবে থাকিলে, অথবা শুভ যোগকারক হইলে, অতীব শুভফলদাতা হন। কৃষ্ণাষ্টমী হইতে শুক্লাষ্টমী পর্য্যন্ত ক্ষীণ চন্দ্র শুভজনক হ'ন না, বৃহস্পতি, শুক্র ও বুধ শুভগ্রহ—সর্ব্বদা শুভ ফল প্রদান করিয়া থাকেন, কিন্তু পাপগ্রহযুক্ত বুধ পাপগ্রহ বলিয়া অভিহিত হ'ন। দশম ও একাদশ ভাবে স্থিত সকল গ্রহই শুভফলদাতা হইয়া থাকেন। শুভগ্রহ ভাবের বৃদ্ধিকর, সেজন্য ষষ্ঠ বা শত্রুভাবস্থ হইলে শত্রু বৃদ্ধি করিয়া অশুভ সংঘটন করেন; কিন্তু পাপগ্রহ যে ভাবে থাকেন, সে ভাবের হানি করায় ষষ্ঠ স্থানে শত্রু-হানি করিয়া জাতকের পক্ষে কার্য্যতঃ শুভ হইয়াই থাকেন; তবে শত্রু না থাকিলে শত্রুনাশ হইতে পারে না, সেজন্য শত্রুতারও কারণ হন; সুতরাং ষষ্ঠস্থানে শুভাশুভ যে গ্রহই থাকুন, তাহা অশুভফলদাতাই হইবেন। শুভগ্রহ হেতু ভদ্র ব্যক্তি ও

পাপগ্রহ হেতু নীচ ব্যক্তি শত্রুস্থানীয় হইয়া থাকে। ষষ্ঠস্থান হইলেও রাশি বিশেষে ও ভাবাধিপতি গ্রহ বিশেষে কোন কোন স্থলে শুভফলও হইয়া থাকে। ষষ্ঠ, অষ্টম ও দ্বাদশকে দুঃস্থান বলে, দুঃস্থানে অধিক গ্রহাবস্থিতিহেতু জাতকের জীবন অশান্তিপূর্ণ ই হইয়া থাকে। লগ্ন, চতুর্থ, সপ্তম ও দশম রাশির নাম কেন্দ্র। লগ্ন নবম ও পঞ্চম ত্রিকোণ নামে অভিহিত, কিন্তু লগ্নের কেন্দ্রত্বই প্রবল। কেন্দ্র ও কোণস্থ গ্রহ এবং অধিপতি গ্রহ বিশেষ বলবান্ হইয়া থাকেন, এই সকল চিন্তা করিয়া সুধীগণ গ্রহগণের প্রাকৃতিক শুভাশুভত্ব অবধারণ করিবেন।

গ্রহগণের পাদ, অর্দ্ধ, ত্রিপাদ দৃষ্টির ফল উল্লেখযোগ্য হয় না, পূর্ণ দৃষ্টিরই বিচার করিবেন। দ্রষ্টা গ্রহ শুভ কিম্বা অশুভ এবং কোন্ ভাবের অধিপতি হইয়া কোন্ ভাবে দৃষ্টি করিতেছে, তাহা স্বক্ষেত্র শত্রু অথবা মিত্র গ্রহের ক্ষেত্র কি না প্রভৃতি বিচার করিয়া ভাবের বৃদ্ধি কিম্বা হানি বুঝিবেন।

নৈসর্গিক ও তাৎকালিক মিত্রামিত্র স্থির করিয়া দেখিবেন, যদি পরস্পর দুইটী অধিশত্রু কিংবা শত্রুগ্রহ মিলিত হয়, তাহা হইলে পরস্পরের ফল নষ্ট করিতে চেষ্টা করিবে, তদুভয়ে যত নিকটবর্ত্তী হইবে, ততই অনিষ্ট উৎপাদন করিবে; ১৫ অংশের অধিক ব্যবধানে থাকিলে বিশেষ অনিষ্ট করিতে পারে না। ১৫ অংশ মধ্যে দুইটী মিত্র গ্রহ মিলিত হইলে শুভফল প্রদানে পরস্পর সাহায্য করিয়া থাকে। শত্রু মিত্র গ্রহের দৃষ্টিতেও এইরূপ ফলের হানি ও উৎকর্ষ সাধিত হইয়া থাকে।

গ্রহের সংাবস্থানের ন্যায় পূর্ণদৃষ্টি সম্বন্ধেও গ্রহের অংশ-ব্যবধান বিবেচ্য। বৃহস্পতি ধনুর ১৫ অংশে থাকিলে মেষের ১৫ অংশে যে গ্রহ থাকিবে, তৎপতি পূর্ণদৃষ্টি হইবে; ২৫ অংশে থাকিলে ঠিক পূর্ণদৃষ্টি হইবে না বটে, তবে প্রায় পূর্ণ দৃষ্টিরই অনুরূপ ফল লাভ হইয়া থাকে।

শত্রুক্ষেত্রস্থ গ্রহ ভাবফলের হানি এবং মিত্রক্ষেত্রস্থ গ্রহ ভাবফলের বৃদ্ধি করেন। স্বক্ষেত্রস্থ মূলত্রিকোণগত বা তুঙ্গী গ্রহ যে ভাবে অবস্থিতি করেন, সেই ভাবের বৃদ্ধিকারক হ'ন। পাপগ্রহ যে ভাবে থাকেন বা দৃষ্টি করেন, সেই ভাবের হানি করেন, তবে স্বগৃহ হইলে ভাবফলের বিশেষ অনিষ্ট না করিয়া কতকটা শুভদাতা হইয়া থাকেন।

কি শুভ গ্রহ কি অশুভ গ্রহ উচ্চস্থ হইলে শুভফলদাতা হন, নীচস্থ হইলে অশুভ বটে। গ্রহগণ যতই সূর্য্যের নিকটবর্ত্তী হয়, ততই দুর্ব্বল হয়; রবির স্ফুট

হইতে উভয় পার্শ্বে ৭॥ সাড়ে সাত অংশ মধ্যে আসিলে গ্রহগণ রবির উক্ত দীপ্তাংশগত হইয়া অতিশয় দুর্ব্বল হয়।

মূলত্রিকোণ।—রবির মূলত্রিকোণ সিংহের প্রথম ২০ অংশ, বাকী স্বক্ষেত্র। চন্দ্রের মূলত্রিকোণ বৃষের ৪ অংশ হইতে ৩০ অংশ, অবশিষ্ট তুঙ্গস্থান। মঙ্গলের মূলত্রিকোণ মেষের প্রথম ১২ অংশ, বাকী স্বক্ষেত্র। বুধের মূলত্রিকোণ কন্যার ১৬ অংশ হইতে ২৫ অংশ, প্রথম হইতে ১৫ অংশ তুঙ্গস্থান, বাকী স্বক্ষেত্র। বৃহস্পতির মূলত্রিকোণ ধনুর ১০ অংশ পর্য্যন্ত, বাকী স্বক্ষেত্র। শুক্রের মূলত্রিকোণ তুলার ১৫ অংশ পর্য্যন্ত, বাকী স্বক্ষেত্র। শনির মূলত্রিকোণ কুম্ভের ১ অংশ হইতে ২০ অংশ পর্য্যন্ত, বাকী স্বক্ষেত্র। মূলত্রিকোণগত গ্রহ সমধিক আনন্দিত থাকেন, সেজন্য শুভফলদাতা।

তুঙ্গ ও নীচ স্থান। রবির তুঙ্গ স্থান মেষের প্রথম ১০ অংশ পর্য্যন্ত, নীচ স্থান তুলার ১০ অংশ। ঐরূপ চন্দ্রের তুঙ্গ বৃষের ৩ অংশ, নীচ বৃশ্চিকের ৩ অংশ। মঙ্গলের তুঙ্গ মকরের ২৮ অংশ, নীচ কর্কটের ২৮ অংশ। বুধের তুঙ্গ কন্যার ১৫ অংশ, নীচ মীনের ১৫ অংশ। বৃহস্পতির তুঙ্গ কর্কটের ৫ অংশ, নীচ মকরের ৫ অংশ। শুক্র তুঙ্গ মীনের ২৭ অংশ, নীচ কন্যার ২৭ অংশ। শনি তুঙ্গ তুলার ২০ অংশ, নীচ মেষের ২০ অংশ। রাহু তুঙ্গ মিথুনের ২০ অংশ, নীচ ধনুর ২০ অংশ। কেতু তুঙ্গ ধনুর ৬ অংশ, নীচ মিথুনের ৬ অংশ। রাহুর বৃষ ও কেতুর বৃশ্চিকও তুঙ্গ কথিত হইয়া থাকে। যে গ্রহের যে রাশির যত অংশ পর্য্যন্ত তুঙ্গ, সেই রাশির সপ্তমস্থ রাশির ঠিক তত অংশই সেই গ্রহের নীচ স্থান। তুঙ্গাংশের ঠিক শেষাংশটীতে গ্রহ থাকিলে সুতুঙ্গী, নীচাংশের শেষাংশটীতে গ্রহ থাকিলে সুনীচ হইয়া থাকে। তুঙ্গী বা সুতুঙ্গী গ্রহ যেমন অতীত বলবান্ হইয়া পূর্ণমাত্রায় ভাবের শুভফল দিয়া থাকেন, তেমনি নীচস্থ বা সুনীচ গ্রহ অতিশয় দুর্ব্বল ও অশুভ ফলপ্রদাতা। গ্রহগণ নীচাংশ অতিক্রম করিয়া অধিক অংশে থাকিলে তাহাদিগকে তুঙ্গাভিমুখী বলে, এরূপ গ্রহ প্রথমে অশুভ ফল প্রদান করিয়া পরে শুভ ফলদাতা হন। যদি তুঙ্গাংশ অতিক্রম করিয়া নীচাভিমুখী হন, তবে প্রথমে শুভ ফল হয়, শেষভাগে ফল সেই পরিমাণে শুভ হয় না।

গ্রহগণের কারকতা। রবি—তনু, শত্রু, ধর্ম্ম ও কর্ম্ম ভাবের কারক। চন্দ্র চতুর্থ ভাবের, মঙ্গল ভ্রাতৃ ও শত্রু ভাবের, বুধ চতুর্থ ও দশম ভাবের, বৃহস্পতি

কর্ম্ম ধন একাদশ পঞ্চম ও নবম ভাবের, শুক্র সপ্তম ভাবের এবং শনি অষ্টম, দশম ও ব্যয় ভাবের কারক জন্মকুণ্ডলীতে উক্ত গ্রহগণ বলবান্ হইলে ঐ সকল ভাবেরও শুভ হয়, দুর্ব্বল হইলে শুভ হয় না। কারকতার উপরেই নির্ভর করিয়া বিচক্ষণতার সহিত অভ্রান্ত ফল নির্দ্দেশ করা যায়। ক্রমাগত ভিন্ন ভিন্ন ব্যক্তির জন্ম-কুণ্ডলী স্বীয় বুদ্ধি পরিচালনে কোন্ কুণ্ডলীর কি বিশেষত্ব, তাহা বিচার করিতে করিতে এ সম্বন্ধে বহুদর্শিতা ও অভিজ্ঞতা লাভ হইবে। [ কারকতা সম্বন্ধে এই গ্রন্থের ৩৮ পৃষ্ঠা হইতে ৪০ পৃষ্ঠা বিশেষরূপে দেখুন ]।

দ্বাদশটী রাশিতে জাতকের অঙ্গ-বিভাগ হইয়া থাকে। লগ্ন বা তনুভাবে জাতকের মস্তক, তাহা হইতে দ্বিতীয় বা ধনভাবে মুখ নেত্র ও চিবুক, তৃতীয় ভাবে কণ্ঠ ও বাহু, চতুর্থ ভাবে বক্ষঃস্থল ও হৃৎ, পঞ্চম ভাবে উদর, ষষ্ঠ ভাবে কটি, সপ্তম ভাবে বস্তি বা তলপেট, অষ্টম ভাবে গুহ্য লিঙ্গাদি, নবম ভাবে উরু, দশম ভাবে জানু, একাদশ ভাবে জঙ্ঘা, দ্বাদশ ভাবে পদ। (এই গ্রন্থের ১৩৮ পৃষ্ঠা দেখুন) ৬ষ্ঠ, ৮ম, ১২শ ভাবাধিপতি উক্ত যে যে ভাবে পড়িবে, অথবা উক্ত দ্বাদশটী ভাবের যে যে অধিপতি ৬ষ্ঠ, ৮ম ও ১২শ রাশিগত, অস্তগত, নীচস্থ বা দুর্ব্বল হইবে, সেই সেই ভাবে যে যে অঙ্গ নির্দ্দেশ করে, সেই সকল অঙ্গের স্থায়ী পীড়া হইবে। উক্ত ভাব সমূহে শুভগ্রহের যোগ দৃষ্টি বা লগ্নপতি বলবান্ হইয়া লগ্নস্থ হইলে ( কারণ লগ্নপতি সমগ্র দেহের কর্ত্তা ) অশুভ ফলের হ্রাস ও অন্যথা হয়। ৬ষ্ঠ, ৮ম, ১২শপতি শুভগ্রহের যোগ বা দৃষ্টিবিহীন হইয়া যে ভাবে থাকেন, তাহার হানি করেন; সুতরাং অশুভ; কিন্তু যদি উহাঁরা স্ব স্ব ভাবে থাকেন, তাহা হইলে শত্রুনিধন ও ব্যয়ের হানিতে প্রকারান্তরে শুভই হইয়া থাকেন।

নবম বা ভাগ্যাধিপতি কেন্দ্রগত হইলে প্রথম বয়সে ভাগ্যোদয়, ত্রিকোণ বা তুঙ্গগত হইলে মধ্য বয়সে ভাগ্যোদয়, কেন্দ্র-ত্রিকোণ ভিন্ন অন্যত্র স্বক্ষেত্রগত কিম্বা মিত্রক্ষেত্রস্থ হইলে শেষ বয়সে ভাগ্যোন্নতি হয়।

ভাববিচারে যে সকল ভাব স্বীয় অধিপতি, শুক্র, বুধ, বৃহস্পতি দ্বারা যুক্ত বা দৃষ্ট হয়, সেই সকল ভাব অতীব শুভজনক। শুক্রাদি শুভগ্রহ বা রব্যাদি পাপ গ্রহ—সকল গ্রহই নীচস্থ ও শত্রু-ক্ষেত্রগত হইলে যে ভাবে থাকেন, সেই ভাবের হানি করিয়া থাকেন; কিন্তু যদি স্বক্ষেত্রস্থ, মূল ত্রিকোণস্থ বা তুঙ্গস্থ হন, তাহা হইলে বরং শুভফলের বৃদ্ধি করিয়া থাকেন। যদি কোন ভাবের অধিপতি তুঙ্গী

মূলত্রিকোণস্থ বা স্বগৃহী হইয়া শুভগ্রহ যুক্ত বা দৃষ্ট হইয়া কেন্দ্র বা ত্রিকোণগত হয়, তাহা হইলে সেই ভাবের অতীব শুভ ফল হইয়া থাকে। ভাবাধিপতি বিশেষ বলশালী বা শুভদৃষ্ট না হইলেও ফল অশুভ হয় না, তবে বিশেষ শুভও হয় না, এবং অস্তগত বা নীচস্থ হইয়া কেন্দ্র-ত্রিকোণগত হইলে অতি বিঘ্ন বাধার পর কিছু ফল লাভ হয়। ইহার উপর ৬ষ্ঠ, ৮ম, ১২শপতি সেই ভাবস্থ হইলে শুভ-ফলের আশা নাই; এমন কি এরূপ স্থলে ভাবপতি বিশেষ বলবান্ হইলেও শুভফলের বিশেষ হ্রাস হয়। যদি কোন ভাবে বলবান্ শুভগ্রহ থাকেন, আর সেই ভাবাধিপতি দুঃস্থানে (৬ষ্ঠ,৮ম,১২শ ভাবে),শত্রুগৃহগত বা দুর্ব্বল হন, তাহা হইলেও শুভফলের আশা নাই। কেন্দ্র ত্রিকোণ ও দুঃস্থানগত ভাবাধিপতির ফল লিখিত হইল, বাকী ২য়, ৩য় ও ১১শ ভাব। এই তিন ভাবের কোন ভাবে যদি ভাবাধিপতি থাকে, তাহা হইলে কেন্দ্র বা ত্রিকোণের ন্যায় শুভফলদাতা না হইলেও, দুঃস্থানের ন্যায় অশুভ হয় না। পাপগ্রহগণ উপচয় ( ৩য়, ৬ষ্ঠ, ১০ম, ১১শ ভাব ) গত অথবা শুভ ভাবাধিপতি হইয়া শুভ ভাবগত হইলে শুভ ফল প্রদান করেন। প্রত্যেক ভাবে অনেকগুলি বিচার্য্য বিষয় আছে, যেমন সপ্তম স্থানে পত্নী ও বাণিজ্য উভয়ই বিচার করিতে হয় বলিয়া কেহ পত্নী বিষয়ে সৌভাগ্যবান্ হইলে বাণিজ্য বিষয়েও যে তদনুরূপ সৌভাগ্যবান্ হইবেই, তাহা নহে। এরূপ স্থলে পত্নীকারক শুক্রের ও বাণিজ্যকারক বুধের বলাবল বিচার করিয়া ফল নির্দ্দেশ করিতে হইবে। যে ভাব হইতে যাহা বিচার করিতে হয়, তাহা এই গ্রন্থের ১১৬ পৃষ্ঠা হইতে ১১০ পৃষ্ঠা দেখুন।

নিখুঁত সূক্ষ্মভাবে ভাব-বিচারে ভাবস্ফুটাদি প্রভৃতি দেখা আবশ্যক। ভাবস্ফুট হইতে কোন কোন গ্রহ সরিয়া যান্; নবম ভাবস্থ গ্রহ হয়ত ১০ম ভাবের ফল-প্রদাতা হন্। গ্রহগণ ঠিক ভাবস্ফুটের উপর থাকিলে পূর্ণফল দিতে পারেন, ভাবস্ফুট হইতে যত অংশ সরিয়া যাইবেন, ফলের ততই হ্রাস হইবে; ঠিক ভাব-সন্ধিতে পড়িলে সেই গ্রহ তুঙ্গী স্বক্ষেত্রস্থ হইয়া যেমনি বলবান্ হউন না কেন, নিষ্ফল হন্। যথা, কোন ভাবস্ফুট ৯ রাশি ৫ অংশ, ভাবসন্ধিস্ফুট ৯ রাশি ২০ অংশ হইলে, যদি গ্রহস্ফুট ৯ রাশি ২০ অংশ হয়, তাহা হইলে সেই গ্রহ নিষ্ফল হইবেন; গ্রহ ভাবস্ফুটের যত কাছাকাছি হইবে, ততই ভাবের ফল বৃদ্ধি করিবেন, [ এই গ্রন্থের ৩৬০—৩৬৫ পৃষ্ঠায় সবিশেষ দেখুন ]।

লগ্নস্ফুট হইতে পঞ্চম ভাবস্ফুট পর্য্যন্ত মানবের প্রথম অবস্থা, পঞ্চম ভাবস্ফুট হইতে নবম ভাবস্ফুট পর্য্যন্ত মধ্যমাবস্থা ও নবম ভাবস্ফুট হইতে লগ্নস্ফুট পর্য্যন্ত বার্দ্ধক্য। এই তিনটী ভাগের মধ্যে যে যে ভাগে তুঙ্গী, শুভসংযুক্ত গ্রহ বা গ্রহের শুভদৃষ্টি থাকে, জাতকের জীবনে সেই সেই ভাগে সুখ, শ্রীবৃদ্ধি হয়, এবং যে যে ভাগে অশুভ গ্রহ, পাপদৃষ্টি ও দুর্ব্বল গ্রহ থাকে, সেই সেই ভাগে রোগ, শোক, কার্য্যনাশ প্রভৃতি অশুভ ফল হইয়া থাকে।

গ্রহদিগের সম্বন্ধ চতুষ্টয়। (১) গ্রহগণ পরস্পর ক্ষেত্র বিনিময় করিলে মুখ্য সম্বন্ধ হয়, ইহা শ্রেষ্ঠ ফল। (২) গ্রহগণ পরস্পর পূর্ণদৃষ্ট হইলে দ্বিতীয় সম্বন্ধ হয়; দ্বিতীয় সম্বন্ধে দ্বিতীয় শ্রেণীর ফল। (৩) উভয় গ্রহের মধ্যে একটী গ্রহ অপরটিকে দেখিবে কিন্তু নিজে তৎকর্ত্তৃক দৃষ্ট হইবে না। এই উভয় গ্রহের মধ্যে একটী অপরের ক্ষেত্রস্থ হওয়া প্রয়োজন; ইহাই তৃতীয় সম্বন্ধ। তৃতীয় সম্বন্ধে তৃতীয় শ্রেণীর ফল। (৪) গ্রহগণের এক রাশিতে পরস্পর সহাবস্থান বা যোগ চতুর্থ সম্বন্ধ, চতুর্থ শ্রেণীর ফল। এই সকল সম্বন্ধ কেন্দ্র ও ত্রিকোণপতির সহিতই হইবে, ৩য়, ৬ষ্ঠ, ৮ম ও ১১শ পতির সহিত হইবে না। গ্রহগণের বলাবল অনুসারেও ফল ন্যূনাধিক হয়। কেন্দ্রপতিদিগের মধ্যে লগ্নাধিপ হইতে চতুর্থাধিপ, তাহা হইতে সপ্তমাধিপ, দশমাধিপ তদপেক্ষা বলবান্। কোণপতির মধ্যে লগ্নাধিপ হইতে পঞ্চমাধিপ, তাহা হইতে নবমাধিপ বলবান্, সুতরাং নবম ও দশমপতির সম্বন্ধই উৎকৃষ্ট রাজযোগ। লগ্নের কেন্দ্রত্ব ও কোণত্ব উভয়ই আছে; কেন্দ্রত্ব ও কোণত্ব লইয়া গোলযোগ হইলে কেন্দ্রত্বই ধার্য্য হইবে। কোন কোন গ্রহের ২টী ক্ষেত্র থাকায় সম্বন্ধকারী গ্রহদিগের মধ্যে যদি কোন গ্রহ কেন্দ্র ও ত্রিকোণপতি হইয়া ৬ষ্ঠ, ৮ম ও ১২শাধিপতিত্বদোষযুক্ত হয়, তবে কেবল সম্বন্ধ হেতু বলবান্ হওয়ায় সে দোষ গ্রাহ্য নহে। তবে এই সকল সম্বন্ধ শুভভাবান্তর্গত হইলেই অতীব শুভ ফল, দুঃস্থানাদিগত হইলে ফলের হ্রাস হয়। এই সম্বন্ধ চতুষ্টয় বিশেষ রাজযোগকারী, এজন্য বিচারকালে এদিকে বিশেষ দৃষ্টি রাখিতে হয়। এতদ্ব্যতীত জ্যোতিষ শাস্ত্রোক্ত কতিপয় বিশেষ বিধি ও যোগ সমূহ বিশেষ ফলদায়ক।

সমাপ্ত।